সেটা তাদের নিজেদের করতে হবে এবং তারা যে দলের সদস্য তাদেরও এটা দেখতে হবে যাতে নিরপেক্ষভাবে ওঁরা কাজ করতে পারেন। এই রীতিনীতি হচ্ছে আমাদের দেশের এবং সেইভাবেই এখনও চলছে এবং যতদিন না মিটিং করে আর কিছু করা হচ্ছে ততদিন এই রকম চলবে।

**শ্রীশান্তিমোহন রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখনই শ্রীকলিমুদ্দিন সামস সাহেব ডেপুটি স্পীকার নির্বাচিত হওয়ায় আমি তাঁকে অভিনন্দিত করছি, কিন্তু তার পূর্বে আমি একটা কথা বলতে চাই, সেটা হচ্ছে এই যে, এখনই মাননীয় মুখ্যমন্ত্রী যে-সম্বন্ধে বললেন সেই ডেপুটি স্পীকার নির্বাচন সম্পর্কে বিরোধী দলের নেতা শ্রীআবদুস সাত্তার সাহেব তাঁকে যে পত্র দিয়েছিলেন, সে পত্রের তিনি জবাব পর্যন্ত দেননি। তিনি এখন বলছেন যে, এরকম কোনও নজীর নেই যে, ডেপুটি স্পীকার বিরোধী দলের থেকে মনোনীত করতে হবে। অথচ আমি যতদূর জানি, দিল্লীর লোকসভায় যিনি ডেপুটি স্পীকার আছেন তিনি ভি এম কে দলের লোক।

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য:** বিরোধী দলের নয়।

(গোলমাল)

**শ্রীশান্তিমোহন রায়:** ইউ পি এবং বিহার রাজ্যে যাঁরা ডেপুটি স্পীকার আছেন তাঁরা বিরোধী রাজনৈতিক দলের লোক। সুতরাং নজীর নেই, একথা ঠিক নয়। তবুও আজকে এখানে যিনি ডেপুটি স্পীকার হিসাবে নির্বাচিত হয়েছেন তাঁকে আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। তবে এই হাউসে তাঁর যে ভূমিকা হওয়া উচিত, সেটা হচ্ছে নিরপেক্ষ ভূমিকা এবং সেই ভূমিকা আমরা তাঁর কাছ থেকে আশা করি। তিনি ইতিপূর্বেও ডেপুটি স্পীকার ছিলেন, কিন্তু আমরা জানি তিনি নিরপেক্ষ ভূমিকা পালন করতে পারেন নি। এবারে আমরা নিশ্চয়ই আশা করব যে, আগামী পাঁচ বছরের জন্য আবার তিনি ডেপুটি স্পীকার থাকার সুযোগ পেয়েছেন, তাঁর এই পদ অত্যন্ত সম্মানের এবং মর্যাদার, সুতরাং তিনি সম্মানের সঙ্গে এবং মর্যাদার সঙ্গে বিরোধী দলের প্রতি নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নিয়ে বিরোধী দলের প্রতি সুবিচার করবেন। মাননীয় মুখ্যমন্ত্রীও ইতিপূর্বে একথা বলেছেন, কিন্তু আমরা জানি মুখ্যমন্ত্রী নিজেই গণতান্ত্রিক রীতি-নীতিতে বিশ্বাস করেন না। তাঁর পার্টির কথা হচ্ছে, 'টু ব্রেক্ দি কনস্টিটিউশন', কনস্টিটিউশনের মধ্যে থেকে কনস্টিটিউশনকে ধ্বংস করা। যদিও তিনি আজকে সংসদীয় গণতন্ত্র মেনে মুখ্যমন্ত্রী আছেন, তবুও সুযোগ পেলেই সংসদীয় গণতন্ত্রকে বিলোপ করবার চেষ্টা করেন এবং সুযোগ পেলেই সে উদ্যোগ নেবেন। তবুও তিনি আমাদের যে ভরসা দিয়েছেন সে ভরসার ওপর নির্ভর করে আজকে যিনি ডেপুটি স্পীকার হয়েছেন তাঁর কাছে আমি আবার বলছি যে, নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নিয়ে বিরোধীদের প্রতি সুবিচার করা উচিত এবং তিনি তা করবেন এই আশা রেখে তাঁকে আবার আন্তরিক অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। এবং শেষ করবার আগে নবনির্বাচিত ডেপুটি অধিকারকে আমার অভিনন্দন জ্ঞাপন করছি।

[12-50—1-00 p.m.]

**Shri Gyan Singh Sohanpal**: Sir, I rise to offer my felicitations to Mr. Deputy Speaker on my own behalf and on behalf of Congress(S). I congratulate him on his being re-elected as Deputy Speaker. The Deputy

**Speaker is not subordinate to the Speaker. He holds an independent position and is answerable to the House alone. Deputy Speaker enjoys the same power as Speaker while presiding over a sitting of the House. Therefore, Mr. Deputy Speaker your position as Presiding Officer is one of great authority and impartiality. You should inspire confidence in all sections about your integrity and impartiality. It should be your duty and effort to deal with all members and sections with justice and equality. We hope you will discharge your duty honestly and faithfully. We pledge our co-operation to you in this regard. With these words I again congratulate you. Thank you.**

**শ্রীদেবপ্রসাদ সরকার :** স্যার, আমি এই সভায় প্রথমেই ডেপুটি স্পীকার মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। আমি যে দৃষ্টিভঙ্গীর ভিত্তিতে আপনাকে এই সভায় আমি অভিনন্দন জানিয়েছি, সেই একই দৃষ্টিভঙ্গীর ভিত্তিতে পুনর্নির্বাচিত ডেপুটি স্পীকার মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :**

जनाब स्पीकर साहब,

आप लोगों ने मुझे जो जिम्मेदारी सौंपी है, मैं इस बात की कोशिश करूंगा कि किसी उमान को, आपलोगों के भरोसे को—आपलोगो के बिश्वास को किसी तरह का कोई नुकसान न पहुँचने पाये। आपलोगों ने मुझे डिप्टी स्पीकर इलेक्ट करके जो जिम्मेदारी दी है उसके लिए मैं आपलोगों का शुक्रिया अदा करता हूं।

बंगाल जिसके मुतल्लिक बहुत सी बाते कही जाती है, वह सियासी दुनिया में बहुत आगे है। और इसका फोकस इसी हाउस से ही होता है। लिहाजा हम यह कोशिश करें कि इस रिवाज को बरकरार रखेंगे। साथ ही साथ हम तमाम मेम्बरों से चाहे वो किसी भी पार्टी या ग्रुप के हों, असे ये उम्मीद रखेंगे कि वे डीकोरोम को मेंटन करेंगे और अपनी भाषा और जबान पर कंट्रोल रखेंगे। हम नयी मेम्बरों से कहेंगे कि वो हाउस के कन्भेन्सन को और डिकोरम को मेंटन रखेंगे। अगर नये मेम्मरों के पार्टी के लीडर—चाहे वो ओपोजीशन पार्टी के हो या रूलिंग पार्टी के लीडर हों और वे अगर अपने नये मेम्बरो को हाउस के डिकोरेशन को किस तरह से मेंटेन किया जाता है नहीं बताते हैं तो मैं उन नये मेम्बरों से कहूंगा कि वह स्पीकर के पास चले जाये या डिप्टी स्पीकर के पास चले जायें। और जो कुछ भी मालूम करना हो उसे मालूम कर लें। मगर हर हाउस में टेम्पुल अफ जास्टिस की इज्जत और पोजीशन को बरकरार रखेंगे। क्यों कि बंगाल से जो रोशनी फूटी है वह आज हिन्दुस्तान के २-३ सूबों में फैल गयी है। मुझे उम्मीद है कि ये रोशनी पूरे हिन्दुस्तान में फैलने में बहुत दिन नहीं लगेगें। इसी रोशनी को फैलाने के लिए हम अपोजीशन, रूलिंग पार्टी और तमाम आनरेबुल मेम्बरों से कहेंगे कि हमारे साथ को आपरेशन करें।

[1-00 p.m.—4-50 p m. including adjournment]

इसके बाद फिर आपलोगों का शुक्रिया अदा करते हैं। और अपनी तरफ से पूरे को आपरेशन, पूरी तौर पर मदद करने का यकीन और बिश्वास दिलाकर ये आशा रखते हैं कि आप लोग स्पीकर की कुर्सी को और टेम्पुल अफ जस्टिस को कायम रखेंगे। एक बार मैं फिर तमाम जमात का शुक्रिया अदा करता हूं।

खुदा हाफिज

**মিঃ স্পীকার:** এখন হাউস সাড়ে চারটে পর্যন্ত মুলতুবি রইল। হাউস আবার আরম্ভ হলে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপন করা হবে।

## GOVERNOR'S ADDRESS

.00—3-06 p.m.]

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, ılcutta, on Monday, the 14th June, 1982 at 3.00 p. m.

**Present**

[Mr. Speaker, (SHRI HASHIM ABDUL HALIM) 21 Ministers, 2 Minister of ates and 254 Members were present.]

Mr. Speaker received the Governor in the Entrance Hall where a ›cession was formed in the following order :- –

Marshal

Secretary

Speaker

Governor

Secretary to the Governor

A. D. C.

All members present rose in their seats as the procession entered the hamber and remained standing until the Governor took his seat.

[The Governor ascended the dais by the steps on the west and the peaker occupied the seat to the right of the Governor. National Anthem 'as played.]

**Ionourable Mr. Speaker & Honourable Members,**

I have great pleasure in welcoming you to this First Session of the new ıssembly and offering you my felicitations. I hope that this Assembly will istinguish itself by its service to the cause of the people....[Cries of 'Governor, o back' and demonstration of black flags by Congress(I) and Congress(s) nembers.]...

2. At the outset I recall with deep sorrow the passing away of Dr. Pratap Kumar Guha Ray, former member and Chairman of the erstwhile West Bengal Legislative Council. We also mourn the deaths of Shri Haripada Bharati, Shri Khagendranath Banerjee, Shri S. M. Abdullah, Shri Shibnath Banerjee, all ormer members of the Legislative Assembly and Shri Maharaja Basu and Shri Sudhir Kumar Bandyopadhyaya, former members of the erstwhile Legislative Council.

3. The present session will be a short one and an interim Budget will be presented seeking approval for a Vote on Account. The Honourable Members will appreciate that the new Government will require a little time to prepare the full Budget Demands reflecting the new Government's policies and priorities. The full Budget Demands will be placed before you as early as possible.

4. It is a matter of great satisfaction for my Government that notwithstanding certain controversies over the timing of the elections in this State and efforts to delay the election, the people of West Bengal could offer their verdict on the policies and performances of the first Left Front Government in the State. The election to the State Legislative Assembly on 19th May, 1982 was one of the most peaceful one in recent times. Apprehensions about law and order problems besetting the elections were not justified by events. The arrangements were also satisfactory. A high percentage of turnout of voters demonstrated the keen interest of the people in the electoral process and certain disruptive elements which called upon the people to boycott the poll were rebuffed.

5. In the election the Left Front won approval for its policies and performances during the last five years and also for its new 34-Point Programme which has now been formally adopted by my Government as its programme. The massive mandate for the Left Front was a positive one on the basis of the peoples' experience of how the Left Front Government had worked during the last five years. My Government is now pledged to perform its new task with sincerity, devotion and efficiency. It will not forget for a moment the trust and confidence placed on it by the people. My Government will continue the policy of the first Left Front Government to work in close contact and cooperation with the people and their organisations. Special efforts will be made to remove the shortcomings and deficiencies which came to the notice of my Government during the last five years.

6. While the priorities are being worked out and details of each department's programme of activities are being finalised, Government is now tackling the severe drought condition in several districts on an emergent basis. Ministers have visited the affected districts and assessed the immediate needs of the people there. Additional Central assistance to fight this problem has been asked for. Meanwhile additional allocations have been sanctioned from the State's own resources.

**[...At this stage Congress(I) and Congress(S) Members walked out of the Chamber]...**

7. My Government will continue to accord high priority to the task of upholding national integration and consolidating the unity of the toiling masses. It is gratifying to note that in the last election in this State, the forces of disintegration and all fissiparous tendencies were soundly defeated. My Government will continue its efforts for a rational restructuring of Centre-State relations both in the economic and political spheres. In the meantime, it will expect the Centre to pay more attention to West Bengal's needs and to cooperate with the State Government in solving its pressing problems. Industrial development is a sphere of activity which can be identified for urgent cooperation between the Centre and the State. The State Government has always been willing to cooperate with the Centre in solving pressing national problems.

Similarly, my Government will expect that all Bills adopted by the last State Assembly and awaiting assent of the President will now be finally cleared so that policies of the Government can be expeditiously implemented and pledges to the people can be honoured.

8. My Government will sincerely welcome cooperation from all quarters and all sections of the people in West Bengal in building up a proper infrastructural environment for vast and significant developments in industry, agriculture and social and community services. As I had indicated in my last address to the Legislative Assembly, the Government would like to stress its commitments to the downtrodden and to pledge once again that the interest of the deprived sections will receive its highest attention and priority. The vast masses of this State will find in this Government a true friend who will always stand by their struggles and uphold their just causes.

[National Anthem was again played. The Governor then left the Chamber in the same procession as he came in. All members remained standing until the Governor left the Chamber]

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 14th June, 1982 at 4-30 p.m.

### Present

Mr. Speaker (SHRI HASIM ABDUL HALIM) in the Chair, 21 Ministers, 20 Ministers of State, 1 Deputy Minister and 254 Members.

[4-30—4-34 p.m.]

**শ্রীদেবরঞ্জন সেন :** মাননীয় স্পীকার মহোদয়, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। মাননীয় রাজ্যপাল যখন তাঁর ভাষণ দিচ্ছিলেন সেই সময়ে কংগ্রেস বেঞ্চ থেকে কাল পতাকা দেখানো হয়েছে। এছাড়াও কংগ্রেস দলের মাননীয় সদস্য শ্রীপ্রফুল্লকান্তি ঘোষ বার্ধক্যের কারণে হোক বা অসুস্থতার কারণে হোক হাতে একটি স্টিক নিয়ে হাউসে এসেছিলেন। ঐ দলের শ্রীসুব্রত মুখার্জী ঐ স্টিক তার হাত থেকে নিয়ে কালো পতাকা জড়িয়ে নিয়ে বিক্ষোভ দেখাচ্ছিলেন। মাননীয় স্পীকার মহাশয়, উনি বিকারগ্রস্ত হয়েই হোক বা অন্য কোন কারণে যদি এমন আচরণ করে থাকেন তাহলে আমাদের আশঙ্কা হয় ভবিষ্যতে এর ফলে একটা এন্টিসিপেটেড্ ডিসকাশনের প্রয়োজন দেখা দিতে পারে। আশা করব, আপনি এদিকে একটু দৃষ্টি দেবেন।

**মিঃ স্পীকার :** আচ্ছা, ঠিক আছে।

**শ্রীদিলীপকুমার মজুমদার :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই---সেটি হল, মাননীয় রাজ্যপাল যখন তাঁর ভাষণ দিয়ে ফিরছিলেন তখন বাইরে দেখেছি যে সমাজে যারা কুখ্যাত গুণ্ডা, যারা খুন-জখম ইত্যাদি করে বেড়ায়, তারা বোমা ইত্যাদি নিয়ে এসেছিল। তারা সকলে কংগ্রেস সদস্যদের সঙ্গে ঘোরাফেরা করছিল। এর ফলে আমরা লবিতে নির্ভয়ে ঘোরাফেরা করতে পারছি না। এ ব্যাপারে আপনি প্রটেকশানের ব্যবস্থা করুন।

**মিঃ স্পীকার :** আচ্ছা, ঠিক আছে।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পীকার স্যার, আজকে মাননীয় রাজ্যপাল যখন তাঁর ভাষণ দিচ্ছিলেন, সেই সময়ে গভর্নরের গাড়ী থেকে জাতীয় পতাকা খুলে নেওয়া হয়েছে। এটা অত্যন্ত নিন্দনীয় ঘটনা। এ ব্যাপারে জনমত গঠন করার জন্য এখনই আমাদের সচেতন হওয়া দরকার।

**মিঃ স্পীকার :** মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার কপি সকল সদস্যকেই দেওয়া হয়েছে। এখন আমি পরিষদীয় মন্ত্রীকে অনুরোধ করছি উক্ত ভাষণের উপর তিনি তাঁর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপন করুন।

**শ্রীপতিতপাবন পাঠক :** মাননীয় রাজ্যপালকে তাঁহার ভাষণের প্রত্যুত্তরে নিম্ন-লিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক: 'মহামান্য রাজ্যপাল মহাশয়,

পশ্চিমবঙ্গ বিধানসভায় ১৪ই জুন, ১৯৮২ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন সেইজন্য এই সভা তাঁহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে।"

**শ্রীঅমলেন্দ্র রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে পরিষদীয় মন্ত্রী এবং মুখ্যসচেতক শ্রীপতিতপাবন পাঠক যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এখানে উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি।

**মিঃ স্পীকারঃ** ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের উপর যদি কারোর কোন সংশোধনী থাকে আগামীকাল বেলা ১টা পর্যন্ত সেগুলি জমা দিতে পারবেন। এখন আমি রুল ২৮৪ অনুযায়ী শ্রীপতিতপাবন পাঠক, মিনিস্টার-ইন-চার্জ, হোম (পি এ) ডিপার্টমেন্ট, শ্রীশ্যামল চক্রবর্তী, শ্রীজয়কেশ মুখার্জী, শ্রীঅনিল মুখার্জী, শ্রীসুভাষ গোস্বামী, শ্রীবিজয় পাল, শ্রীকমলাক্ষ্যপ্রসাদ ঘোষ, শ্রীসুব্রত মুখার্জী এঁদেরকে নিয়ে কার্য উপদেষ্টা কমিটি গঠন করলাম। এই সঙ্গে বিজনেস এ্যাডভাইজারী কমিটির আইন অনুসারে "স্পীকার" এই কমিটির চেয়ারম্যান হিসাবে থাকবেন। এবারে আমি রুল ৯ অনুসারে বিধানসভার প্যানেল অফ চেয়ারম্যান হিসাবে শ্রীজয়কেশ মুখার্জী, শ্রীকমল সরকার, শ্রীঅমলেন্দ্র রায়, শ্রীবিশ্বনাথ মুখার্জী, শ্রীলুৎফল হক এবং শ্রীভক্তিভূষণ মণ্ডলকে নমিনেট করছি। এই হাউস আগামীকাল বেলা ১টা পর্যন্ত মুলতুবি রইল।

### Adjournment

The House was accordingly adjourned at 4.34 p.m. till 1 p. m. on Tuesday, the 15th June, 1982, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, ılcutta, on Tuesday, the 15th June, 1982 at 1 p. m.

**Present**

Mr. Speaker (SHRI HASIM ABDUL HALIM) in the Chair, 22 Ministers, Ministers of State and 224 Members.

·00—1-10 p.m.]

## Oath or Affirmation of Allegiance

**মিঃ স্পীকার :** যদি কোন সদস্যের শপথ নিতে বাকি থাকে তাহলে তাঁরা এখন শপথ নিতে পারেন।

(কেউ শপথ নেননি)

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার সংশোধনী দেবার সময় আজকে ১টার সময় শেষ হবে এবং এটাই ফার্স্ট যে ২৪ ঘণ্টা মাত্র সময় আপনি দিয়েছেন। এই সময়টা অন্তত ২ দিন বাড়ান। বিরোধী পক্ষের তরফ থেকে এটাই আমার আপনার কাছে এ্যাপিল অন্তত ২টি দিন সময় বাড়ান। আর প্রথম দিন শুরু থেকেই কারটেলিং দি রাইটস্ অব দি অপোজিশান শুরু করবেন না।

**মিঃ স্পীকার :** এইটা খুবই শর্ট সেশ্যান সেজন্য সময় বেশী দিতে পারছি না তবে আজকে ৩টে পর্যন্ত সময় বাড়ালাম।

**শ্রীসুনীতি চট্টরাজ :** অন এ পয়েণ্ট অব প্রিভিলেজ স্যার, এই সরকার যে ভোট অন এ্যাকাউণ্টস পেশ করছেন আমার মনে হয় আগে জানা দরকার এই সরকার আদৌ বৈধ কিনা। এবং সেটা আগে আলোচনা করা দরকার। সেজন্য আমি যে এ্যাডজার্নমেণ্ট মোশানটা দিয়েছি সেটা আগে আলোচনা করা হোক। নয়েজ-----------

**মিঃ স্পীকার :** এখন আমি মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রীকে এ্যানুয়েল ফিনানসিয়াল স্টেটমেণ্ট এবং ভোট অন এ্যাকাউণ্টস পেশ করতে অনুরোধ করছি।

## Presentation of the Annual Financial Statement
## Motion for a Vote on Account

**শ্রীজ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই সময় ১৯৮২-৮৩ সালের বার্ষিক আর্থিক বিবরণী পেশ করছি এবং ১৯৮২-৮৩ আর্থিক বছরের আংশিক সময়ের জন্য রাজ্য সরকারের ব্যয়বরাদ্দ ভোট অন অ্যাকাউন্ট মঞ্জুর করতে অনুরোধ জানাচ্ছি।

(গোলমাল)

(কিছু কিছু সদস্য তাঁদের নিজ নিজ আসনে উঠে দাঁড়ালেন)

**শ্রীআবদুস সাত্তার:** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার রুলস্---(গোলমাল)

**মিঃ স্পীকার:** আপনি অর্থমন্ত্রীর বক্তব্য শেষ হবার পরে বলবেন।

**শ্রীআবদুস সাত্তার:** অন এ পয়েন্ট অব অর্ডার, রুলস্---(গোলমাল)

**শ্রীজ্যোতি বসু:** এই সুযোগে প্রথমেই আমি এই সভার সকল সদস্যের, বিশেষ নবাগত সদস্যদের, স্বাগত জানাচ্ছি। (গোলমাল)------------

**শ্রীজ্যোতি বসু:** আমি একান্তভাবে আশা করি যে, এ রাজ্যের জনগণের মধ্যে উদ্যম সৃষ্টি করে তাদের জীবনকে আরও সমৃদ্ধ ও সুখী করে তোলার যে প্রয়াস আমরা নিয়েছি তাতে এই বিধানসভার সকল সদস্যেরই আন্তরিক সহযোগিতা পাব।

২। মাননীয় সদস্যবৃন্দ জানেন যে, ইতিপূর্বে ভোট অন অ্যাকাউন্টের মাধ্যমে চলতি আর্থিক বছরের প্রথম তিন মাসের সরকারী ব্যয়বরাদ্দের অনুমোদন নেওয়া হয়েছিল। আমাদের অভিপ্রায় অনুসারে নির্বাচন মার্চ মাসে অনুষ্ঠিত না হয়ে কেন মে মাসে অনুষ্ঠিত হোল তা মাননীয় সদস্যরা ভালই অবগত আছেন। সেই পরিস্থিতির জন্যেই নতুন বাজেট তৈরীর কোন সময় পাওয়া যায়নি। ফলে এই বছরে আগেরবার যে বার্ষিক আর্থিক বিবরণী ও সংশ্লিষ্ট নথিপত্র সভায় বিতরণ করা হয়েছিল, তাই আবার বিতরণ করা হচ্ছে। অবশ্য যত তাড়াতাড়ি সম্ভব এই সভায় আমরা সংশোধিত বাজেট পেশ করব।

৩। গত পাঁচ বছর বামফ্রণ্ট সরকার যে নীতি ও লক্ষ্যমাত্রা নিয়ে চলেছে এবং যে সাফল্য অর্জন করেছে তার পরিপ্রেক্ষিতেই আমরা পশ্চিমবঙ্গের জনগণের রায় চেয়েছিলাম। জনগণও গণতান্ত্রিক পদ্ধতিতে সুস্পষ্টভাবে আমাদের নীতির প্রতি তাঁদের দৃঢ় সমর্থন জ্ঞাপন করেছেন। প্রকৃতপক্ষে, জনগণের কাছ থেকে যে বিপুল সাড়া ও আমাদের প্রতি গভীর আস্থার পরিচয় আমরা পেয়েছি এবং যে দায়িত্বভার তাঁরা আমাদের ওপর অর্পণ করেছেন তাতে আমি অভিভূত বোধ করছি। নতুনভাবে আবার জনগণের সমর্থন লাভ করে আমরা এই দেশে এবং এই রাজ্যে উন্নততর আর্থিক-সামাজিক ব্যবস্থা কায়েম করার জন্য আমাদের সংগ্রাম অব্যাহত রাখব।

৪। এবারের শান্তিপূর্ণ নির্বাচন এবং বিপুল সংখ্যায় ভোটপ্রদান থেকে ভোটদাতাগণের রাজনৈতিক বিচক্ষণতার পরিচয় পাওয়া যায়। আমি নিঃসন্দেহ যে, মাননীয় সদস্যগণও এ ব্যাপারে আমার সঙ্গে এক হয়ে ভোটদাতাদের অভিনন্দন জানাবেন। আমি এই সভায় সকল শ্রেণীর সদস্যদের কাছেই অনুরোধ করব তাঁরা যেন জনগণের, বিশেষত যাঁরা বঞ্চিত ও অবহেলিত, তাঁদের স্বার্থরক্ষার কাজে সক্রিয়ভাবে সহযোগিতা করেন।

৫। বিভিন্ন ক্ষেত্রে আমাদের সাফল্যের পুনরুক্তি করার কোন প্রয়োজন আছে বলে আমার মনে হয় না। শ্রমিক, কৃষক, খেতমজুর, বর্গাদার, শিক্ষক, সরকারী কর্মচারী, ছাত্র, যুবক, সাংস্কৃতিক কর্মী, তফসিলী জাতি ও উপজাতি শ্রেণীর ব্যক্তিগণ এবং আরও অনেকে একথা উপলব্ধি করেছেন যে আমাদের সরকার তাঁদের তথা পশ্চিমবঙ্গের স্বার্থে কাজ করে চলেছেন। এই রাজ্য ও জনগণের কল্যাণে যেমন দরকার আমার সরকার তেমন নীতি ও কর্মপন্থাই অনুসরণ করে চলবে। এই উদ্দেশ্যেই আমরা গতকাল রাজ্যপালের ভাষণে ঘোষিত ৩৪ দফা কর্মসূচী গ্রহণ করেছি। এই কর্মসূচীকে রূপায়ণ করতে যদি দরকার হয় তবে গত পাঁচ বছরের অভিজ্ঞতাকে কাজে লাগাতে আমরা কোনই দ্বিধাবোধ করব

না, যাতে নেতিবাচক দিকগুলি অতিক্রম করে এ রাজ্যের জনগণকে আমরা দিতে পারি সমৃদ্ধি, সামাজিক ন্যায়বিচার ও স্থিতিশীলতা।

৬। এবার ক্ষমতায় আসার পর আমার সরকারের আশু করণীয় কাজ বাঁকুড়া, বীরভূম, বর্ধমান, হুগলী, মালদা, মেদিনীপুর, মুর্শিদাবাদ, নদীয়া, পুরুলিয়া ও পশ্চিম দিনাজপুর জেলার গুরুতর খরা পরিস্থিতির মোকাবিলা করা। এবারের খরা এ রাজ্যের কৃষির মারাত্মক ক্ষতিসাধন ও পানীয় জলের তীব্র অভাব সৃষ্টি করেছে। আমরা জরুরী ভিত্তিতে এই পরিস্থিতির মোকাবিলা করছি। আমরা কেন্দ্রীয় সরকারকে খরা ত্রাণের জন্য ১৮ কোটি টাকা সাহায্য করতে অনুরোধ করেছি। আশা করি প্রয়োজনীয় সাহায্য পাওয়া যাবে।

৭। নতুন বাজেট পেশ করার আগে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আরও দুটি বিষয়ে ফয়সালা করে নেওয়া প্রয়োজন। তার মধ্যে একটি হচ্ছে রিজার্ভ ব্যাঙ্ক কর্তৃক প্রদত্ত ১৯৮১ সালের ১২ই জানুয়ারী থেকে ২৩শে আগস্ট পর্যন্ত সময়ে রাজ্য সরকারের নেওয়া ওভারড্রাফটের সংশোধিত হিসেব। ইতিমধ্যেই এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কিছু আলোচনা হয়েছে এবং আমরা আশা করি, শীঘ্রই এ ব্যাপারটি মিটে যাবে।

৮। আর একটি বিষয় হল, ১৯৮২-৮৩ সালের জন্য রাজ্য পরিকল্পনার আকার। যেসব রাজ্য সরকার ওভারড্রাফট নিয়েছেন তাদের মধ্যে কয়েকটিকে পরিকল্পনা কমিশন পরামর্শ দিয়েছিলেন যে তাদের ১৯৮২-৮৩ সালের পরিকল্পনার আকার ১৯৮১-৮২ সালের পর্যায়ে রাখতে হবে। নির্বাচনের পূর্বে সারা বছরের পরিকল্পনার আকার নির্ধারণ করার কোন অধিকার আমাদের ছিল না এই মনে করে আমরা এ ব্যাপারে পরিকল্পনা কমিশনের সঙ্গে কোন ঐকমত্যে পৌঁছাতে পারিনি। জনগণ আমাদের প্রারব্ধ কাজগুলিকে সম্পন্ন করার জন্যই সমর্থন করেছেন এটা কেন্দ্রীয় সরকার উপলব্ধি করবেন, এই আশা নিয়েই আমরা আবার আলোচনা শুরু করব।

৯। কাজেই আমরা যে নতুন বাজেট তৈরী করব তাতে আমাদের নিজস্ব পর্যালোচনা এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে অদূর ভবিষ্যতে যে আলোচনা হবে তার ফলাফল প্রতিফলিত হবে।

১০। মাননীয় সদস্যদের এটা অজানা নয় যে, কেন্দ্রীয় সরকারের অনুসৃত মুদ্রাস্ফীতিমূলক নীতির ফলে রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে লেনদেন আছে এরকম কুড়িটি রাজ্যের মধ্যে উনিশটিকেই মোট ওভারড্রাফট নিতে হয়েছে, যার পরিমাণ দু'হাজার কোটি টাকারও বেশী হবে। শুধু যে রাজ্যগুলির ক্ষেত্রেই ঘাটতি দেখা দিয়েছে তা নয়। প্রকৃতপক্ষে, কেন্দ্রীয় সরকারের ঘাটতির পরিমাণ ১৯৭৯-৮০ থেকে এখন পর্যন্ত সাকুল্যে সাত হাজার কোটি টাকা দাঁড়িয়েছে। কেন্দ্রীয় সরকার যদি দেশের ভেতর ও বাইরে থেকে প্রচুর ঋণ না নিতেন এবং সাধারণ মানুষের কল্যাণকে উপেক্ষা করে কয়লা, পেট্রোলিয়াম ইত্যাদি সরকারী নিয়ন্ত্রণাধীন পণ্যদ্রব্যের দাম না বাড়াতেন, তবে এই ঘাটতির পরিমাণ অবশ্যই আরো বেড়ে যেত। তাছাড়া, কেন্দ্রীয় সরকার সম্প্রতি বাড়তি সম্পদ সংগ্রহের জন্য যেসব প্রয়াস করেছেন তাতে রাজ্যগুলির জন্য বিভাজ্য ভাণ্ডারে কিছুই বাড়েনি। আমাদের সুচিন্তিত অভিমত এই যে, কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতিই রাজ্যগুলিকে আজ এক সঙ্কটজনক অবস্থার মধ্যে ফেলেছে। উপরন্তু, রাজ্যগুলিকে বাড়তি সম্পদের অংশ দিয়ে সাহায্য করার পরিবর্তে কেন্দ্রীয় সরকার চোখাকলিত বেয়ারার বণ্ডস, ক্যাপিটাল ইনভেস্টমেন্ট বণ্ডস ইত্যাদির মত নতুন নতুন পন্থা

উদ্ভাবন করে রাজ্যগুলির সম্পদ আহরণের ক্ষেত্রকে আরও সঙ্কুচিত করতে উদ্যোগী হয়ে এইসব নীতির ফলে রাজ্যগুলির কি ক্ষতি হচ্ছে তা যদি কেন্দ্রীয় সরকার উপলব্ধি করতে পারেন, তাহলে জানি না, রাজ্যগুলির ওভারড্রাফট নেওয়ার প্রশ্নের কিভাবে এ গঠনমূলক মীমাংসা হতে পারে।

১১। অবিবেচনাপ্রসূত এইসব নীতি অনুসরণের ফলে কি ক্ষতি হতে পারে সম্বন্ধে আমরা কেন্দ্রীয় সরকারকে বরাবর সতর্ক করে দিয়েছি। কুড়িটি রাজ্যের মধ্যে উ রাজ্যকেই মোটা ওভারড্রাফটের ওপর নির্ভর করতে হওয়ায় সমস্যাটির আসল রূপ প্রকট হয়ে পড়েছে। আমাদের বিশ্বাস যে শেষ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের জ্ঞানচক্ষু উন্মী হবে এবং শুধুমাত্র হুকুমনামা জারী করে এই সমস্যাকে এড়িয়ে না গিয়ে সমস্যাটির স্থায়ী সমাধান খোঁজার চেষ্টা করা হবে।

১২। মাননীয় সদস্যরা উপলব্ধি করবেন যে, রাজ্যগুলির দায়িত্ব যেভাবে যাচ্ছে তা পূরণ করবার মত উপযুক্ত সংস্থান নেই। রাজ্যগুলির হাতে কর ধার্য করার বেশী ক্ষমতা দেবার জন্য কেন্দ্রীয় সরকারকে আমরা গত পাচ বছর ধরে বলে আস এই প্রসঙ্গে অতিরিক্ত আবগারী শুল্ক (বিশেষ গুরুত্বপূর্ণ দ্রব্যসমূহ) আইন সম্বন্ধে পঞ্চম কমিশন যে মন্তব্য করেছিলেন আমি তা এখানে উদ্ধৃত করছি,

"যদি রাজ্যগুলির বস্ত্র, চিনি ও তামাকের উপর বিক্রয়কর ধার্য করার ক্ষমতা থাক তবে তারা এই দ্রব্যগুলি থেকে কর হিসেবে আরও বেশী রাজস্ব আদায় করতে পার যে রাজ্যগুলিতে এইসব পণ্য উৎপন্ন হয় তারাও ভিন্ন রাজ্যে রপ্তানী থেকে বিক্র আদায়ের সুবিধা পেতে পারতো।"

মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই, আমরা এই আইনটির সংবিধা বৈধতার প্রশ্ন তুলে সুপ্রীম কোর্টে একটি রিট পিটিশন করেছি। এই পরিস্থিতির ম সম্প্রতি কেন্দ্রীয় সরকার এই আইনটির আওতা বাড়িয়ে কাগজ, পেট্রোলিয়ামজাত সিমেন্ট ইত্যাদিকে অন্তর্ভুক্ত করবার যে চেষ্টা করেছেন সেটা আমরা খুবই আশঙ্কার বলে মনে করি। আশা করি কেন্দ্রীয় সরকার আমাদের যুক্তি উপলব্ধি করে এই পরিত্যাগ করবেন।

১৩। আমার প্রাক্তন সহকর্মী শ্রদ্ধেয় ড. অশোক মিত্রের বিগত বাজেট বক্ত দেওয়া ইঙ্গিত অনুসারে আমরা কেন্দ্রীয় বিক্রয়কর আইনের অন্তর্গত "বিশেষ গুরু দ্রব্যগুলির" ওপর চার শতাংশ কর ধার্যের সিলিং অপসারণ করবার দাবী চালিয়ে য আমরা মনে করি দেশের বাইরে পণ্যদ্রব্য রপ্তানী করায় রাজ্যগুলির রাজস্বের যে স্বীকার করতে হয়, কেন্দ্রীয় সরকারের উচিত তা পূরণ করা। কেন্দ্রীয় সরকার কতক কর ধার্য এবং আদায় করবেন এবং তার অংশ রাজ্যগুলি পাবে, এই ব্যবস্থা সংবিধা ২৬৯ ধারায় আছে। রাজ্যগুলির আর্থিক সঙ্গতি বাড়ানোর কাজে এই ব্যবস্থাকে ঠিক প্রয়োগ করা হয়নি এ বিষয়ে আমরা বহুবার কেন্দ্রীয় সরকার ও জাতীয় উন্নয়ন পর্ষ দৃষ্টি আকর্ষণ করেছি। আমি মাননীয় সদস্যদের এই আশ্বাস দিতে পারি যে, আমার সর উপরোক্ত ব্যবস্থাটির ঠিকমত প্রয়োগ যাতে হয় তার জন্য কেন্দ্রীয় সরকারের চাপ দেবে।

১৪। রাজ্যগুলির বর্তমান দুরূহ পরিস্থিতিতে আমরা অষ্টম অর্থ কমিশনের সুপারিশের ওপর খুবই গুরুত্ব দিচ্ছি। কেন্দ্রীয় সরকারের ঘাটতি বাজেট, অফলপ্রসু ব্যয়-বাহুল্য এবং ক্রমবর্ধমান কর ফাঁকি ও অনাদায়ী কর বন্ধ করতে ব্যর্থতার দরুন রাজ্যগুলির আর্থিক বরাদ্দের প্রকৃতিগত ও পরিমাণগত তাৎপর্য এই কমিশনকে বিবেচনা করতে হবে। আমরা মনে করি, বর্তমান সঙ্কটের প্রকৃত কারণ নির্ণয় করে তার সুষ্ঠু ও স্থায়ী সমাধান বের করতে হলে কমিশনকে কেন্দ্র ও রাজ্য উভয়েরই আর্থিক ব্যবস্থার যাবতীয় দিকই খুঁটিয়ে দেখতে হবে।

১৫। আমরা কোন পক্ষপাতিত্বমূলক দৃষ্টিভঙ্গি নিয়ে সমস্যাগুলিকে দেখিনি। বরং ক্রমাগত এমন একটা সমাধানই চেয়েছি যা সমগ্র দেশের পক্ষেই কল্যাণকর হতে পারে। আমার এ বিশ্বাস পুরোপুরি আছে যে, সমগ্র জাতির সঙ্গে জড়িত এরূপ একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আমরা এই সভার পূর্ণ সমর্থন পাব।

১৬। গত পাঁচ বছরে বহু ক্ষেত্রেই আমাদের উল্লেখযোগ্য উন্নতি হয়েছে। তবু এখনো অনেক কিছু বাকী। আমাদের এই বিশ্বাস আছে যে, এ রাজ্যের জনগণের কাছে দেওয়া প্রতিশ্রুতি আমরা পালন করতে পারব। আমি মাননীয় সদস্যদের সক্রিয় সহযোগিতা চাই যাতে আমরা ঐক্যবদ্ধভাবে কাজ করে বিশাল জনসমষ্টির অবস্থার উন্নতি করতে পারি এবং আমাদের জনগণের মনে এই দেশের ভবিষ্যৎ সম্বন্ধে আশা ও বিশ্বাসের উদ্রেক করতে পারি।

## পশ্চিমবঙ্গের বার্ষিক আর্থিক বিবরণী, ১৯৮২-৮৩

(হাজার টাকার হিসেবে)

| | প্রকৃত, ১৯৮০-৮১ | বাজেট, ১৯৮১-৮২ | সংশোধিত, ১৯৮১-৮২ | বাজেট, ১৯৮২-৮৩ |
|---|---|---|---|---|
| আদায় | | | | |
| প্রারম্ভিক তহবিল | —৪০,২৭,০৯ | —৬৫,০১,০০ | —১,১১,৭৭,৬৪* | —২,৬২,৫৬,৬০ |
| রাজস্ব আদায় | ১০,৯১,৭০,৪৫ | ১২,৯৭,৫৬,৫৩ | ১২.১৩.৩৮.৮৬ | ১৪.৬৫.২১,০০ |
| ঋণখাতে আদায়— | | | | |
| সরকারী ঋণ | ৯,৩৭,৮৬,০৬ | ৭২,০.২৬.৩০ | ১২.৪৬,৮৫.৮৬ | ৯,৫১.৪৮,৩১ |
| ঋণ | ১৯,০০,৫০ | ৩৯,৮৬.৬৪ | ৪১,৭৩,৮৬ | ৫১,৩৬,৩৬ |
| আপৎ তহবিল ও গণ হিসেব থেকে আদায় | ২৭,১৪,৮৭,৪৮ | ১৫.৭২,৭৯.৯১ | ২৯.৫২.৮৩,৫৫ | ৩৫,২৪,১০,১৩ |
| মোট— | ৪৭,২৩,১৭,৪০ | ৩৫,৬৫,৪৮,১৮ | ৫৪,২৩.০৪.৪৯ | ৫৭,২৯.৫৯,২০ |

| | | | | |
|---|---|---|---|---|
| ব্যয় | | | | |
| রাজস্ব খাতে ব্যয় | ১১,১৫,২১,১৪ | ১২,৬৪,০৫,৯৫ | ১৪,২৭,১৩,৮৪ | ১৫,৩২,১৬,৪৯ |
| মূলধন খাতে ব্যয় | ১,০৬,৬৯,৫৭ | ১,৪৮,৭০,১৫ | ১,৯১,০২,২৯ | ২,১০,৯১,৫৪ |
| ঋণ খাতে ব্যয়— | | | | |
| সরকারী ঋণ | ৭,৩১,০৮,২৬ | ৫,২১,৪৪,৭৬ | ৯,৫১,১৭,৪৩ | ৬,০৮,৩২,৩০ |
| ঋণ | ১,৭৮,৫৪,৮৪ | ২,১৬,০৯,৬৪ | ২,৩০,৮৪,৪৩ | ২,৬৪,২৯,৬০ |
| আপন্ন তহবিলে স্থানান্তর | — | — | ১৫,০০,০০ | — |
| আপন্ন তহবিল ও পণ হিসেব থেকে ব্যয় | ২৬,৬৪,৩৫,৬৮ | ১৫,২২,১৮,৮৮ | ২৮,৭০,৪৩,১০ | ৩৪,৭২,৭৭,৮৩ |
| সমাপ্তি তহবিল | —৭২,৭২,০৯ | —১,০৭,০১,০০ | —২,৬২,৫৬,৬০ | —৩,৫৮,৮৮,৫৬ |
| মোট— | ৪৭,২৩,১৭,৪০ | ৩৫,৬৫,৪৮,৩৮ | ৫৪,২৩,০৪,৪৯ | ৫৭,২৯,৫৯,২০ |

| | প্রকৃত, ১৯৮০-৮১ | বাজেট, ১৯৮১-৮২ | সংশোধিত, ১৯৮১-৮২ | বাজেট, ১৯৮২-৮৩ |
|---|---|---|---|---|
| নীট ফল— উদ্বৃত্ত (+) ঘাটতি (—) | | | | |
| (ক) রাজস্ব খাতে | —২৩,৫০,৬৯ | +৩৩,৫০,৫৮ | —১,৩৩,৭৪,৯৮ | —৬৬,৯৫,৪৯ |
| (খ) রাজস্ব খাতের বাইরে | —৮,৯৪,৩১ | —৭৫,৫০,৫৮ | —১৭,০৩,৯৮ | —২৯,১৬,৪৭ |
| (গ) প্রারম্ভিক তহবিল বাদে নীট | —৩২,৪৫,০০ | —৪২,০০,০০ | —১,৫০,৭৮,৯৬ | —৯৬,১১,৯৬ |
| (ঘ) প্রারম্ভিক তহবিল সহ নীট | —৭২,৭২,০৯ | —১,০৭,০১,০০ | —২,৬২,৫৬,৬০ | —৩,৫৮,৮৮,৫৬ |
| (ঙ) অতিরিক্ত সম্পদ সংগ্রহ | — | +৪২,০০,০০ | — | — |
| (চ) প্রতিশ্রুত অতিরিক্ত ব্যয় | — | — | — | — |
| (ছ) প্রারম্ভিক তহবিল এবং (চ) ও (ঙ) নং দফা সহ | — | —৬৫,০১,০০ | — | — |

রিজার্ভ ব্যাঙ্কের হিসেব : সংশোধনসাপেক্ষ

[1-10—1-14 p.m.]

**মিঃ স্পীকার :** এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে ১৯৮২-৮৩ সালের ভোট অন এ্যাকাউন্ট পেশ করতে অনুরোধ করছি।

**শ্রীজ্যোতি বসু :** স্পীকার মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, মাননীয় সদস্যবৃন্দের কাছে ইতিমধ্যেই প্রচারিত পশ্চিমবঙ্গ সরকারের ১৯৮২-৮৩ সালের ব্যয়-বরাদ্দের ভোট অন এ্যাকাউন্ট পুস্তকাতে বর্ণিত অনধিক ৫১৫ কোটি ১৯ লক্ষ ৮৪ হাজার টাকা বরাদ্দের হিসাব মঞ্জুর করা হোক।

মহাশয়, ১লা জুলাই ১৯৮২ সাল হতে প্রায় ৩ মাসের প্রশাসন চালানোর জন্য সংবিধানের ২০৬ অনুচ্ছেদের বিধানমতে আমি একটা ভোট অন এ্যাকাউন্ট প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্যগণ, ভোট অন এ্যাকাউন্টের উপর যাঁদের ছাঁটাই প্রস্তাব আছে আগামীকাল ১টার মধ্যে আমাদের দপ্তরে দিতে পারেন।

**Adjournment**

The house was then adjourned at 1-14 p.m. till 1 p.m. on Wednesday, the 16th June, 1982.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

**THE ASSEMBLY** met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 16th June. 1982, at 1-00 p. m.

**Present**

Mr. Speaker ( SHRI HASIM ABDUL HALIM ) in the Chair, 15 Ministers, 16 Ministers of State and 207 Members.

[1-00—1-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পীকার :** আমি আজকে চারটি এ্যাডজর্নমেণ্ট মোশন পেয়েছি, প্রথমটি হচ্ছে মাননীয় সদস্য শ্রীসুনীতি চট্টরাজের কাছ থেকে, এটাতে গত নির্বাচনে কারচুপির অভিযোগ করা হয়েছে। দ্বিতীয়টি পেয়েছি মাননীয় শ্রীধীরেন্দ্রনাথ সরকারের কাছ থেকে, যেটাতে অভিযোগ করা হয়েছে---রাজ্যে আইন-শৃংখলার অবনতি ঘটেছে। তৃতীয়টি পেয়েছি মাননীয় সদস্য ডঃ জয়নাল আবেদিনের কাছ থেকে, যেটাতে তুফানগঞ্জে গত ১১-৬-৮২ তারিখে ১১ জনকে হত্যা সম্বন্ধে বলা হয়েছে, আর শেষটি পেয়েছি আমি শ্রীজ্ঞানসিং সোহনপালের কাছ থেকে, যেটাতে ১৯৮২ সালের নির্বাচনের সময়ে কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার সম্বন্ধে বলা হয়েছে, শেষের তিনটি মোশনই আইন-শৃংখলার অবস্থা নিয়ে। এ সম্বন্ধে আপনারা রাজ্যপালের ভাষণ আলোচনার সময়ে এবং ভোট অন এ্যাকাউন্ট আলোচনার সময়ে বলার সুযোগ পাবেন। আর প্রথমটির ব্যাপার ইলেকশন কমিশনের অধীন, এই রাজ্যের সঙ্গে তাঁর সম্পর্ক নেই। তাই এগুলি বিধানসভায় আলোচনা হতে পারে না। সেজন্য আমি এই এ্যাডজর্নমেন্ট মোশনে অনুমতি দিচ্ছি না। তবে এগুলি সংশ্লিষ্ট রাজনৈতিক দল থেকে এক একজন করে সদস্য উঠে এখানে পড়তে পারেন।

**ডঃ জয়নাল আবেদিন :** মিঃ স্পীকার স্যার, আপনি এই যেটা দিলেন, সেটা অনেক কাটছাঁট করে দিয়েছেন দেখতে পাচ্ছি।

**মিঃ স্পীকার :** আপনি এডিটেড্ পোরশন পড়বেন এটাই নিয়ম, এটাই রুল।

**ডঃ জয়নাল আবেদিন :** নিয়ম আমি মাথা পেতে নিচ্ছি। কিন্তু যেভাবে দেওয়া হচ্ছে এতে করে আসল সাবস্টেন্সটাই উড়ে যায়, সেজন্য আমি আপনার কাছে এ্যাপিল করছি---এভাবে যেন কাটছাঁট না করা হয়।

**This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely—"Alleged murder."**

এ্যালেজ্ড কথাটা আমি দিইনি।

**মিঃ স্পীকার :** এটা এডিট করে দেওয়া হয়েছে যাতে হাউসে ডিসিপ্লিন এবং ডেকোরাম থাকে, এটাই হচ্ছে পার্লামেন্টারি প্রসিডিওর।

**ডঃ জয়নাল আবেদিন :** আমি এ্যালেজ্ড বলিনি, আমি বলেছি মার্ডার।

**মিঃ স্পীকার :** *আমাদের নিয়ম হচ্ছে এডিট করে দেওয়া এবং এডিটেড পোরশন পড়া।*

**ডঃ জয়নাল আবেদিন :**

**Possibly, Sir, Chair has got no authority to edit but to amend.**

**মিঃ স্পীকার :** এটা এ্যামেণ্ডেড বলে ধরে নেবেন।

**ডঃ জয়নাল আবেদিন :**

**This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely.**

**Alleged murder of elevent persons on 12. 6. 82 in Rampur and Jorai village of Tufangunge Subdivision of Cooch-Behar district in broad day light".**

**শ্রীসুনীতি চট্টরাজ :** মিঃ স্পীকার স্যার, আমি আপনাকে বিনয়ের সঙ্গে অনুরোধ করছি ঐ একই কথা বলছি যে আপনি নূতন ল্যাঙ্গোয়েজ এ্যাড করতে পারেন কিনা। যেভাবে এডিট করা হয়েছে তাতে দেখতে পাচ্ছি যে জিনিসটা দাড়িয়েছে সেটা আমার বক্তব্য নয়। এই সমস্ত দেখে আমাদের মনে আশঙ্কা হচ্ছে যে বিরোধী পক্ষের সদস্যদের সমস্ত প্রিভিলেজ কার্টেল করার ষড়যন্ত্র অলরেডি আলোচনা হয়ে গেছে। আমি এর তীব্র প্রতিবাদ করছি। আপনি যে এ্যাডজর্নমেন্ট মোশন আমাকে পড়তে দিয়েছিলেন সেটা আমি দুঃখ প্রকাশ করে বর্জন করছি। আমি এটা আর পড়ছি না।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** সরকারী পক্ষের সদস্যগণ যদি একটু ধৈর্য ধরে বসেন, তাহলে আমার কাজের সুবিধা হয়। আমি বলছি একটি বিরোধী দল থেকে একজন মাত্র এ্যাডজর্নমেণ্ট মোশন যেটা এডিট করা হয়েছে সেটা পড়তে পারেন। এইটাই হচ্ছে রুল।

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার :** স্যার, এর আগে এই হাউসেই সকলে পড়তে পেরেছে। আজকে আপনি আমাদের প্রিভিলেজ কার্টেল করছেন।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** আমি আজকে ২১টি কলিং এ্যাটেনশনের নোটিশ পেয়েছি। (১) কলিকাতা মেট্রোপলিটন এরিয়ায় অটো-রিক্সা প্রচলন করার প্রস্তাব শ্রীরাজেশ খৈতান। (২) রিপোর্টেড ডিসিশন অব দি গভর্নমেন্ট টু এক্সটেণ্ড দি সার্ভিস অব ইন্সপেক্টর জেনারেল অব পুলিশ---শ্রীরাজেশ খৈতান। (৩) কলিকাতার কিছু কিছু এলাকায় পানীয় জল সরবরাহের প্রতিশ্রুতি---শ্রীরাজেশ খৈতান। (৪) লোডশেডিং কলিকাতা এবং কলিকাতার আশেপাশের অঞ্চলে---শ্রীরাজেশ খৈতান। (৫) বড়বাজার এলাকায় টিউবওয়েল রিসিঙ্কিং করার গাফিলতি ---শ্রীরাজেশ খৈতান। (৬) নক্সালাইট এ্যাকটিভিটিস পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় এবং বিশেষ করে বাঁকুড়ায়---শ্রীঅনিল মুখার্জী। (৭) কোচবিহার হাসপাতালে একটি ষ্টাফ নার্সের এ্যাসাল্ট---শ্রীঅনিল মুখার্জী এবং শ্রীধীরেন্দ্রনাথ সরকার। (৮) গত ইলেকশনের পরে কিছু কিছু অপোজিশন পার্টির উপর আক্রমণ---শ্রীসুনীতি চট্টরাজ। (৯) বীরভূম জেলার নাগুরি গ্রামে শ্রীসুফল মাজির উপর আক্রমণ---শ্রীসুনীতি চট্টরাজ। (১০) গত ৩রা এবং

৮ই জুন ১৯৮২ সারি আবদুল মান্নানের উপর আক্রমণ---শ্রীসুনীতি চট্টরাজ। (১১) বাঁকুড়া, পুরুলিয়া এবং ঝাড়গ্রাম এলাকায় পানীয় জল সরবরাহের প্রতিশ্রুতি---শ্রীকাশীনাথ মিশ্র। (১২) বিড়ি শ্রমিকদের জন্য নিম্ন মজুরী---শ্রীকাশীনাথ মিশ্র। (১৩) বিভিন্ন হাসপাতালে এবং হেলথ সেন্টারে স্টাফ নার্সদের সিকিউরিটি দেবার প্রতিশ্রুতি---শ্রীকাশীনাথ মিশ্র। (১৪) মুর্শিদাবাদ জেলার বিভিন্ন অংশে গঙ্গা নদীর ভাঙন রোধ করার কাজ বন্ধ করা---শ্রীনুরুল ইসলাম চৌধুরী এবং শ্রীকাজি হাফিজুর রহমান। (১৫) বিদ্যাসাগর ইউনিভার্সিটির কাজ হচ্ছে না---শ্রীহাবিবুর রহমান, শ্রীইমাজুদ্দিন এবং শ্রীকাজিহাফিজুর রহমান। (১৬) পুলিশ ফায়ারিংয়ের জন্য মুর্শিদাবাদ জেলার মথুরাপুরে ৫-৬-৮২ তারিখে দেনাবর শহিকজের মৃত্যু---শ্রীহাবিবুর রহমান এবং শ্রীকাজি রফিজুর রহমান। (১৭) হুগলী জেলার খানাকুল থানায় গত ৯-৬-৮২ তারিখে জয়দেব মান্নার আকস্মিক হত্যা---শ্রীআবুল মান্নান। (১৮) কোচবিহার জেলার তুফানগঞ্জে গত ১২-৬-৮২ তারিখে ১১ জনের মৃত্যুর সংবাদ---শ্রীধীরেন্দ্রনাথ সরকার এবং শ্রীজ্ঞানসিং সোহনপাল। (১৯) পশ্চিম দিনাজপুরের গোটগ্রাম অঞ্চলে ১৯-৫-৮২ তারিখে লুটতরাজ---শ্রীধীরেন্দ্রনাথ সরকার। (২০) কৃষ্ণনগরের মহেশপুর থানার পোস্ট মাস্টারের আকস্মিক হত্যা। (২১) ১-৬-৮২ তারিখে মেদিনীপুরের মুবারীচক অঞ্চলে দুইটি মহিলার উপর আকস্মিক আঘাত---শ্রীধীরেন্দ্রনাথ সরকার।

তুফানগঞ্জে যে হত্যাকাণ্ড হয়েছে সে সম্বন্ধে আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রীজ্যোতি বসু:** সি আই ডি-কে এ সম্বন্ধে ইনফরমেশন দেবার জন্য পাঠানো হয়েছে। ২১ তারিখে আমি এর জবাব দেবো।

**শ্রীজয়নাল আবেদিন:** আপনি ঐ বর্ণালী দত্তের ব্যাপারটা সম্বন্ধে যদিও আপনি আমার কলিং এটেনশন ডিসএ্যাপরুভ করেছেন, তবুও অনুরোধ করি আপনি হেলথ মিনিষ্টারকে একটা বিবৃতি দিতে অনুরোধ করুন।

**শ্রীপতিতপাবন পাঠক:** ২১ তারিখে এ সম্বন্ধে ষ্টেটমেণ্ট দেওয়া হবে।

[1-10—1-20 p.m.]

## Mention Cases

**Shri Rajesh Khaitan:** Sir, I wish to invite the kind attention of the Chief Minister through you to the fact that almost everyday we are receiving alarming reports of brutal attacks and assaults on Congress workers after the recently held elections in the State. Many Congress workers have been brutally assaulted and even murdered so much so that three members of this House belonging to our party have not been spared and they were assaulted. I call upon you to protect the lives of our workers. The recent happenings in Jadavpur, Kashipur, Entally, Maldah, Murshidabad, Toofangunj, West Dinajpur and other places go to show that CPI(M) workers have been allowed to intimidate and they are making determined efforts to remove what is left of democratic and human values in the State of West Bengal. The police parties have been compelled to remain silent spectators.

**Mr. Speaker:** You cannot read a written statement. Mention shoul be short and precise.

**Shri Rajesh Khaitan;** Sorry, I am not acquainted with that. Neverthele in deference to your direction I may mention orally and continue to d so. I call upon you to protect the lives of the members of this Hous and to help maintain the dignity of the House. I must admire an appreciate the minor partners of the Left Front Government who hav shown respect and dignity by not being a party to these assaults whicl are taking place against my party workers! Let me tell you one thing the Chief Minister should realise and appreciate that he is the Chie Minister of the people of West Bengal and not of the CPI(M) party He should protect and maintain the law and order situation. If he want cooperation of our party we are prepared to give it.

**Mr. Speaker;** Your mention should be short. Now please take your seat

**Shri Rajesh Khaitan:** I have a right to make my submission in this House.

**মিঃ স্পীকার ঃ** আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব খুব সংক্ষেপে উল্লেখ করুন কারণ আমার কাছে অনেক উল্লেখের নোটিশ এসেছে। আর একটা কথা, আমি কোন মাননীয় সদস্যকে উল্লেখ করার জন্য যদি একবার ডাকি এবং তিনি যদি সেই সময় উপস্থিত না থাকেন তাহলে সেটা বাতিল হয়ে যাবে। আমি এটা আগে থেকে জানিয়ে রাখলাম।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মিঃ স্পীকার স্যার, নির্বাচনের দিন ঘোষণা থেকে নির্বাচনের পরেও আজকে প্রায় এক মাস হতে চলল আমরা এখন দেখছি সারা পশ্চিমবঙ্গ জ্বলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা পশ্চিমবঙ্গ আজকে যখন জ্বলছে তখন সরকার পক্ষের বন্ধুরা লজ্জিত না হয়ে এই হাউসে দাঁত বার করে হাসছেন এবং পসিবলি মুখ্যমন্ত্রী এখনও খুব ব্যস্ত, কারণ তাঁর মন্ত্রিসভাতে ৪০ জনকে নিয়েছেন এখনও তাঁদের মুখ চিনতে ব্যস্ত, আরো তিনি কতজন নেবেন জানি না, ফলে তিনি রাজ্যের সমস্যার দিকে লক্ষ্য দিতে পারছেন না। মিঃ স্পীকার স্যার, আমি আপনার কাছে একটা পিটিশান দিয়েছি সেটা আপনাকে পড়ে শোনাচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** ওটা আমাকে দিয়ে দিন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি সবটা পড়ছি না। শুধু স্যালিয়েণ্ট পয়েণ্টগুলো পড়ে দিচ্ছি। ভোটের দুদিন আগে ১৭-৫-৮২ তারিখে অমরপুরের হরেন্দ্রনাথ সরকারকে সি পি এমের গুণ্ডাবাহিনী তাঁর বাড়ীতে হানা দেয়, কারণ তিনি ভোটারদের কংগ্রেসকে ভোট দিতে বলেছিলেন। তারা তীর, ধনুক, লাঠি দিয়ে তাঁকে প্রহার করে। পরে হাসপাতালে তিনি মারা যান। এমন কি তাঁর গরু, বলদ, ধান, চাল সব তারা লুঠ করে নিয়ে যায়।

**মিঃ স্পীকার ঃ** নাউ, শ্রীসত্যরঞ্জন বাপুলী।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি আপনাকে ধন্যবাদ দিই, আপনি নতুন স্পীকার নির্বাচিত হয়েছেন---তবে আলোচনা করার আগে একটি কথা বলা দরকার যে আপনি প্রথম দিকে একটু কড়া হয়ে গেছেন, এতটা না হওয়াই ভাল। এই হাউসে বিরোধীদের সুযোগ দেওয়ার পদ্ধতি, রীতিনীতি সব সময়েই আছে গণতন্ত্রে। আগেকার স্পীকার মহোদয় যেভাবে অনুগ্রহ করে দেখতেন আপনিও সেইভাবে আমাদের একটু দেখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি ৩ দিন আগে মাননীয় মুখ্যমন্ত্রীর দপ্তরে নিজে একটি চিঠি পৌঁছে দিয়ে এসেছি। আমি নির্বাচনে জেতার পরে আমার এলাকার সি পি এম গুণ্ডারা আমাদের কর্মীদের উপর মারধোর শুরু করেছে। নন্দনপুর অঞ্চল, নারায়ণপুর গ্রামের পরেশ পাত্র, যেহেতু সে আমার এজেণ্ট ছিল সেই জন্য তার বাঁশঝাড় থেকে বাঁশ কেটে নিয়ে চলে গেছে, গরু নিয়ে চলে গেছে, সে জমিতে যাতে যেতে না পারে সেই জন্য তাকে ঘরে আটকে রেখে দিয়েছে। আমি আপনার মাধ্যমে এই ঘটনাটা এখানে রাখছি। আমি জনপ্রতিনিধি হিসাবে জেতার পর সেখানে এই অত্যাচার চালানো হচ্ছে। স্যার, সি পি এম সেখানে পরাজিত হয়ে গেছে। মুখ্যমন্ত্রী নিজে সেখানে গিয়ে বক্তৃতা দিয়ে এসেছেন একটি প্রদীপ জ্বলছে নিভিয়ে দাও---কিন্তু নেভাতে পারেনি। আমি আবার ৫ বছরের জন্য এখানে নির্বাচিত হয়ে এসেছি। আবার আমি ৫ বছর ধরে মুখ্যমন্ত্রীর যত দোষত্রুটি, চুরি-জোচ্চুরি সব তুলে ধরব এবং সেই কথা বলার জন্যই আবার মানুষ আমাকে এই বিধানসভায় ৫ বছরের জন্য পাঠিয়েছে। সত্য কথা বলার জন্য মানুষ এখানে পাঠিয়েছে। সত্য বাপুলী সত্য কথা বলে বলেই আবার এসেছে। আমরা পার্থক্য অনেক দেখতে পাচ্ছি ২০ দিনের নির্বাচনে। নির্বাচন হয়ে গেছে। আপনারা গণতন্ত্রে যদি বিশ্বাস করেন তাহলে আইন-শৃংখলা ফিরিয়ে আনতে বলুন। ভোট তো হয়ে গেছে, রাজনীতি ঢের হয়েছে, এবার আইন-শৃংখলা ফিরিয়ে আনুন। পুলিশকে ওদের কাজ করতে বলুন, পুলিশ যেন সি পি এমের হয়ে কাজ না করে।

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বর্তমান বাম-ফ্রণ্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করছি। জানি না ওদের চোখে ছানি হয়েছে কিনা। স্যার, বিগত নির্বাচনের পরে আমরা লক্ষ্য করলাম, মুখ্যমন্ত্রী ঘোষণা করে এসেছিলেন সুনীতি চট্টরাজের মুখ যেন বিধানসভায় আর দেখতে না পাই, এই রকম কেন্দ্রের মানুষ জ্যোতিবাবুর জ্যোতি নিভিয়ে দিয়ে আমাকে নির্বাচিত করেছেন---সেই এলাকায় নির্বাচনের পরে সি পি এম ক্যাডার, গুণ্ডা বাইরে থেকে আমদানি করে ডোম, বাগদি ইত্যাদি মানুষ যারা সি পি এমের ধাপ্পাবাজী ছেড়ে দিয়ে কংগ্রেসী রাজনীতিতে এসেছে, যারা বিগত নির্বাচনে কংগ্রেসী রাজনীতি করেছে তাদের বাড়ীঘর পুড়িয়ে দেওয়া হচ্ছে। বিধবা মায়ের সামনে থেকে ছেলেকে তুলে নিয়ে গিয়ে পিটিয়ে মেরে ফেলছে। ডাইরি করতে যাওয়া হচ্ছে, পুলিশ ডাইরি নিচ্ছে না। শুনেছি জ্যোতি বসুর কড়া নির্দেশ আছে সি পি এম এর ক্যাডার ছাড়া কারো কোন ডাইরি নেবে না। মিঃ স্পীকার, স্যার, আমি আপনাকে গতকাল বলেছি ট্রাই টু বি স্টেট---স্যার, আপনি বিধানসভার বিরোধী সদস্যদের গলা টিপে ধরার চেষ্টা করবেন না। এতে জ্যোতিবাবু হয়ত আপনার প্রশংসা করবে, কিন্তু ইণ্টারন্যাশন্যাল পলিটিক্স, ইণ্টারন্যাশন্যাল রুল আপনাকে কনডেম করবে। তাই

অপোজিশন সদস্য হিসাবে আপনাকে অনুরোধ করছি সি পি এম কমরেডরা ষড়যন্ত্র করে একটির পর একটি গ্রামে কংগ্রেসীদের মারবার, হত্যা করার জন্য যে পরিকল্পনা করছে —এই হত্যা বন্ধ করতে বলুন। এখন যে-রকম হত্যা করা হচ্ছে তাতে আমি মনে করি এই মুহূর্তে বামফ্রন্ট সরকারের উপর কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ দরকার যাতে করে পশ্চিমবঙ্গের মানুষ শান্তিতে বাস করতে পারে।

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker, Sir, I wish to draw the attention of the Honourable Health Minister to a matter of urgent public importance. The last Congress Government undertook the construction of a full-fledged hospital with 250 beds at Kharagpur at a cost of Rs. 2 crores. While the construction was nearing completion there was a change in Government and the opening ceremony of the hospital was delayed for over a year and a half for reasons best known to the Left Front Government. The Honourable Health Minister, however, was kind enough to open a Health Centre in the same building with 50 beds in October last and on account of the delay in the opening of the hospitals, materials and fittings worth Rs. 8 lakh were reported to have been stolen from the hospitals. Many departments are lying idle for want of things stolen. As a result there is complete chaos in the hospital. The inefficiency of the Superintendent of the hospital is also spoiling the atmosphere of the hospital and people are greatly agitated over the matter.

I would, therefore, request the Honourable Health Minister to kind look into the matter and take such steps as would be necessary improve the situation.

Thank you.

[1-20—1-30 p.m.]

**শ্রীঅনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইন্দিরা কংগ্রেসের লোকেরা এখানে নানান রকমের অভিযোগ করছেন কিন্তু নিজেদের গুণপনার কথা গত নির্বাচনে যা করেছে সেসব বলছেন না। স্যার, আমি ওদের একটি ঘটনার কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, বাকুড়া জেলার পুনিশোল গ্রামে নির্বাচনের সময় সকাল থেকে ওখানকার প্রাক্তন যে এম এল এ যিনি প্রতিদ্বন্দ্বিতা করেছিলেন তিনি সেখানে কিছু কিছু সমাজ বিরোধীদের নিয়ে আসেন এবং সেখানে পুলিশকে পর্যন্ত মারা হয়। পুলিশকে মেরে নির্বাচন বানচাল করার চেষ্টা করে। পরবর্তী সময়ে আমরা লক্ষ্য করলাম পুলিশকে মারলো ইন্দিরা কংগ্রেসের লোকেরা আর খবরের কাগজে বেরুলো বামপন্থীদের অত্যাচারে সেখানে লোকে নাকি গ্রামছাড়া এবং গ্রামের লোকেরা নাকি রাত্রিতে ঘুমাতে পারছে না। ঘটনাটি কিন্তু স্যার, একেবারেই উল্টো---ওদের অত্যাচারেই মানুষ সেখানে অতিষ্ঠ। নির্বাচনের সময় যে ঘটনা ঘটেছিল তাতে পুলিশ সেখানে ইন্দিরা কংগ্রেসের লোকদের গ্রেপ্তার না করে বামপন্থী, যারা ভালোভাবে ভোট করেছিল তাদেরই গ্রেপ্তার করতে শুরু করেছে

স্যার, ওরা এখানেই থেমে থাকে নি অন্যান্য জায়গাতেও এই ঘটনা ঘটাচ্ছে। আমি এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীযামিনীভূষণ সাহা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভাটপাড়া কেন্দ্রে কুখ্যাত গুণ্ডা হীরা রাজভড়, যে নির্বাচনের আগে এবং পরে ওখানে দারুণ সন্ত্রাসের সৃষ্টি করেছে---বোমাবাজী, খুন এইসব করেছে গত ৯ তারিখে পুলিশ তাকে অনেক কষ্টে গ্রেপ্তার করে। গ্রেপ্তার করার পরে দেবু ঘোষাল. কংগ্রেস (আই) নেতা যিনি পরাজিত হয়েছেন এবং মৃগেন লাহিড়ী, জগদ্দল কেন্দ্র থেকে পরাজিত হয়েছেন, এই দু'জনের নেতৃত্বে লোকজন নিয়ে গিয়ে বলে যে ঐ হীরা রাজভড়কে ছেড়ে দিতে হবে. সে আমাদের লোক। সুতরাং আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যে, যেন এই সমস্ত লোক জামীন না পায় এবং কংগ্রেস দাবী করেছে যে সে তাদেরই লোক। এই হীরা রাজভড় প্রভৃতি তারা কুখ্যাত সমাজবিরোধী, ওযাগন ব্রেকার এটা সকলেই জানেন। কাজেই এই বিষয়ের প্রতি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসত্য বাপুলী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েণ্ট অর্ডার যেটা সেটা আপনারও কথা হবে। আজকে এখানে অনেকগুলি মন্ত্রী মহাশয় আছেন। আমি অনুরোধ করবো মন্ত্রী মহাশয়রা বুকে ব্যাজ লাগান যে কোন মন্ত্রীর কি নাম এবং কোন্ ডিপার্ট-মেণ্ট তাহলে আমাদের বুঝতে সুবিধা হয়। এটাই হচ্ছে আমার সাজেসন।

**শ্রীভূপেন্দ্রনাথ শেঠ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বনগাঁ সীমান্ত এলাকা সম্পর্কে বলতে চাই। বনগাঁ মহকুমা তিনটি থানা সম্মিলিত এবং সীমান্ত অঞ্চলে নির্বাচনের পর থেকে সমস্ত ওপেন করে দেওয়া হয়েছে এবং লোক্যাল মার্কেট থেকে চাল বাংলাদেশে চলে যাচ্ছে। সরকারের প্রশাসন সেখানে ডিফাংক্ট এবং ইনএ্যাকটিভ হয়ে বসে আছে। সেখানে স্মাগলারদের দৌরাত্ম্য চলেছে কিন্তু সরকার থেকে কোন কথা বলা হচ্ছে না। আর ঐ এলাকায় যেহেতু কংগ্রেস (আই) প্রতিনিধি নির্বাচিত হয়েছে বলে ওখানে যে ড্রট হয়েছে সে সম্পর্কে কোন ড্রট ডিক্লেয়ার করা হল না। আমি একটা ফিগার বলছি---সেখানে ২১ হাজার ৩৩৩টি কাল্টিভেটর ডাইরেক্ট দরখাস্ত করে এই বিষয়ে জানিয়েছেন এবং ২ কোটি ৮৬ হাজার ৭৮৪ টাকার ফসল নষ্ট হয়েছে কিন্তু তা সত্ত্বেও সরকারের সেদিকে দৃষ্টি নেই। তাই আমি আপনার মাধ্যমে সরকারের এই বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য-মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে বাঁকুড়া সম্মিলনী কলেজ সম্পর্কে ইণ্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল যেটা আছে, যার অনুমোদনে অন্যান্য কলেজগুলি চলে। বাঁকুড়া মেডিক্যাল কলেজও তারই অনুমোদনও চলে। কিন্তু বিভিন্ন বিভাগে প্রফেসর না থাকার জন্য সেখানে ইণ্ডিয়ান মেডিক্যাল কাউন্সিলের অনুমোদন বাতিল হওয়ার উপক্রম হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে জানাচ্ছি যে, আমাদের মেডিসিনে, সার্জারিতে, গাইনোতে, প্যাথোলজিতে, ফরেনসিকে, স্টেট মেডিসিনে, এনাটোমিতে, বায়োকেমিস্ট্রি এই সমস্ত ডিপার্টমেণ্টে এবং আরো কতকগুলি ডিপার্টমেণ্টে প্রফেসর নেই। আজকে যেখানে হাজার

হাজার রোগী যাচ্ছে এবং যেখানে সরকার বহু টাকা খরচ করছেন ছাত্রছাত্রীদের শিক্ষা জন্য সেখানে যদি প্রফেসর না থাকে তাহলে সেই বিভাগগুলি কিভাবে চলবে? কাজে এই বিষয়ে আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। বিষয়টি কংগ্রেস কমিউ নিস্টের নয়, এটা অত্যন্ত প্রয়োজনীয় এবং গুরুত্বপর্ণ ব্যাপার। দীর্ঘ প্রায় সাড়ে ৩ বছর ধ বড়বাজার-জোড়াবাগান এলাকায় খাবারের যে জল সেটা সরবরাহ করার কোন ব্যবস্থ নেই, সম্পূর্ণ বিপর্যস্ত বলতে গেলে যা বোঝায় তাই হয়েছে। আপনি নিজে কমিউনিস হিসাবেও লজ্জা পাবেন যে জল আট আনা বালতি কিনতে হয়। সুতরাং এই লজ্জাজন অবস্থা থেকে আপনি কলকাতার একাংশ লোককে বাঁচাবার চেষ্টা করবেন। এরা শান্তপ্রি লোক, আন্দোলন করতে পারে না। আজকে দীর্ঘ সাড়ে তিন বছর ধরে এরা এই রকম অবস্থা রয়েছে। এমন কি এই অঞ্চলে সিউঅ্যারেজসিস্টেম পর্যন্ত চালু নেই। অবিলম্বে ওখানে পানীয় জল সরবরাহের ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে অনুরো করছি। অবিলম্বে এই ব্যবস্থা যদি না করা হয়, তাহলে আমার মনে হয় এই অঞ্চলে কয়েক লক্ষ মানুষ জলের অভাবে কলকাতা ছেড়ে পালাবার কথা হয়ত ভাবতে বাধ্য হবে

[1-30—1-40 p.m.]

**শ্রীতারাপদ সাধুখাঁ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হুগলী জেলার সিঙ্গুর কেন্দ্রের আইন-শৃংখলাজনিত পরিস্থিতির প্রতি মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র(পুলিশ)মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ইলেকশনের পর থেকে হুগলী জেলার সিঙ্গুর কেন্দ্রে শৃংখলা ভঙ্গের যে-সমস্ত ঘটনা ঘটছে তার দু'-একটি নজির আপনার মাধ্যমে উত্থাপন করছি।

ঐ এলাকার বাবুর-ভেড়ি অঞ্চলের বিভিন্ন লোকের বাড়ি ঘেরাও করা হচ্ছে উদাহরণ হিসাবে আমি বলছি, পান্নালাল দত্ত, তিনি কংগ্রেসী করেন, তাঁকে তাঁর বাড়িতে ঘেরাও করে রাখা হয়েছে। শঙ্কর দে'র ভাইকে বেদম প্রহার করা হয়েছে। শঙ্কর দে কংগ্রেস করেন, কিন্তু তাঁর ভাই কংগ্রেস করেন না, অথচ তাঁকে প্রহার করা হয়েছে, তিনি যখন তাঁর বাবার জন্য ঔষুধ নিয়ে আসছিলেন তখন সি পি এমের লোকেরা তাঁকে প্রহার করে। আমরা এই ঘটনার প্রতিবাদ করেছিলাম, পুলিশ কেস গ্রহণ করেছিল, কিন্তু তারপরে আর কোন ব্যবস্থা গ্রহণ করেনি। অপরদিকে রাত্রি ১২টার সময়ে সি পি এমের লোকেরা তাঁদের মারবার জন্য লাঠি ইত্যাদি নিয়ে তাঁর বাড়ি ঘেরাও করে বসেছিল। পুলিশকে বলা হয়, পুলিশ সেই জায়গা ঘুরে এসে বলে যে, কাউকেই তো দেখতে পেলাম না, শুধু কয়েকজন লোক বসে আছে। অথচ আমরা জানি সি পি এমের লোকেরা লাঠি নিয়ে তাঁদের বাড়ি এ্যাটাক্ করবার জন্য বসেছিল। পুলিশ কিন্তু এটা লক্ষ্য করেনি।

হুগলী জেলার ধনিয়াখালি অঞ্চলে সি পি এমের পঞ্চায়েতের লোকেরা কংগ্রেসী লোকেদের চিঠি লিখে ভয় দেখাচ্ছে। বেশীরভাগ ক্ষেত্রেই বেনামী চিঠি লিখছে। কিন্তু একটি ঘটনা আমি জানি যাতে ভুল করে প্রকৃত নাম লিখে ফেলেছে। ঐ অঞ্চলের অজয় নামে একজন কংগ্রেস কর্মীকে চিঠি দিয়েছে যে, তুমি অমুক দিন অমুক সময়ে অমুক

ালানে যদি না আসো তাহলে তার ফল খুব খারাপ হবে, তোমার সঙ্গে নির্বাচন-সংক্রান্ত বিষয়ে আলোচনা আছে, এটা বামফ্রণ্ট সরকারের আদেশ। এই চিঠিটি সই করেছে দধারা গ্রাম পঞ্চায়েতের মদন মাজি। এইভাবে আজকে যারা কংগ্রেসের সঙ্গে যুক্ত বা কংগ্রেসে চলে আসছে তাদের ভয় দেখানো হচ্ছে।

এই অবস্থায় আজকে আমি এই বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি আশা করব তিনি এদিকে একটু লক্ষ্য দেবেন এবং পুলিশ যাতে তাঁর দলের লোকেদের কথায় না চলে, নিরপেক্ষভাবে আইন অনুযায়ী চলতে পারে তার ব্যবস্থা করবেন।

**শ্রীঅরুণকুমার গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার হুগলী জেলায় মার্কসিষ্ট কমিউনিষ্ট পার্টির লোকেরা কংগ্রেস কর্মীদের ওপর যে অত্যাচার করছে তার প্রতি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি।

আজকে সেখানে শুধু কংগ্রেস কর্মীদের ওপরই নয় নির্বাচিত কংগ্রেস সদস্যদের ওপরও অত্যাচার হচ্ছে, এমন কি সেই সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর পুলিশ বিভাগ থেকে নির্বাচিত সদস্যদের যে সিকিউরিটি গার্ড দেওয়া হয়েছে তাদের পর্যন্ত মারধোর করা হচ্ছে। আমি এখানে একটি ঘটনা উদাহরণ হিসাবে উল্লেখ করছি। গত ৮-৬-'৮২ তারিখে আরাম-বাগ থেকে নির্বাচিত কংগ্রেসী সদস্য শ্রীআবদুল মান্নান এবং প্রাক্তন বিধানসভা সদস্য বাসুদেব হাজরা যখন খানাকুল থানার ঘোড়াদহ গ্রাম থেকে একটি সভা করে ফিরছিলেন তখন মাঠের মাঝখানে সি পি এমের গুণ্ডারা তাঁদের লাঠি, বল্লম ইত্যাদি নিয়ে আক্রমণ করে এবং মারধোর করে। শ্রীআব্দুল মান্নানের দেহরক্ষী যখন তাঁকে বাঁচাতে যায় তখন সি পি এমের গুণ্ডারা সেই দেহরক্ষীকে প্রচণ্ড প্রহার করে। সেই দেহরক্ষী আজও হুগলী জেলার পুলিশ হাসপাতালের বিছানায় শুয়ে আছে এবং ভুগছে। শ্রীআব্দুল মান্নানকেও প্রহার করা হয়েছে তিনি কোন রকমে পালিয়ে যান। এই ঘটনার কথা আরামবাগের পুলিশের সি আই-কে জানানো সত্ত্বেও কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি যে, তিনি তাঁর পুলিশ প্রশাসনকে জনস্বার্থে ব্যবহার করুন এবং পশ্চিম-বাংলার মানুষ যাতে গুণ্ডাদের হাত থেকে বাঁচতে পারে এবং শান্তিতে বাস করতে পারে তার ব্যবস্থা করুন।

**শ্রীপ্রবোধ পুরকায়স্থ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বামফ্রণ্ট সরকারের ত্রাণ এবং সেচবিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, আপনি জানেন গত ১০ই ডিসেম্বর সুন্দরবন অঞ্চলে প্রবল জলোচ্ছ্বাস এবং ঘূর্ণীঝড় হয়েছে। সুন্দরবন এলাকার প্রায় সবকটি ব্লক এর ফলে জলমগ্ন হয়ে গছিল। ঐ এলাকার বেশীরভাগ ঘরবাড়িই ভেঙে গেছে এবং বহু গরু-বাছুর মারা গেছে। ইতিমধ্যে সরকারের পক্ষ থেকে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল যে, যাদের সম্পূর্ণভাবে ঘর ভেঙে গেছে তাদের 800 টাকা করে এবং যাদের ঘর অর্ধেক ভেঙে গেছে তাদের ২00 টাকা করে সাহায্য দেওয়া হবে। অথচ আজ পর্যন্ত বামফ্রণ্ট সরকারের [illegible]

জন্য ক্ষতিগ্রস্ত মানুষেরা কোন সাহায্য পায়নি। দীর্ঘ সময় ধরে অনেক গ্রাম পঞ্চায়েতের রিপোর্ট এস ডি ও অফিসে পড়ে আছে। ঐ সমস্ত গৃহহীনদের টাকা না দেওয়ার জন্য তারা আজও পথে বসে আছে। মানুষ এখনও গাছের তলায় বসবাস করছে। এই রকম অবস্থা সেখানে সৃষ্টি হয়েছে। নদীর বাঁধ এখনও অনেক জায়গায় তৈরী হয়নি। সেই-জন্য আমি আপনার মাধ্যমে বামফ্রণ্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমানস ভুঁইঞা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মেদিনীপুর জেলার সবং থানার অন্তর্গত কতকগুলি ঘটনার প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নির্বাচনের আগের দিন রাত্রি দুটো থেকে আজ অবধি সেখানে কতকগুলি ঘটনা ঘটে গেছে। সাধারণ মানুষ যারা কংগ্রেস কিম্বা কমিউনিস্ট দলের লোক নয় তারাও সেই অত্যাচারের বলি হয়েছে। ৯নং অঞ্চলের খাগড়াবেড়িয়া গ্রামের হলধর সামন্ত (তহশীলদার) সমেত ৪ জনের বাড়ী বাইরে থেকে তালা-চাবি দিয়ে তাদের ৪টি ঘর পুড়িয়ে দেওয়া হয়েছে। ৫নং অঞ্চলের একজন ভদ্রমহিলা শ্রীমতী তরুলতা চৌধুরী, যিনি আগে সি পি এম দলের মহিলা সমিতির সেক্রেটারী ছিলেন, বর্তমানে তিনি পদত্যাগ করায় এবং কোন দলে অন্তর্ভুক্ত না হয় নিরপেক্ষ থাকার জন্য, তাকে সোস্যালি বয়কট করা হয়েছে। এইরকম-ভাবে নগেন জানা এবং নারাণ নায়েককেও বয়কট করা হয়েছে। মুরারীচকের মহেশ্বর ধাড়ার বাড়ী লুঠ হয়েছে এবং এই ব্যাপারে পুলিশকে জানানো সত্ত্বেও কোন তদন্ত করা হয়নি। উপরন্তু তার মেয়ে এবং বৌমার উপর অত্যাচার করা হয়েছে এবং তার স্ত্রীর কাপড় খুলে উলঙ্গ করে দেওয়া হয়েছে। আমি এইসব ব্যাপারের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকারের জন্য অনুরোধ করছি।

**শ্রীশেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বামফ্রণ্ট মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে খরা চলছে—এটা আপনারা সবাই জানেন। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া অঞ্চলে প্রায় ৮০ ভাগ জমিতে কোন ধান কিম্বা পাটের আবাদ হয়নি। সেইজন্য সেখানকার কৃষিমজুরেরা কোন কাজ পাচ্ছে না। তারা গ্রামে গ্রামে কাজের জন্য ঘুরে বেড়াচ্ছে। সেখানকার কয়েকশত কৃষিমজুর এই ব্যাপারে বিধান-সভায় বলার জন্য আমার কাছে এসেছিল। আমি সেইজন্য তাদের অভাব-অভিযোগের কথা বলছি এবং তার প্রতিকারের জন্য অনুরোধ করছি।

**শ্রীরবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৬ ফেব্রুয়ারী তারিখে উলুবেড়িয়া থানার অন্তর্গত চেঙ্গাইলে লাড্লো জুটমিল বলে যেটা আগে পরিচিত ছিল, বর্তমানে কানোড়িয়া জুটমিল বলে পরিচিত সেখানে প্রায় ৭ হাজার কর্মচারী কাজ করেন। ঐ স্বৈরতন্ত্রী শক্তি চক্রান্ত করে বামফ্রণ্ট সরকারের নির্বাচনকে বানচাল করবার জন্য মিলের মালিক গত ১৬ ফেব্রুয়ারী তারিখে লক-আউট করে দেয়। এই ৭ হাজার শ্রমিক এবং তাদের পরিবারসহ প্রায় ৫০ হাজার মানুষ অনাহারে এবং অর্ধাহারে দিন কাটাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মিলটি অবিলম্বে খোলার জন্য বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমহবুবুল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলায় গত ১-৬-৮২ তারিখ মঙ্গলবার সন্ধ্যায় ঘূর্ণীঝড়ের ফলে

চাচোল ১নং ব্লকের সাগরকোলা, বগতপুর, মতিহারপুর, বাসুয়া ও ২নং ব্লকের বত্রিশ-কোলা, লালগঞ্জ, চীলাপাড়া, মহকুমা, পরানীনগর, ডাকুয়া প্রভৃতি গ্রামের প্রায় ৩ শত পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে। ক্ষতিগ্রস্ত বাড়ীগুলি তদন্ত করতে গিয়ে একজন গ্রামসেবক যিনি কো-অর্ডিনেশন কমিটি সদস্য, তিনি গিয়ে বলেছেন, বামফ্রন্ট সরকার এখনও আছে, তোমরা কংগ্রেসকে ভোট দিয়েছ, অতএব তোমাদের কোন সাহায্য দেওয়া হবে না। আমি এই ব্যাপারের প্রতি মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি---অবিলম্বে এই সমস্ত গরীব মানুষ যারা অনাহারে এবং অর্ধাহারে রয়েছে তাদেরকে দলবাজির ঊর্ধ্বে রেখে সাহায্য দেওয়া হোক এবং যারা এই সমস্ত কথা বলে ঔদ্ধত্য প্রকাশ করছে তাদের বিরুদ্ধে শাস্তি-দানের ব্যবস্থা করা হোক।

1-40—1-50 p.m.]

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পীকার স্যার, আমি একটি ভিন্ন প্রসঙ্গে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা সংবাদপত্রে কয়েকদিন ধরে দেখছি যে, আকাশবাণীর নাম পরিবর্তন করা হয়েছে। তার জায়গায় অল ইণ্ডিয়া রেডিও করা হয়েছে। আকাশবাণীর সঙ্গে রবীন্দ্রনাথের স্মৃতি বিজড়িত। কাজেই তামিল-নাড়ুর একশ্রেণীর সঙ্কীর্ণতাবাদী রাজনৈতিক দলের লোকেদের কাছে ইন্দিরা গান্ধী নতি-স্বীকার করবেন এটা আমরা মেনে নিতে পারি না, তাই আমরা সমস্ত পশ্চিমবঙ্গের তরফ থেকে দাবী জানাচ্ছি যে, আকাশবাণীর নাম যেন অক্ষুণ্ণ থাকে।

**শ্রীসুনীতি চট্টরাজ :** মিঃ স্পীকার স্যার, অন এ পয়েণ্ট অফ অর্ডার যে কোন মাননীয় সদস্য যে কোন ব্যাপারে হাউসের দৃষ্টি আকর্ষণ করতে পারেন, কিন্তু তিনি হাউসকে মিসলিড করতে পারেন না। আমার মনে হয় জয়ন্তবাবু সংবাদপত্রের প্রথম অংশটা পড়েছেন, পঞ্চম পৃষ্ঠা পড়েন নি। সেটা পড়লে ভাল করতেন। ওটা যেন উনি দয়া করে পড়ে নেন।

**শ্রীআবদুল মান্নান :** মিঃ স্পীকার স্যার, আমি এমন এক কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছি যে কেন্দ্রের বিধানসভার সদস্যের নিরাপত্তা নেই। আমিই সেই আব্দুল মান্নান,---আপনারা যে আব্দুল মান্নানের মুণ্ডু চাই---বলেছিলেন। আজও আরামবাগ কেন্দ্রে অনেকেই এই স্লোগান দিচ্ছে। আজকে নির্বাচনের পরেও আমার মত একজন সদস্য যে নিরাপত্তার অভাব বোধ করছে। মাননীয় স্পীকার মহাশয়কে টেলিগ্রামের মাধ্যমে আমি এ খবর জানিয়েছিলাম যে আরামবাগে মিছিলে স্লোগান দেওয়া হচ্ছে যে এম এল এ'র মুণ্ডু চাই। যেখানে বিধানসভার সদস্যের এই অবস্থা, তাহলে আজকে সারা পশ্চিমবাংলার অবস্থাটা কি একবার চিন্তা করে দেখুন। জ্যোতিবাবুর পুলিশবাহিনী এতে মদত দিচ্ছে, গ্রামের অনেক কর্মীকে খুন হতে হয়েছে। সারা পশ্চিমবঙ্গেই এই ব্যাপার চলেছে।

**শ্রীশীষ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মুর্শিদাবাদ জেলার সুতী থানার...

(গোলমাল)

অন্তর্গত মধুপুর গ্রামের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

(গোলমাল)

কংগ্রেস বেঞ্চ হইতে অধিকাংশ সদস্য বলতে শুরু করলেন

(তুমুল হট্টগোল)

**শ্রীপ্রফুল্লকান্তি ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননী স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি যে, আমাদের এই মাননীয় সদস্যের যেন নিরাপত্তার ব্যব করেন।

(গোলমাল)

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, উত্তরবঙ্গে

(গোলমাল)

ওরা কেউ বলতে দেবে না।

(গোলমাল)

**শ্রীসুব্রত মুখার্জী :** আমাদের দাবি হচ্ছে যে, আমাদের নিরাপত্তার ব্যবস্থা কর হবে।

(গোলমাল)

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** যে বাসগুলি আছে সেই বাসগুলি নানাভাবে আক্রান্ত হচ্ছে সেই উত্তরবঙ্গের বাসগুলির যাত্রিসাধারণের সুবিধার জন্য সেখানে আরও নিরাপত্তার দা করছি। সেই সঙ্গে আপনি জানেন যে, বালুরঘাট থেকে

(গোলমাল)

**শ্রীপ্রফুল্লকান্তি ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে জানাতে চা যে, এটাকে সহজভাবে নেবেন না।

(গোলমাল)

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বীরভূ জেলায় বর্তমান খরার কথা এবং পল্লীগ্রামের খরার কথা উল্লেখ করছি। রামপুরহাট গ্রামে মানুষ আজকে খরার জন্য জলকষ্টে ভীষণ কষ্ট পাচ্ছে। আমি আপনার মাধ্যমে এ কথা বলতে চাই যে, বীরভূমে বিভিন্ন গ্রামে বিশেষ করে রামপুরহাট গ্রামে জলের অভাব সেখানে পুকুর শুকিয়ে গেছে, গরু, বাছুর স্নান করানো যাচ্ছে না এবং পানীয় জলে ভীষণ অভাব দেখা দিয়েছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যেন এখানে পানীয় জলের সুব্যবস্থা করেন।

[1-50—2-00 p.m.]

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে পয়েণ্ট অফ অর্ডার এখানে রাখতে চাই তা হ'ল, আমাদের একজন মাননীয় সদস্য তাঁর এলাকায় নিরাপত্তার অভাববোধ করছেন বলে বললেন। এ ব্যাপারে আমরা চাই যে, এগুলি তো আপনি দেখবেন। আমরা চাই আপনি মুখ্যমন্ত্রীকে এ ব্যাপারে বলুন। তিনি আমাদের জানান যে, বিধানসভার একজন সদস্য যেখানে বিপন্ন সেখানে তাঁর প্রাণ রক্ষা করার দায়িত্ব তিনি নেবেন কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাদের কাস্টডিয়ান অব দি হাউস,

আপনি আমাদের এই এ্যাসিওর করুন এবং মাননীয় মুখ্যমন্ত্রী তিনি আমাদের এ ব্যাপারে এ্যাসিওর করুন—এটাই আমরা চাই।

**মিঃ স্পীকার :** আমি কয়েকটি কথা বলছি, আপনারা ইচ্ছা হয় ধৈর্য ধরে শুনুন, যদি আপনারা মনে করেন স্পীকারের কথা শুনবেন না বা শোনার কোন দরকার নেই তাহলে, যেভাবে হাউস চালাতে হয়, এখানে ডিসিপ্লিন রক্ষা করতে হয়, তা আমি করবো। কারণ হাউস চালাবার ব্যাপারে আমার পরিষ্কার কথা হচ্ছে—আমার কাছে প্রোগ্রাম আছে—আমি সেইভাবে হাউস চালাব। আপনারা যদি মনে করেন চালাতে দেবেন না, সব ব্যাপারে চীৎকার করবেন, তাহলে আমি আমার দায়িত্ব অনুযায়ী চলবো। নাউ শ্রীসাধন চট্টোপাধ্যায়।

(গণ্ডগোল)

**শ্রীসাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার কৃষ্ণনগরে সদর হাসপাতাল আছে। সেখানে এ্যাম্বুলেন্স গাড়ীটি অকেজো অবস্থায় পড়ে আছে। কৃষ্ণনগর মিউনিসিপ্যাল এলাকার প্রায় ১ লক্ষ অধিবাসী সহ কোতোয়ালী থানার প্রায় সাড়ে তিন লক্ষ লোক সদর হাসপাতালে চিকিৎসার জন্য আসেন। কিন্তু সেখানে এ্যাম্বুলেন্স গাড়ী—

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার :** আমি আগে একবার বলতে উঠেছিলাম, যাই হোক, মাননীয় সদস্য শ্রীসুনীতি চট্টরাজ মহাশয় বলছেন, আমরা স্পীকারের বক্তৃতা শুনতে চাই না। এই পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই যে, আমার এখানে বক্তৃতা করার কোন ইচ্ছাই নেই। আপনারা ইচ্ছা হয় আমার কথা শুনবেন আর দরকার না মনে করলে শুনবেন না। কিন্তু আমি হাউস নিশ্চয়ই চালাব।

**শ্রীসাধন চট্টোপাধ্যায় :** যে অবস্থায় পড়ে আছে, তাতে করে কোন ব্যক্তি গুরুতর আহত অবস্থায় অথবা গুরুতরভাবে অসুস্থ হলে এ্যাম্বুলেন্স চাইলে এ্যাম্বুলেন্স খারাপ হয়ে আছে বলে জানানো হয়। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর প্রতি এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ এ্যাম্বুলেন্স গাড়ী মেরামতের ব্যবস্থা করা হয় এবং সাধারণ মানুষ এটি ব্যবহার করার সুযোগ পান।

**শ্রীআবদুস সাত্তার :** আপনি নিজে এখন বিধানসভার অধ্যক্ষ, গত ৫ বছরও এই হাউসে ছিলেন। কিন্তু আপনি বিধানসভাতে আসার অনেক আগেই আমি এই বিধানসভার সদস্য নির্বাচিত হয়েছি। মাননীয় সদস্য আবদুল মান্নান এখানে বলেছেন যে, তাঁর এলাকায় তাঁকে ভয় দেখানো হচ্ছে তাঁর মুণ্ডু চাই বলে। আমার পয়েণ্ট অফ অর্ডার হল একজন সদস্য এভাবে নিরাপত্তার অভাব বোধ করছেন বলে উল্লেখ করলেন, অথচ কোন আশ্বাস দেওয়া হল না। আপনি নিশ্চয়ই জানেন যে, যখন উক্ত সদস্য আক্রান্ত হয়েছিলেন তখন তাঁর পাশে যদি সিকিউরিটি না থাকত তাহলে অন্যরকম অবস্থা হতে পারত। তাঁর সিকিউরিটি এখন হাসপাতালে আছেন। এর পরের ঘটনা হল, অপর এক মাননীয় সদস্য শ্রীহুমায়ুন চৌধুরী নির্বাচিত হওয়ার পরে আক্রান্ত হয়েছেন। তাঁর

সিকিউরিটি এখন হাসপাতালে আছেন। দু'জন মেম্বার এভাবে বিপদগ্রস্ত অবস্থায় আছেন। এই অবস্থায় আপনাকে এটুকু বলতে চাই অন্ততপক্ষে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলুন।-এবং তিনি আমাদের ব্যাপারটি দেখছি বলে আশ্বাস দিন যাতে ভবিষ্যতে এম এল এ-রা নিরাপত্তা পেতে পারেন। তিনি পশ্চিমবঙ্গের শুধু মুখ্যমন্ত্রী নন, হোম মিনিস্টারও বটে। আমরা তাঁর কাছ থেকে শুধু এই আশ্বাস পেতে চাইছি।

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্যগণ, আপনারা এ ব্যাপারে যদি কোন উত্তর স্পীকারের কাছ থেকে শুনতে চান তাহলে, ধৈর্য ধরে তা শুনতে হবে। আর আপনারা যদি মনে করেন আমরা স্পীকারের বক্তৃতা শুনবো না---অবশ্য বক্তৃতা করার কোন ইচ্ছাই আমার নেই---আমার পরিষ্কার কথা হল হাউস চালাতে হলে ডিসিপ্লিন থাকতে হবে, এখানে ডেকোরাম বলেও একটা জিনিস আছে, এগুলি আমাকে রক্ষা করতেই হবে। আমি উঠেছিলাম বলবার জন্য কিন্তু আমাকে বসে পড়তে হলো। আপনারা যদি মনে করেন যে, আপনারা শুনবেন না তাহলে আমি বলবো না। আপনারা যদি দি ম্যাটার এওস হবার আগেই চিৎকার করতে থাকেন তাহলে আমার কিছু বলার নেই। আমি যে ক'দিন হাউস চালাবো এবং যে ক'দিন স্পীকার থাকবো ততদিন আমার মতেই হাউস চলবে আপনারা যদি মনে করেন তা শুনবেন না তাহলে আপনারা যা ইচ্ছে তাই করবেন আমি জানি স্পীকার যখন উঠে দাঁড়ায় তখন অন্যান্য সদস্যদের বসে পড়তে হয়। এখানে অনেক পুরানো সদস্য এবং বয়স্ক সদস্য আছেন তাঁরা জানেন-তাঁদের জিজ্ঞাসা করতে পারেন। আমি মনে করি আবদুল মান্নানের ঘটনাটি খুবই গুরুত্বপূর্ণ। এ ব্যাপারে মুখ্যমন্ত্রী যাতে তদন্ত করেন এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন তার জন্য তাঁকে বলবো এবং এম এল এ দের নিরাপত্তার ব্যাপারেও তিনি যাতে দৃষ্টি দেন আমি তাঁকে অনুরোধ জানাবো।

**শ্রীজ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সিদ্ধার্থশঙ্কর রায় নই। আমি বিনাবিচারে কাউকে গ্রেপ্তার করি না। এখানে এম এল এ-দের সম্পূর্ণ সিকিউরিটি আছে

(গোলমাল)

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর। আমাদের পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত দৈনিক বসুমতীতে গত ১৪ তারিখে যে সংবাদ পরিবেশিত হয়েছে, নিরপেক্ষ সাংবাদিকদের নাম করে যেভাবে এই বিধানসভায় যে ঘটনা ঘটেছে তা ডিসটরটেড করা হয়েছে তার জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি ১৪ তারিখের সংশ্লিষ্ট অংশটি পড়ে শোনাচ্ছি তাহলেই বুঝতে পারবেন কিরকম ভুল সংবাদ পরিবেশন করা হয়। "এর পর কং-ই, কং-স, এস ইউ সি আই এবং গোর্খালীগ সদস্যরা একযোগে কালো পতাকা দেখাতে দেখাতে সভাকক্ষ ত্যাগ করেন। সভাকক্ষ ত্যাগ করার সময় তাঁরা চিৎকার করে বলতে থাকেন চোর চোর। ওরা বন্দেমাতরম্ ধ্বনিও দেন।" মাননীয় স্পীকার মহাশয়, আপনি নিজেই সাক্ষী। আপনি নিজেই জানেন যে, ১৪ তারিখের বিধানসভার ঘটনার সঙ্গে আমরা জড়িত কিনা। পশ্চিমবঙ্গ সরকারের এই ধরনের সংবাদ রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত এটা পরিবেশন করে রাজনৈতিক উদ্দেশ্যসাধন করা হয়েছে।

2-00—2-10 p.m.]

**মিঃ স্পীকার :** আপনি যদি মনে করেন আপনার কোন অধিকার ভঙ্গ হয়েছে তাহলে আপনি নিয়ম অনুযায়ী প্রিভিলেজ মোশান দিলে আমি তা দেখবো।

**শ্রীসুব্রত মুখার্জী :** অন এ পয়েণ্ট অফ অর্ডার স্যার, এখানে মুখ্যমন্ত্রীর বক্তব্যের ভিত্তিতে আপনি আমার পয়েণ্ট অফ অর্ডার গ্রহণ করেছেন বলে আপনাকে ধন্যবাদ দিচ্ছি। তিনি দেশের মুখ্যমন্ত্রী হয়ে কোন দায়িত্বজ্ঞানহীন স্টেইটমেণ্ট করতে পারেন না। হাউসের মধ্যে অসত্য নন, দায়িত্বজ্ঞানহীন বিবৃতি দিতে পারেন না। কিন্তু তিনি মুখ্যমন্ত্রী হয়ে নির্লজ্জ নয়, অসত্য ভাষণ দিলেন। তিনি বললেন তিনি আমাদের প্রোটেকশানের ব্যবস্থা করেছেন, কাউকে বিনাবিচারে গ্রেপ্তার করেন নি। কিন্তু আমাদের বিরুদ্ধে কোন নালিশ না থাকা সত্ত্বেও আমাদের গ্রেপ্তার করা হয়েছে। এর বিরুদ্ধে একটা ব্যবস্থা গ্রহণ করা উচিত।

**শ্রীশান্তিরাম মাহাতো :** স্যার, পুরুলিয়া জেলায় সর্বত্র খরার আকার ধারণ করেছে। এ অবস্থায় সেখানে প্রায় বেশিরভাগ গ্রামে পানীয় জলের কষ্ট দেখা দিয়েছে। বিগত ৫ বছরে পুরুলিয়া জেলা থেকে কোন মন্ত্রী করা হয়নি। কিন্তু এবার একজন খরার মন্ত্রী করেছেন। আমার ঐ মন্ত্রীর বিরুদ্ধে একটা অভিযোগ আছে। তিনি গত ১০ তারিখে খরার ব্যাপারে একটা মিটিং ডেকেছিলেন। সেই মিটিং ১০ তারিখে ১০টার সময় হবার কথা ছিল। সেই মিটিং-এ সারকিট হাউসে যাবার সময় দেখি মন্ত্রী চলে গেলেন। মন্ত্রীর যদি এরকম আচরণ হয় তাহলে কি হবে? খরা পরিস্থিতির মোকাবিলা বা কিরকমভাবে তিনি করবেন? এ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, তিনি যেন মন্ত্রীদের একটা আচরণ বেঁধে দেন।

**মিঃ স্পীকার :** শান্তিবাবুকে জানাতে চাই যে, মেনশানের সময় মন্ত্রীদের বিরুদ্ধে বলা নিয়ম নয়।

**ডঃ জয়নাল আবেদিন :**

Sir, I rise on a point of order. I draw your attention to Rule 328 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly The Chief Minister is a member of the House first and secondly a Chief Minister. So rules to be observed in this regard.

তিনি সিদ্ধার্থবাবুর রেফারেন্স দিলেন যেটা দেওয়া চলে না। আমি জানি তিনি সবচেয়ে প্রবীণতম সদস্য। সিদ্ধার্থ এখানে নেই। কিন্তু আমি জানি যে, ১৯৭২ সালে সিদ্ধার্থবাবু এঁর প্রোটেকশানের জন্য ৩০০ জন পুলিশের ব্যবস্থা করেছিলেন। সুতরাং এইরকম রিফ্লেকশান করা উচিত নয়।

**শ্রীহিমাংশু কুমার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেশপুর প্রাইমারী হাসপাতালে দু'জন ডাক্তার ছিলেন—একজন ডাক্তার এখন নেই, আর একজন ডাক্তার আছেন। ওখানে রোগীর প্রচুর ভীড়, বেডের সংখ্যা অত্যন্ত কম। এই অবস্থায় রোগীরা চিকিৎসার সুযোগ পাচ্ছে না। ডাক্তার নিয়োগের ব্যাপারে এবং বেডের সংখ্যা বাড়ানোর জন্য আমি কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসরল দেব :** মাননীয় স্পীকার, স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃ আকর্ষণ করছি সেটা হচ্ছে এই যে, পশ্চিমবঙ্গে প্রায় ১৩টি চটকল বন্ধ হয়ে গেছে এব ৫০ হাজার শ্রমিক অনশনের সম্মুখীন এবং চটকলের মালিকদের দিয়ে কেন্দ্রীয় সরকার এ খেলা খেলছেন পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে বিপর্যয়ের মুখে ঠেলবার জন্য। আমি বলছি এই নিয়ে রাজনীতি না করে কংগ্রেস বেঞ্চের প্রতিনিধিরা তাঁদের মন্ত্রীদের বল অবিলম্বে এই বন্ধ চটকলগুলি খুলবার ব্যবস্থা করতে। রাজ্য সরকার যে প্রস্তাব দিয়েছেন এ চটকলগুলি অধিগ্রহণ করবার জন্য তাতে ওঁরা আমাদের সহযোগিতা করুন। সেজন্য আমি আপনার মাধ্যমে এই প্রস্তাব আনছি সব দল মিলিতভাবে কেন্দ্রীয় সরকারকে বাধ্য কর হোক বন্ধ চটকলগুলি অধিগ্রহণ করে খুলবার জন্য। কেন্দ্রীয় সরকার চটকলের মালিকদে কোটি কোটি টাকা সাহায্য দিয়েছেন, চটকলের মালিকরা শ্রমিকদের নিয়ে ছিনিমিনি খেলছে। সেজন্য আমি আপনার মাধ্যমে চটকলগুলি খোলার আবেদন জানিয়ে আমার বক্তব শেষ করছি।

**শ্রীশিশির অধিকারী :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমব সরকারের স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে একটা আবেদন রাখছি যে, সারা কাঁথি মহকুমার ৮টি থানা কয়েক শো চোর, ডাকাত, খুনীকে গ্রেপ্তার করার ওয়ারেণ্ট বছরের পর বছর পড়ে আছে কিন্তু একজন চোর, ডাকাত, খুনীকেও ধরা হচ্ছে না। আমি স্বরাষ্ট্র বিভাগের দায়িত্বে যি এইদিকে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেই চোর, ডাকাত এবং খুনীদের ধরে কোর্টে পাঠাবা ব্যবস্থা হয়। আর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি আমাদের জেলা কংগ্রেসের (স এর যিনি সম্পাদক শ্রীজ্যোতির্ময় কর মহাশয়কে গত ২৩ তারিখে রাত্রিতে তাঁর বাড়ি থেকে তুলে নিয়ে গিয়ে নৃশংসভাবে হত্যা করার চেষ্টা করা হয়। স্বরাষ্ট্রমন্ত্রী যদি এ রিপোর্ট চেয়ে পাঠান তাহলে বুঝতে পারবেন কিভাবে তাঁকে নৃশংসভাবে হত্যা করা চক্রান্ত করা হয়েছিল। তাঁর মাথায়, চোখে বল্লম দিয়ে আঘাত করা হয়েছিল। আমি সেজন এই চোর ডাকাত খুনীদের যাদের বিরুদ্ধে বছরের পর বছর থানায় ওয়ারেণ্ট পড়ে আ তাদের ধরে কোর্টে হাজির করার জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-10--2-20 p.m.]

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে পয়েণ্ট অব অর্ডার তুলে সেটা আপনি এ্যালাউ করেছেন বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এখানে মাননীয় সদস্য সরল দেব মহাশয় চটকল সম্বন্ধে একটা গুরুত্বপূর্ণ বক্তব্য রেখেছেন। কিন্তু এই প্রসঙ্গে তিনি সঠিক কথা বলেন নি বলে আমি তাঁকে একটু সংশোধন করে দিচ্ছি। তিনি বলেছেন ১৩টি চটকল বন্ধ হয়ে রয়েছে। এটা ঠিক কথা নয়। আসলে ১৬টি চটকল বন্ধ হয়ে রয়েছে। তাছাড়া তিনি কেন্দ্রীয় সরকার সম্বন্ধে যেকথা বলেছেন সেটাও ঠিক কথা নয় গত দু'বছরের মধ্যে কেন্দ্রীয় সরকার ৬টি চটকল অধিগ্রহণ করেছেন, সেভেণ্টি ফাইভ পারসেণ্ট এক্সপোর্ট ডিউটি ছাড় দিয়েছেন এবং ২০০ কোটি টাকার জুট কেনার জন্য দিয়েছেন। কাজেই এই ব্যাপারে সমস্ত দায়দায়িত্ব রাজ্য সরকারের, কেন্দ্রীয় সরকারের নয়। তবে আমরা এটা দেখছি কেন্দ্রীয় সরকারের তরফ থেকে এত ব্যবস্থা করা সত্ত্বেও রাজ্য সরকার তাদের বাঁচাতে পারছে না।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করতে চাই। হাওড়া মিউনিসিপ্যালিটি গত ৫ বছর ধরে আনডেমোক্রেটিক্যালি একটা নমিনেটেড বোর্ড দিয়ে চালানো হচ্ছে। গত ইলেকশনের সময় মধ্য হাওড়া এবং নর্থ হাওড়ায় সন্ত্রাসের রাজত্ব চলেছে এবং ওঁদের মন্ত্রী ভোটে পরাজিত হয়েছেন। স্যার, ওই মিউনিসিপ্যালিটির নমিনেটেড বোর্ডে সেভেণ্টি পারসেণ্ট সি পি এমের লোক রয়েছেন। কাজেই আমি অনুরোধ করছি, আবেদন করছি এখনই ওই মিউনিসিপ্যালিটির নমিনেটেড বোর্ডকে খারিজ করে আইদার এ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দেওয়া হোক অথবা প্রোপোরসনেট রিপ্রেজেনটেশনের ব্যবস্থা করা হোক।

**শ্রীগুণধর চৌধুরী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর বাঁকুড়া জেলায় যে ফসলহানি হয়েছিল তার কারণ হচ্ছে অনাবৃষ্টি এবং পোকার আক্রমণ। এবছর বৃষ্টি হলেও গরীব ক্ষেতমজুরদের ঘরে খাদ্যাভাব চলছে। তারা যেটুকু পয়সা পাচ্ছে তাতে তাদের উপকার হচ্ছে না। এই পরিস্থিতিতে আমি সরকারের কাছে অনুরোধ রাখছি খয়রাতি সাহায্যের পরিমাণ বাড়ান, গরীব কৃষক, মাঝারি কৃষক এবং বর্গাদারদের বিভিন্ন রকম ঋণের ব্যবস্থা করুন। এই সব ব্যবস্থা না করলে আগামী মরশুমে তাদের পক্ষে চাষ করা দুঃসাধ্য হয়ে উঠবে। কাজেই আবার অনুরোধ জানাচ্ছি বাঁকুড়া জেলার এই সমস্ত মানুষদের জন্য সুব্যবস্থা করুন।

**শ্রীবলাই বন্দ্যোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে-সমস্ত কংগ্রেসীরা খুন সন্ত্রাস ইত্যাদি বলে চীৎকার করছেন, তাদের অবগতির জন্য আমি আপনার মাধ্যমে কিছু বক্তব্য রাখতে চাই। গতকাল শ্রীরামপুর থানার আমবাগান কলোনীতে ওরিয়েণ্ট কারখানার শ্রীপুর শ্রমিকনেতাকে বাড়ী থেকে বার করে এনে বেলা ১২টার সময় ছুরি দিয়ে ১৫/১৬ জায়গায় আঘাত করে তাকে খুন করে ফেলে। শ্রীরামপুর থানার বিভিন্ন এলাকায় কংগ্রেস ও সমাজবিরোধীরা সি পি আই এম-এর কর্মীদের উপর সুপরিকল্পিতভাবে আক্রমণ চালিয়ে যাচ্ছে। শুধু এই ঘটনাই নয়, বেয়ন কারখানার শ্রমিক নেতা শ্রীঅজিত ভৌমিককে রাত বারোটার সময় ছুরি দিয়ে খুন করবার চেষ্টা করা হয়েছে। হরিপাল থানার কেশবনগর গ্রামে কংগ্রেসীরা সি পি আই এমের সমর্থক শচী মান্না নাম্নী এক ভদ্রমহিলাকে খুন করেছে। তারকেশ্বরের বালিতোড়া গ্রামে সি পি আই কর্মীদের কয়েকটি বাড়ী কংগ্রেসীরা ভেঙে দিয়েছে। আমি এই পরিপ্রেক্ষিতে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি---এই সমস্ত গুণ্ডাদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে একটি বক্তব্য রাখতে চাই। শহরাঞ্চলে বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না বলে হ্যারিকেন নিয়ে, মোমবাতি নিয়ে ডিমোনস্ট্রেশন দেওয়া হচ্ছে। কিন্তু গ্রামাঞ্চলে দেখছি জোতদার এবং কংগ্রেসী সমর্থকরা হুক মেরে বিদ্যুৎ ব্যবহার করছে এবং সেই বিদ্যুৎ দিয়ে লাইট ফ্যান টেলিভিশন ইত্যাদি চালাচ্ছে। স্যার, এরা রাজ্যপালকে চোর বলে। কথায় আছে চোরের মার বড় গলা। কাজেই আমি অনুরোধ করছি এই সমস্ত বিদ্যুৎ চোরদের ধরা হোক, তাদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রীঅনুপকুমার চন্দ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভারপ্রাপ্ত স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটা অনুরোধ করতে চাই। দক্ষিণ কলকাতার এস এস কে এম হাসপাতালে যে ধরনের দুর্নীতি দিনের পর দিন ঘটতে দেখা যাচ্ছে, সেই দুর্নীতি যদি বন্ধ না করা যায়, তাহলে সাধারণ মানুষের দুঃখ-দুর্দশার অবধি থাকবে না। ইমার্জেন্সীতে দিনের পর দিন মরণাপন্ন রোগী ভর্তি না হতে পেরে ফিরে যাচ্ছে। সেই জায়গায় দেখা যাচ্ছে বিভিন্ন মন্ত্রী এবং সরকারী পক্ষের এম এল এদের কাছ থেকে চিঠি নিয়ে যে-সমস্ত রোগী সামান্য চিকিৎসায় ছেড়ে দেওয়া যায়, তারা ভর্তি হচ্ছে। এই দুর্নীতি ইমিডিয়েটলি বন্ধ করার ব্যবস্থা যাতে হয় এস এস কে এম হাসপাতালে, তার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

### First Report of the Business Advisory Committee

**Mr. Speaker:** I now present the First Report of the Business Advisory Committee which met in my Chamber yesterday i.e. the 15th June, 1982. The Committee recommend the following business and allocation of time order from the 16th June to the 21st June, 1982.

| | | | |
|---|---|---|---|
| Wednesday, | 16.6.82 | ... | (i) Laying of Ordinances Rules, etc.<br>(ii) Discussion on Motion in reply to Governor's Address ... 4 hrs. |
| Thursday, | 17.6.82 | ... | Discussion on Motion in reply to Governor's Address ... 4 hrs. |
| Friday, | 18.6.82 | ... | Discussion and Voting on Account ... 4 hrs. |
| Saturday, | 19.6.82 | ... | West Bengal Appropriation (Vote on Account) (No. 2) Bill, 1982 (Introduction, Consideration and Passing) ... ... 4 hrs. |
| Monday, | 21.6.82 | ... | Discussion on Motion in reply to Governor's Address ... 4 hrs. |

The Committee also recommend:—

(i) That there will be no question for oral answer during this Session;

(ii) That the House will sit at 9 a.m. on Saturday, the 19th June, 1982 and that there will be no Calling Attention or mention cases on that day.

**শ্রীপতিতপাবন পাঠক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কার্যোপদেষ্টা কমিটির রিপোর্ট গ্রহণের জন্য বিধানসভায় উত্থাপন করছি।

**ডঃ জয়নাল আবেদিন:** স্যার, এই প্রস্তাবের উপর আমার একটা এ্যামেণ্ডমেণ্ট আছে। আমরা শনিবারে বসতে রাজী নই। যেহেতু লিখিতভাবে দেবার সুযোগ নেই সেজন্য আমি মৌখিকভাবেই আমার এ্যামেণ্ডমেণ্ট মুভ করছি।

*I beg to move that the report of the Business Advisory Committee be refferred back for reconsideration.*

**মি: স্পীকার:** ডঃ জয়নাল আবেদিন এ্যামেণ্ডমেণ্ট দিয়েছেন শনিবারে যাতে হাউস না বসে। আমার বক্তব্য হচ্ছে এটা শর্ট সেশন। সোমবার অবধি সেশন চলবার কথা। সেজন্যই বলছি তিনি যেন আপত্তি না করেন। কমিটিতে বিরোধী দলের সদস্যও তো আছেন।

**ডঃ জয়নাল আবেদিন:** কোশ্চেন ফর ওরাল এ্যানসার এই যে রাইট এটা নষ্ট হচ্ছে, সেজন্যই আমি অপোজ করছি।

[2-20—3-30 p.m. including adjournment]

**মিঃ স্পীকার:** বিজনেস এ্যাডভাইসারী কমিটির যে প্রস্তাব তাকে সংশোধন করার জন্য যে প্রস্তাব জয়নাল আবেদিন মহাশয় এখানে এনেছেন যে এই প্রপোজ্যাল সংশোধন করা হোক আবার ঐ কমিটিতে পাঠানো হোক সেটা আমি এখন ভোটে দিচ্ছি।

The motion of Dr. Zainal Abedin that the First Report of Business Advisory Committee be referred back to the Business Advisory Committee was then put and a division taken with the following results

AYES—41

Abdul Mannan, Shri
Abdul Wahed, Shri
Abdur Rauf Answari, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Adhikary, Shri Sisir
Banerjee, Dr. Ambika
Bapuli, Shri Satya Ranjan
Barman, Shri Dipendra
Basu, Dr. Hoimi
Bhunia, Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chandra, Shri Anup Kumar
Chattaraj, Shri Suniti
Chowdhary, Shri Abdul Karim
Chowdhury, Shri Humayun
Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Khaitan, Shri Rajesh
Mahata, Shri Subhas Chandra
Mahato, Shri Shantiram
Maity, Shri Mukul Bikash
Mandal, Shri Jokhilal
Md. Shamsuzzoha, Shri
Mishra, Shri Abanti
Misra, Shri Kashinath
Mitra, Shri Somendra Nath
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Samar
Mukherjee, Shri Subrata
Poddar, Shri Deokinandan
Ray, Shri Naba Kumar
Ray, Shri Phani Bhusan
Roy, Shri Santi Mohan
Roy, Shri Sukumar
Sadhukhan, Shri Tarapada
Sarkar, Shri Dhirendra Nath
Seth, Shri Bhupendra Nath
Shaikh Imajuddin, Shri
Sinha, Shri Atish Chandra

NOES—144

Abdul Bari, Shri Md.
Abul Hasnat Khan, Shri
Adak, Shri Gourhari
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Balai
Bandyopadhyay, Shri Debabrata
Banerji, Shri Radhika Ranjan
Barma, Shri Manindra Nath
Basu, Shri Ajit
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Bauri, Shri Madan
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulak
Bhattacharya, Dr. Kanailal
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kanti Chandra
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bora, Shri Badan
Bose, Shri Nirmal Kumar
Bouri, Shri Nabani
Chakrabarty, Shri Ajit
Chakraborti, Shri Subhas
Chakrabortty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chakraborty, Shri Shyamal
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Choudhuri, Shri Biswanath
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Jagadish Chandra
Das Mahapatra, Shri Kamakshyanandan
De, Shri Bhibuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Saral
Ghatak, Shri Santi
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Robindra
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Ramnarayan
Gupta, Shri Sankar
Gupta, Shri Sitaram
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Kalimuddin Shams, Shri
Kar, Shrimati Anju
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kujur, Shri Sushil
Kumar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Let, Shri Dhirendra
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Majhi, Shri Surendra Nath
Maji, Shri Swadeshranjan
Malik, Shri Purna Chandra
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sukumar

Mandi, Shri Rampada
Mandi, Shri Sambhunath
Mazumdar, Shri Dilip Kumar
Ming, Shri Patras
Mir, Abdus Sayeed, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Shashanka Sekhar
Mortaza Hossain, Dr.
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shrj Joykesh
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sufal
Nanda, Shri Kiranmoy
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Oraon, Shri Mohan Lal
Panda, Shri Bhupal Chandra
Pathak, Shri Patit Paban
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Sudhir
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dhirendra Nath
Roy, Shri Banamali
Roy, Shri Haradhan
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Rathindra Nath
Roy, Shri Sattik Kumar
Roy, Shri Tarak Bandhu
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Saren, Shri Ananta
Sarkar, Shri Kamal
Sarkar, Shri Sailen
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Singha, Shri Suresh
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Prabodh Chandra
Soren, Shri Khara
Sur, Shri Prasanta Kumar
Tirkey, Shri Manohar
Tudu, Shri Bikram
Uraon, Shri Subodh

ABSTENTIONS—3

Mukherjee, Shri Niranjan
Purkait, Shri Prabodh
Sarkar, Shri Debaprasad

The Ayes being 41, the Noes 144 and the abstentions 3 the motion was lost.

**Mr. Speaker ;** I now put the main motion to vote.

The motion of Shri Patit Paban Pathak that the First Report of he Business Advisory Committee presented on the 16th June, 1982, be agreed to by the House, was then put and agreed to.

## LAYING OF ORDINANCES

### The West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Ordinance, 1982

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to lay the West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Ordinance, 1982,

(West Bengal Ordinance No. V of 1982) under Article 213(2)(a) of Constitution of India.

**The West Bengal Public Libraries (Amendment) Ordinance, 1982**

**Shrimati Chaya Bera**: Sir, I beg to lay the West Bengal Pu Libraries (Amendment) Ordinance, 1982 (West Bengal Ordinance No. of 1982) under Article 213(2)(a) of the Constitution of India.

**The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation Vacancies in Services and Posts) (Amendment) Second Ordinance, 1982**

**Dr. Sambhunath Mandi**: Sir, I beg to lay the West Bengal Schedı Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services Posts) (Amendment) Second Ordinance, 1982 (West Bengal Ordina No. VII of 1982) under Article 213(2,(a) of the Constitution of India.

**The Bengal Municipal (Amendment) Second Ordinance, 1982**

**Shri Prasanta Kumar Sur**: Sir, I beg to lay the Bengal Munic (Amendment) Second Ordinance, 1982 (West Bengal Ordinance No. of 1982) under Article 213(2)(a) of the Constitution of India.

**The West Bengal Colleges (Payment of salaries) (Amendment) Second Ordinance, 1982**

**Shri Prasanta Kumar Sur**: Sir, with your permission I beg to the West Bengal Colleges (Payment of Salaries) (Amendment) Seco Ordinance, 1982 (West Bengal Ordinance No. IX of 1982) under Art 213(2)(a) of the Constitution of India.

**The West Bengal Panchayat (Amendment) Ordinance, 1982**

**Shri Debabrata Bandopadhyay**: Sir, I beg to lay the West Ben Panchayat (Amendment) Ordinance, 1982 (West Bengal Ordinance No. of 1982) under Article 213(2)(a) of the Constitution of India.

DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**মিঃ স্পীকার ঃ** এখন রাজ্যপালের ভাষণের উপর আলোচনা। এর জন্য ঘণ্টা সময় ধরা আছে। আমি প্রথমে মাননীয় শ্রীআবদুস সাত্তার মহাশয়কে বক্তৃতা দি অনুরোধ করছি।

**শ্রীআবদুস সাত্তার ঃ** স্যার, অন এ পয়েণ্ট অব অর্ডার। মাননীয় স্পীকা মহাশয়, আমি বক্তৃতা আরম্ভ করার আগে আপনার একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি স্যার, আমি রুল ১৮ অনুসারে এ্যামেণ্ডমেণ্ট দিয়েছি। দি এ্যামেণ্ডমেণ্ট সুড সারকুলেটেড ফার্স্ট, তারপর আমি আমার বক্তব্য রাখব।

**মিঃ স্পীকার ঃ** আপনি আপনার এ্যামেণ্ডমেণ্ট মুভ করে বক্তৃতা রাখুন। আর যদি আপনি এ্যামেণ্ডমেণ্ট ছাড়া বক্তব্য রাখতে না চান তাহলে এখন বলবেন না, পরে বলবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** The amendments should be circulated first. It the right of the opposition.

**শ্রীজ্যোতি বসু ঃ** স্পীকার মহাশয়, আমি শুনেছি প্রেস থেকে আসছে---সাত্তার সাহেব যেটা বললেন---এইভাবে কোন আলোচনা হতে পারে না। যে নিয়ম আছে সেই অনুযায়ী করতে হবে। প্রেস নাকি খবর পাঠিয়েছে ওটার সময় পাঠাবে। ওটার সময় আলোচনা হবে, এখন হাউস এ্যাডজোর্ন করে দিন।

**ডাঃ জয়নাল আবেদিন :** I thank the Honourable Chief Minister.

(At this stage the house was adjourned till 3-30 p.m.)

3-30—3-32 p.m.]

**মিঃ স্পীকার ঃ** মাননীয় সদস্যগণ, যে-সমস্ত এ্যামেণ্ডমেণ্ট দেওয়া আছে সেগুলি এখনও ছেপে এসে পৌছায় নি এবং খুব অল্প সময়ের মধ্যে যে এসে পৌছাবে সে সম্ভবনাও নেই। এ ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাউস চলার সময় যদি প্রেস থেকে কাগজপত্র ছেপে এসে না পৌছায় তাহলে সকলেরই অসুবিধা হয় এবং সেটা খুব ভালো জিনিস নয়। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছি, এ ব্যাপারটি তিনি দেখুন এবং উপযুক্ত ব্যবস্থা নিন যাতে ভবিষ্যতে এ জিনিস না ঘটে। সেজন্য বলছি, সভার কাজ আগামীকাল বেলা একটা পর্যন্ত মুলতুবি থাকলো।

## Adjournment

The House was then adjourned at 3-32 p.m. till 1 p.m. on Thursday the 17th June, 1982 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assemble under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 17th June 1982 at 1 p. m.

### Present

Mr. Speaker ( SHRI HASHIM ABDUL HALIM ) in the Chair, 14 Ministers, 15 Ministers of State and 174 Members.

[1-00—1-10 p.m.]

### Adjournment Motions

**Shri Atish Chandra Sinha :** Mr. Speaker, Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :—

Drought situation in West Bengal, specially in Murshidabad district resulting in acute shortage of drinking water in many districts of West Bengal including Murshidabad and widespread crop damage also.

**মিঃ স্পীকার :** আমি ৩টি এ্যাডজোর্নমেণ্ট মোশান পেয়েছি। প্রথমটি মাননীয় সদস্য অতীশ সিন্হা দিয়েছেন পশ্চিমবাংলার খরার উপরে এবং বিশেষ করে মুর্শিদাবাদ জেলায় এ্যাকিউট শর্টেজ অব ড্রিংকিং ওয়াটার। দ্বিতীয়টি দিয়েছেন রাজেশ খৈতান মহাশয় জনৈক বংশীবদন মান্নার মৃত্যু সম্পর্কে মেদিনীপুরে এবং তৃতীয়টি দিয়েছেন চৌধুরী আব্দুল করিম মহাশয়ের কাছ থেকে যেটাতে ইসলামপুরের ডাকাতি এবং গরু চুরি সম্পর্কে।

এই সমস্ত বিষয়গুলি যখন রাজ্যপালের ভাষণের উপর আলোচনা হবে তখন আলোচনা করার সুযোগ পাবেন। কাজেই আমি অনুমতি দিচ্ছি না। তবে দলের থেকে একজন সদস্য এগুলি পড়ে দিতে পারেন।

**Mr. Speaker :** আমি আজ নিম্নলিখিত ৩৩টি নোটিশ অব কলিং এ্যাটেনশন পেয়েছি যেমন :---

### Calling Attention to Matters of urgent Public Importance

1. Deteriorating condition of ambulances in the Hospitals of W.B. in General and in Bankura Sammilani Medical College and Hospital in particular—Shri Kashinath Misra, M.L.A.
2. Collapse of the godown of Zilla Parishad, Bankura and death of two workers.—Shri Kashinath Misra, M.L.A.
3. Reported murder of one Mintu Sarker of P. S. Ranaghat, Dist. Nadia—Shri Gour Chandra Kundu, M.L.A.
4. Implementation of 20 point Programmes in W.B.—Shri Deoki Nandan Poddar, M.L.A.

5. Arrest of 11 Naxalites in the Ketwali area of Jalpaiguri—Shri Doel Nandan Poddar, M.L.A.
6. Power situation in Calcutta—Shri Doeki Nandan Poddar, M.L.A.
7. Arrest of 16 F.C.I. Employees in Calcutta Port Area on 16.6.82—Shi Doeki Nandan Poddar, M.L.A.
8. Spurt in the incidents of Bank Dacoity in W.B.—Shri Doeki Nanda Poddar, M.L.A.
9. Reported Murder of one Bansi Badan Manna on 16.6.82 at Chunpara Goaltore, Midnapore—Shri Rajesh Khaitan and Shri Doeki Nandai Poddar, M.L.A.
10. Lock out In 14 (Fourteen) Jute Mills—Shri Rajesh Khaitan, M.L.A.
11. Police firing at monugram, Midnapore on 16.6.82—Shri Rajesh Khaitan M.L.A. and Shri Gyan Singh Sohanpal, M.L.A.
12. Digging in Calcutta in view ensuing Mensoon—Shri Rajesh Khaitan M.L.A. and Shri Deoki Nandan Poddar, M.L.A.
13. Reported irregularities in preparation of Electoral Rolls relating t Calcutta Corporation—Shri Rajesh Khaitan, M.L.A.
14. Pollution of air and water in Calcutta and in industrial belts—Shri Rajesl Khaitan, M.L.A.
15. Proposal to involve Left-Front M.L.A.'s, in various Govt. Deptt.—Shri Rajesh Khaitan, M.L.A.
16. Alleged death of an Auditor in a Hotel in Burdwan on 11.6.82.—Shri Kashinath Misra, M.L.A.
17. Incomplete results of West Bengal Secondary Education Council—Shri Kashinath Misra, M.L.A.
18. Eviction of Hawkers.—Shri Kasinath Misra, M.L.A.
19. Sufferings of people for non-issue of Ration Cards—Shri Kashinath Misra. M.L.A.
20. Non supply of text books in many primary schools of West Dinajpore District—Shri Dhirendra Nath Sarker, M.L.A.
21. Proposal for constructing a bridge over Tengan river, in West Dinajpore—Shri Dhirendra Nath Sarker, M.L.A.
22. Closure of Jute-mills—Shri Balai Bandyopadhya and Shri Santasree Chattopadhaya, M.L.A.
23. Closure of Naskarpara Jute Mill—Shri Ashok Ghosh, M.L.A.
24. Pollution of water of Churni river—Shri Gour Chandra Kundu, M.L.A.
25. Law and order situation in Nadia District—Shri Gour Chandra Kundu. M.L.A.
26. Unemployment problem in West Bengal—Shri Kashinath Misra, M.L.A.

27. Drought in Bankura, Purulia and Jhargram—Shri Kashinath Misra, M.L.A.

28. Circular of West Bengal Board of Secondary Education regarding admission of students in class IX and X—Shri Kashinath Misra, M.L.A.

29. Delay in acquisition of land and consequent delay in construction of Bankura-Raniganj (via Mejia) Railway line—Shri Kashinath Misra, M.L.A.

30. Acquisition of Land for Thermal Power Station at Mejia, in the Bankura District—Shri Kashinath Misra, M.L.A.

31. Opening of primary schools in schoolless villages—Shri Kashinath Misra, M.L.A.

32. Acquisition of land for opening of coal mines at Mejia, Bankura—Shri Kashinath Misra, M.L.A.

33. Reported seize work by the Employees of Central Co-operative Bank, Land Development Bank and Wholesale Consumer Co-operative Society from 18th June, 1982—Shri Suresh Chandra Sinha, M.L.A.

**Mr. Speaker :** কাশীনাথ মিশ্র মহাশয় বাঁকুড়া, পুরুলিয়া এবং ঝাড়গ্রামের খরাজনিত পরিস্থিতি সম্বন্ধে যে দৃষ্টি আকর্ষণী নোটিশটি দিয়েছেন, সেটি আমি গ্রহণ করছি। এ-বিষয়ে মাননীয় ত্রাণমন্ত্রী যাতে একটি স্টেটমেণ্ট দেন তার জন্য আমি তাঁকে অনুরোধ করছি।

**শ্রীপতিতপাবন পাঠক :** ২২-৬-'৮২ তারিখে মাননীয় ত্রাণমন্ত্রী এই বিষয়টির উপর একটি স্টেটমেণ্ট দেবেন।

## Mention Cases

**শ্রীসুনীতি চট্টরাজ :** স্যার, আপনি একটু আগে অতীত এবং বর্তমান নিয়ে কয়েকটি কথা বললেন। আমি আপনাকে বলছি অতীতে যা হয়েছে, বর্তমানে কিন্তু তার চেয়েও বেশী হচ্ছে। অতীতের খারাপ জিনিসগুলি বর্তমানে সংশোধন করা উচিত, কিন্তু তা ওঁরা করবেন না।

**অধ্যক্ষ মহোদয় :** এটা উভয় পক্ষের ব্যাপার।

**শ্রীসুনীতি চট্টরাজ :** অতীত খুব খারাপ ছিল, আপনি বর্তমানকে ভাল করতে চাইছেন।

**অধ্যক্ষ মহোদয় :** আমি খারাপ, ভাল, কিছুই বলিনি।

**শ্রীসুনীতি চট্টরাজ :** আইন-টাইন ছিল না।

**অধ্যক্ষ মহোদয় :** কি ছিল, কি না ছিল, আমি কিছুই বলিনি।

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বর্তমানের বামফ্রণ্ট মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পশ্চিমবঙ্গের প্রশাসন পঙ্গু হয়ে গেছে এবং সি পি এম ক্যাডারদের আদেশের বাইরে

যাবার পুলিশ প্রশাসনের কোনও ক্ষমতা নেই। স্যার, এই অভিযোগ আমি বিগত বামফ্রণ্ট সরকারের আমল থেকেই করে আসছি এবং বর্তমানে নতুন বর্বর, অবৈধ বামফ্রণ্ট সরকারের স্থাপনের পর থেকেও করছি।

স্যার, আজকে আমার উল্লেখের বিষয়টি হচ্ছে, বীরভূম জেলার নগুড়ি গ্রাম পঞ্চায়েতের লতাবনী-মাঝিপাড়ার মাঝিরা বিগত '৮২ সালের নির্বাচনে কংগ্রেসের হয়ে কাজ করেছিল। সেই মাঝিদের মধ্যে দু'জন সুফল মুর্মু এবং সরফে টুডু অতীতে সি পি এম কর্মী ছিল, কিন্তু সি পি এমের ধাপ্পার রাজনীতি তাদের কাছে ধরা পড়ে যাওয়ায় তারা পরবর্তীকালে কংগ্রেস করে এবং এই অপরাধে তাদের ওপর আজকে অত্যাচার চলছে। সি পি এমের গুণ্ডারা সুফল মুর্মুকে ধরে মেরেছে এবং সরফে টুডুর ওপর অত্যাচার করেছে। সুফল মুর্মুকে এমনভাবে মেরেছে যে তাকে হাসপাতালে ভর্তি করতে হয়েছে। এ-বিষয়ে থানায় ডাইরি করতে যাওয়া হয়েছিল, কিন্তু পুলিশ বলছে, সি পি এমের জেলা পরিষদের সভাপতির নির্দেশ ছাড়া তারা কোনও ডাইরি নেবে না এবং জ্যোতিবাবুর নাকি এরকম অলিখিত নির্দেশ আছে। আমি আপনার মাধ্যমে বামফ্রণ্ট সরকারের কাছে এই অবস্থার প্রতিকার দাবী করছি। পশ্চিমবাংলার মানুষ যাতে সুবিচার পায় তার জন্য যেন বামফ্রণ্ট সরকার নির্দেশ দেয়।

[1-10—1-20 p.m.]

**শ্রীফণীভূষণ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলায় একটিমাত্র সদর হাসপাতাল আছে যেহেতু, সেখানে সাবডিভিশান নেই। এই হাসপাতালে বহু রোগী আসে। মালদা ছাড়া বিভিন্ন গ্রাম থেকে এবং মুর্শিদাবাদ জেলার ফরাক্কা থেকেও প্রচুর রোগী এখানে আসে। কিন্তু এখানে বেডের এত অভাব যে, একটি বিছানায় ২জন করে রোগী থাকে। এছাড়া মাটিতেও একটি বিছানায় ২জন করে রোগী থাকে। এখন মাটি ছেড়ে লবি পর্যন্ত বিছানা চলে গেছে। গত ৫ বছর ধরে বামফ্রণ্ট সরকার এর কোন সুব্যবস্থা করতে পারেন নি। এই হাসপাতালে ডাক্তারের অভাব এবং ওষুধের কোন ব্যবস্থা নেই। সুতরাং এই সমস্ত ব্যবস্থা যাতে অতি সত্বর হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুব্রত মুখার্জীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কলকাতার পৌরসভার ভারপ্রাপ্ত মন্ত্রী এবং সমস্ত মন্ত্রিসভার বিশেষ কারণে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, একটা রিগিং হয়ে গেছে এবং আর একটি রিগিং-এর জন্য প্রস্তুতিপর্ব চলেছে। এটা স্যার, অধ্যক্ষ হিসাবে আপনাকেও অসম্মান করা হচ্ছে—যখন হাউস চলছে সেই অবস্থায় পৌরসভার নির্বাচন সম্পর্কে বিভিন্ন মন্ত্রী নানারকম কথাবার্তা বলছেন যেটা প্রত্যেক মাননীয় সদস্যকে প্রত্যক্ষভাবে অবমাননা করা হচ্ছে। আমি এই প্রসঙ্গে আনন্দবাজার পত্রিকা পড়ে দেখতে অনুরোধ করছি। গত শনিবার, ৫ই জুন থেকে আরম্ভ করে প্রায় প্রত্যেকদিন কলিকাতা করপোরেশনের নির্বাচনের এক আজগুবি ভৌতিক খবর রটনা করার চেষ্টা করা হচ্ছে। আমি পরিষ্কারভাবে মন্ত্রিসভার পক্ষ থেকে জানতে চাই কবে পৌরসভার নির্বাচন হবে? ১৯৬৯ সালে নির্বাচন হয়ে গেছে। তারপর থেকে

আজ পর্যন্ত নির্বাচনের কোন কথা উচ্চারণ করা হচ্ছে না। উপরন্তু টিটাগড় থেকে আরম্ভ করে বেহালা পর্যন্ত ঢোকানো হচ্ছে। হাউস চলাকালীন অবস্থায় কোনরকম বিবৃতি যাতে বাইরে না দেওয়া হয় এবং তার দ্বারা যাতে হাউসের অবমাননা না করা হয় তার জন্য আমি দাবী জানাচ্ছি।

**শ্রীঅনিল মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার বিভিন্ন অঞ্চলে যেসব টিউবওয়েল আছে সেইসব টিউবওয়েলগুলি মেরামত করার জন্য যে-সমস্ত যন্ত্রপাতি দেওয়া হয়েছে সেগুলি কিন্তু আমলাতন্ত্রের লোকেরা মেরামত করছে না এবং গাফিলতি করছে। বহু জায়গায় দুষ্কৃতকারীরা এই সমস্ত জিনিসগুলি চুরি করছে। বিগত ৩০/৩২ বছর ধরে কংগ্রেসী আমলারা যে বিষবৃক্ষ বপন করে গেছে সেই বিষবৃক্ষের ফল আমাদের বহন করতে হচ্ছে। এই আমলাতন্ত্রের প্রতি দৃষ্টি দেবার জন্য আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই স্মরণে থাকবে গত বিধানসভার প্রথম অধিবেশনের প্রারম্ভে আমার সুযোগ হয়েছিল এই হাউসের কাছে কলিকাতার বিপর্যস্ত টেলিফোন ব্যবস্থা সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করার এবারেরও বিধানসভার প্রথম উল্লেখপর্বে আমি এই সুযোগ গ্রহণ করছি। আমি এই ব্যাপারে রাজ্য মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ৫ বছর ধরে কলিকাতার টেলিফোন ব্যবস্থা কার্যত বিপর্যস্ত হয়ে পড়েছে। কেন্দ্রীয় মন্ত্রী মিঃ স্টিফেন সাংবাদিকদের কাছে বললেন, দয়া করে টেলিফোন নিয়ে আর কোন প্রশ্ন করবেন না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, আমাদের এই রাজ্যের যিনি মুখ্য প্রশাসন চীফ সেক্রেটারী, দুদিন আগে তার টেলিফোন খারাপ হয়ে গিয়েছিল। একমাস হয়ে গেল আমাদের হুগলী জেলার পুলিশ লাইন সম্পূর্ণ অচল হয়ে গেছে, নির্বাচনের আগে থাকতে. কোন কাজ করা যাচ্ছে না। তাই আপনার মাধ্যমে আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅবিনাশ প্রামাণিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলী জেলার বলাগড় কেন্দ্রে কংগ্রেসীরা বার বার পরাজিত হয়ে এখন সেখানে তাদের গুণ্ডা মস্তানবাহিনী আমাদের নেতাদের উপর আক্রমণ আরম্ভ করেছে। গত ৪ঠা জুন, শ্রমিক ইউনিয়নের নেতা অজিত ভৌমিককে ২জন কংগ্রেসী গুণ্ডা একজনের নাম কার্লা, অপরজন গৌরাঙ্গ, তার বাড়ীতে তাকে খুন করবার জন্য যায়। একজনের কাছ থেকে ভোজালি পাওয়া গিয়েছে। পুলিশ তাদের এ্যারেস্ট করতে গিয়ে আক্রান্ত হয়। এখন সেই অবস্থা সেখানে চলছে, এর প্রতিকারের জন্য আমি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅতীশচন্দ্র সিন্‌হা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার এবং বিশেষ করে সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার একটি বিষয়, সেটি হচ্ছে আমার কনস্টিটিউয়েনসির মাঝখানে একটি নদী আছে, দ্বারকা নদী, তাতে একটি বাধ ছিল। পরে ইরিগেশন দপ্তরের তরফ থেকে বলা হয় যে বন্যায় আসলে ঐ বাঁধ ভেঙে যাবে সেজন্য ঐ বাঁধ অনেক দূর দিয়ে দিতে হবে। ফলে নদীর ধারের গ্রামে যারা ছিল, বেণীপুর, শালেপুর, ইন্দ্রহাটা, পাসবাকোল, বাদশাচড়া ইত্যাদি কয়েকটি গ্রামের

দুর দিয়ে একটি বড় বাধ করা হয় এবং সেজন্য জমি দখল করা হয়। যাদের জমি দখল করা হয়েছে তারা আজ দু'বছর হয়ে গেল কোন ক্ষতিপূরণ পায়নি এখন পর্যন্ত। সেজন্য আপনার মাধ্যমে সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তারা যেন একটু তাড়াতাড়ি তাদের জমির দামটা পায়।

**শ্রীশীষ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের একটি বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কথায় আছে---'যারে তুমি নীচে ফেল, সে তোমারে পশ্চাতে টানিছে।' সমাজের মধ্যে সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবস এদের কল্যাণের কথা সরকার বিবেচনা করছেন, কিন্তু সমাজের মধ্যে এখনও অনুন্নত শ্রেণীর যেমন, নাপিত, ধোবা, কামার, কাঁসারী, কুম্ভকার এবং মুসলমানদের মধ্যে জোলা ইত্যাদি এখনও পর্যন্ত এরা সমাজের নীচের দিকে আছে। এরা শিক্ষার দিক থেকে বঞ্চিত হচ্ছে এবং চাকুরীর ক্ষেত্রেও বঞ্চিত হচ্ছে। কাজেই আমি অনুরোধ করছি আনুমানিক হারে এদের ক্ষেত্রে শিক্ষা ও চাকুরীর সুযোগের কথাটা যেন চিন্তা করা হয়।

**শ্রীসুকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী এবং পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি। নদীয়া জেলার ইসমখালীতে একটি সাবসিডিয়ারি হেল্‌থ সেণ্টার আছে ৬টি শয্যাবিশিষ্ট। সেখানে আজ ৪ মাস ধরে এক-নাগাড়ে কোন চিকিৎসক থাকছেন না। তার মূল কারণ হচ্ছে যে ওখানে যোগাযোগের কোন রাস্তা নেই। তাই আমি স্বাস্থ্যমন্ত্রী এবং প্রয়োজনে পূর্তমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি ঐ উলুসী থেকে রামনগর পর্যন্ত দুই মাইল রাস্তাটা যদি করে দেন তাহলে সাধারণ মানুষ যাতায়াত করতে পারবেন। অবিলম্বে যাতে ঐ রাস্তাটা হয় এবং হাসপাতালের ব্যবস্থা হয় সেজন্য আমি মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি।

[1-20—1-30 p.m.]

**ডাঃ হৈমি বসু :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে কেওড়াতলা মহাশ্মশান আছে এবং সেখানে এখন যাঁরা গিয়েছেন তাঁরা দেখেছেন আজকে কি অবস্থার সৃষ্টি হয়েছে। সেখানে মদের বোতল নিয়ে জুয়াড়ীদের আড্ডা বসে, এবং সেখানে তাদেরই রাজত্ব চলছে। শুধু তাই নয় সেখানে গেলে দেখা যাবে দেশবন্ধুর স্মৃতিস্তম্ভে কাপড় শুকোতে দেওয়া হয়েছে এবং স্মৃতিমন্দিরের কাছে বিশ্রামাগার আছে, সেখানকার অবস্থা অত্যন্ত ভয়াবহ। এই ব্যাপারে পুলিশের দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও কোন ফল হয়নি। তাই আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি এবং অনুরোধ করছি তিনি যেন এই ব্যাপারে বিহিত করেন।

**শ্রীবলাই বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসে এই ব্যাপার নিয়ে কয়েকবার বলেছি। আমার প্রথম বক্তব্য হ'ল হরিপাল স্বাস্থ্যকেন্দ্রে একটা এক্সরে মেশিন ইনসিটল করা হবে এইরকম একটা প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল। কিন্তু তার কোন কার্যকারী করা যায়নি। আমার দ্বিতীয় কথা হ'ল সিঙ্গুর হাসপাতালে এক্সরে মেশিন আজকে ৬ মাস হ'ল অচল হয়ে আছে। আমাদের ডিপার্টমেণ্ট বলেছে, হ্যাঁ, এই অবস্থায়

পড়ে আছে, কোন কিছু করা হয়নি। আমি এই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন এই ব্যাপারে বিবেচনা করেন।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী তথা রাজ্যের মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের রেশম বয়নশিল্পের শ্রমিক এবং কর্মচারীরা আজকে অসহায়ভাবে জীবনযাপন করছেন। আপনি শুনলে অবাক হবেন তারা দিনে ১২/১৪ ঘণ্টা কঠোর পরিশ্রম করেও ২/৩ টাকার বেশী মজুরী পায় না। ফলে ওরা যাতে ভালোভাবে বাঁচতে পারে এবং চাকুরীর নিশ্চয়তার জন্য সরকারের কাছে আবেদন করেও কোন প্রতিকার হয়নি। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করছি যাতে এই রেশম বয়নশিল্পের শ্রমিকরা মার না খায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করবেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** মিঃ স্পীকার স্যার, আপনি দেখেছেন যে বামফ্রণ্ট সরকারের কার্যকালে নিত্য-নতুন ঘটনা ঘটছে। একটার পর একটা ব্যাঙ্ক ডাকাতি হচ্ছে। আপনি দেখেছেন যে দক্ষিণ কলকাতায় ব্যাঙ্ক ডাকাতি হলো। আবার ট্রেন ডাকাতি হলো। আমার ধারণা যে এই ডাকাতিতে বামফ্রণ্টের শরিক দলগুলি অঙ্গাঙ্গীভাবে জড়িত এবং পলিটিক্যাল বসেরা এদের আশ্রয় দিচ্ছে।

The Left Front Sarkar are giving shelter to the landits and cats

আমি জানতে চাই, আমি এখানে দাবি করেছিলাম আশীস মুখার্জীর ব্যাপারে। এই আশীস মুখার্জী পুলিশ বিভাগে ডাকাত ধরার দায়িত্বে আছেন। এর বিরুদ্ধে আমরা নির্দিষ্ট অভিযোগ তুলেছিলাম যে ব্যাঙ্ক ডাকাতির সঙ্গে জড়িত। এইরকম খবর দৈনিক সংবাদপত্রে ছিল। এই ব্যাপারে নির্দিষ্টভাবে তদন্ত হওয়া উচিত। কাজেই আমরা দেখেছি এবং আমাদের মনে হচ্ছে যে মাননীয় মুখ্যমন্ত্রী এবং সি পি এমের লোকেরা এই ব্যাঙ্ক ডাকাতির টাকার বখরা নিচ্ছেন।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার একমাত্র সদর হাসপাতাল যা আছে সেখানে চিকিৎসার কোন সুব্যবস্থা নেই। ঐ হাসপাতালে রোগী তো দেখা হয় না, উপরন্তু সেখানে ওয়ান ওয়ে ট্রাফিকের ফলে রোগীরা ঠিকমত আসতেও পারেন না। সেখানে ইনফরমেশান সেণ্টার একটা আছে। কিন্তু ঐ ইনফরমেশান সেণ্টারে কোন ডাক্তার বা মানুষ বসেন না। কোন ইনফরমেশানের প্রয়োজন হলে, কত রোগী চিকিৎসা পেলেন বা ভর্তি হলেন, কিছুই ইনফরমেশান সেখান থেকে আপনি পাবেন না। সেই সঙ্গে সঙ্গে সেখানে রোগীদের মধ্যে যে খাবার দেওয়া হয়ে থাকে তা মানুষ খেতে পারে না। খাবার যা কিছু দেওয়া হয় তা মানুষ এবং কুকুরে ভাগাভাগি করে খাচ্ছে। নমুনাস্বরূপ সেখানে পাঁউরুটির অবস্থা আমি আপনার কাছে দেখাতে পারি।

**মিঃ স্পীকার :** আপনি লিখিত যা দিয়েছেন, তা নিয়ে বলছেন না। আপনি লিখবেন একরকম আর বলবেন অন্য বিষয়ের উপর তা কিন্তু হতে পারে না। আপনার লিখিত বিষয় হল আইন-শৃংখলার উপর গোলমাল, মারপিঠ ইত্যাদি নিয়ে। আপনি লিখেছেন রেন অফ টেরর নিয়ে, এই হচ্ছে আপনার সাবজেক্ট, এই বিষয়ের উপরেই আপনি বলতে পারেন।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** এই হাসপাতালে যে ধরনের পাঁউরুটি দেওয়া হয়েছে তা গ্রেট ইষ্টার্ন হোটেল---গভর্ণমেণ্টের সংস্থা---সাপ্লাই করেছে। এগুলি মানুষ কখনও খেতে পারে না।

**মিঃ স্পীকার :** আমি মাননীয় সদস্যদের শুধু একটা কথা জানাতে চাই যে উনি এখানে যে নোটিশ দিয়েছেন, সেই বিষয়ের উপরেই উনি বলতে পারেন।

**Reign of terror is going on through out the district of Howrah. Congress workers are mercilessly beaten and driven out of their locality. Police is taking no notice of the complaints made by the Congress workers and their leaders. One Ram Nibas Sing, a prominent youth leader of Bally was mercilessly beaten and sent to hospital. Complaint was losged in Bally Thana—No. GDE 938 dated 14. 6. 1282 but no action has yet been taken.**

আর উনি বলছেন এখানে হসপিটাল নিয়ে। এটা হয় নাকি? এটা কখনই হতে পারে না। উনি লিখবেন এক কথা, আর বলবেন অন্য কথা---এটা কখনই হতে পারে না।

**শ্রীমানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্যমন্ত্রী শ্রীননী ভট্টাচার্যের কাছে একটি আবেদন রাখতে চাই। মেদিনীপুর জেলার সবং থানায় একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে। কিন্তু স্বাস্থ্যকেন্দ্রটি অত্যন্ত সাংঘাতিক অবস্থায় আছে। সেখানকার যানবাহন পরিচালন ব্যবস্থা খুব খারাপ। দু'বছর আগে এই সরকার সেখানে ১০০ শয্যাযুক্ত বেডের জন্য স্যাংশন করেছিলেন। সেখানে টেণ্ডার দিয়ে নির্মাণ-কার্য পরিচালনা করবার চেষ্টা করেছিলেন। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় হল, স্বাস্থ্য বিভাগের দুই মন্ত্রী ননীবাবু এবং যতীনবাবু একই সরকারের অধীনে দু'দলের লোক হওয়ার ফলে হাসপাতালটির নির্মাণকার্য এখনও পর্যন্ত শুরু হয়নি। কণ্ট্রাক্টর নিয়োগের ব্যাপারে গোলমাল দেখা দিয়েছে---তার ফলে কাজটি সম্পূর্ণ বন্ধ হয়ে আছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, গ্রামের মানুষের চিকিৎসার সুবিধার্থে, তাদের উন্নতির কথা চিন্তা করে, চিকিৎসার সুব্যবস্থার জন্য অবিলম্বে হস্তক্ষেপ করুন।

**শ্রীঅবন্তী মিশ্র :** আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, মেদিনীপুর জেলার ডেবরা থানায় শ্রীরবীন বেরা এবং তাঁর ছোট ভাই ভোলানাথ বেরাকে গত ১ বৎসর যাবত তাঁর নিজের চাষকরা জমিতে আবাদ করতে দেওয়া হচ্ছে না। এ বিষয়ে বার বার প্রশাসনের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে হস্তক্ষেপ গ্রহণের জন্য। কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবঙ্গ সরকারের স্বরাষ্ট্র দপ্তর থেকে কোন প্রতিকারের ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না।

[1-30—1-40 p.m.]

**শ্রীঅশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। হাওড়া জেলার নির্বাচন সমাধা হবার পর থেকেই কংগ্রেস কর্মীদের উপর আক্রমণ এবং তাদের রক্তে রঞ্জিত করে এক ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি করা হচ্ছে। বিশেষ করে উত্তর হাওড়ায় বামফ্রণ্ট সরকারের কুটিরশিল্পমন্ত্রী চিত্তব্রত মজুমদারের পরাজয়ের পর থেকেই এই গণ্ডগোল শুরু হয়েছে। সেখানে এই কুটিরশিল্পগুলিতে গত

, বছরে যে বোমা তৈরী হয়েছিল তাই দিয়ে কংগ্রেস কর্মীদের আক্রমণ করা হচ্ছে। রবপাড়া জুটমিল বন্ধ হবার ফলে অনেক কর্মী বেতন পাচ্ছে না। এ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীএম আনসারুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার ৬৩ নম্বর বাসের এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। ওই জায়গায় আগে ৯৬টি বাস ছিল এখন মাত্র ৪২টি বাস চলে। এর ফলে ওই জায়গার বিস্তীর্ণ এলাকা বিশেষ করে আমতা, ডোমজুড়, উদয়-নারায়ণপুর, জগৎবল্লভপুর ইত্যাদি এলাকাগুলিতে যাত্রীদের যাতায়াতের খুবই অসুবিধা হচ্ছে। এ ব্যাপারে পরিবহনমন্ত্রীর সঙ্গে কথা হয়েছিল কিন্তু এখনো কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি। কলকাতা থেকে বাগনানে ২টি এক্সপ্রেস চালানোর একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছে কিন্তু তাও এখনো কার্যকরী হয়নি। সেজন্য আমি আপনার মাধ্যমে পরিবহনমন্ত্রীর এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করতে বলছি।

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভা তথা শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার চারিদিকে হাহাকার দেখা দিয়েছে। সেখানে প্রায় ১ লক্ষ যুবক-যুবতী বেকার হয়ে আছে। তন্তুজীবী ২০ লক্ষ কর্মহীন, ৩০ হাজার বিড়ি শ্রমিক কাজ না পেয়ে অর্ধাহারে দিন যাপন করছে। সেখানে হকারদের পুনর্বাসন না হওয়ার ফলে প্রায় ৫ লক্ষের মত শ্রমিক কর্মহীন অবস্থায় রয়েছে। সেখানে শ্রমজীবী মানুষরা কাজ পাচ্ছে না। অবিলম্বে তাদের কাজের একটা ব্যবস্থা করুন এই কথা বলে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সমবায়মন্ত্রী এখানে উপস্থিত আছেন। তিনি একটা নির্দেশ দিয়েছেন সমবায় ঋণ আদায়ের জন্য। যাঁরা সমবায় ঋণ নিয়েছেন তাঁরা সময়মত ঋণ শোধ না করলে ঋণ পাবেন না। বড় চাষী যাঁরা তাঁরা এখনো ঋণ পরিশোধ করেন নি। কিন্তু ক্ষুদ্রচাষী ও মাঝারী চাষীরা ঋণ পরিশোধ করেছে। কিন্তু যে-সকল ক্ষুদ্র ও মাঝারী চাষী এখনো ঋণ পরিশোধ করতে পারেন নি তাদের জন্য আরো কিছু সময়সীমা বাড়ানো দরকার এবং এদের জন্য সমবায় ঋণ আদায়ের সময়সীমা বাড়ানো হোক এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুশীল কুজুর :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলার মাদারিহাট ব্লকের বল্লালগুড়ি, পূর্বখয়েরবাড়ী, মাদারীহাট, চাপাগুড়ি, হেকামারী, বাঙ্গালী বাজনা প্রভৃতি গ্রামে ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়ে এ পর্যন্ত ৩৭ জনের মৃত্যু হয়েছে। এলাকার মানুষের মধ্যে এই রোগের আতঙ্ক দ্রুত ছড়িয়ে পড়ছে। প্রয়োজনীয় ঔষধপত্র এবং চিকিৎসার অভাবে পরিস্থিতির মোকাবিলা যথাযোগ্যভাবে করা সম্ভব হচ্ছে না। অবিলম্বে ঐ সমস্ত গ্রামে ঔষধপত্রসহ বিশেষ চিকিৎসকের দল পাঠাবার জন্য আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুনীতি চট্টরাজ :** অন এ পয়েণ্ট অফ প্রিভিলেজ স্যার, আপনি যা বলছেন আমরা তা মেনে নিচ্ছি। আপনি বসতে বলার সঙ্গে সঙ্গে আমরা বসে যাচ্ছি। কিন্তু আপনি বলার আগেই মাইক অফ করে দেওয়া হচ্ছে। এটা কার নির্দেশে করা হচ্ছে?

**মিঃ স্পীকার :** যখন সদস্যদের বসতে বলা হবে তাঁরা যদি না বসেন তাহলে মাই বন্ধ হয়ে যাবে। এই হাউসে ডিসিপ্লিন রাখতে হবে। কেন না এটা সর্ট সেশান। আমি দেখছি অনেকে বসতে বললেও বসছেন না, সেখানে আমার অন্য কোন উপায় নেই মাইক বন্ধ করতে হবে।

**শ্রীদেবশরণ ঘোষ :** স্যার, আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আকর্ষণ করছি সুবিচারের আশায় দীর্ঘদিন ধরে রেশন এলাকায় কোন কার্ড দেওয়া হচ্ছে না। এই সরকার ঠিক করেছিলেন পরিবার নয় জনে জনে কার্ড দেবেন কিন্তু হাইকোর্ট মামলার জন্য তা স্থগিত আছে। নদীয়া জেলায় নূতন কোন রেশন কার্ড দেওয়া হচ্ছে না।

**Shri Abdul Karim Chowdhury :**

**मिस्टर स्पीकर सर,**

मैं माननीय चीफ मिनिस्टर का ध्यान इस्लामपुर के एस० डी० ओ० के कार्यकलाप के विरूद्ध आकर्षित करना चाहता हूं। वहां के एस० डी० ओ० साहब वहां के कंट्राक्टरों और बिजनेसमैनों को परेशान कर रहे हैं। इसका कारण यह है कि वे एक आफिसर्स क्लब बनाना चाहते हैं। इसके लिए लाखों रुपया कंट्राक्टरों और बिजनेसमैनों से वसुलना चाहते हैं। एस० डी० ओ० साहब उन कंट्राक्टरों और बिजनेसमैनों को भूठमूठ में परेशान कर रहे है। उनकी इन हरकतों से वहां के बिजनेसमैन और कंट्राक्टर बहुत परेशान हैं। लिहाजा मैं माननीय चीफ मिनिस्टर से कहूंगा कि वहां के एस० डी० ओ० साहब को कहीं और ट्रांसफर कर दें।

[1-40—1-50 p.m.]

**শ্রীআবদুল ওয়াহেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার হরিশচন্দ্রপুর থানায় যে মহানন্দা এমব্যাঙ্কমেন্ট হয়েছে তার জল নিকাশের জন্য মালিওর বাঁধের উপর যে রাস্তা সেটা কেটে দেওয়া হয় তার ফলে কয়েক হাজার বিঘা জমি জলে ডুবেছিল। তৎকালীন সেচমন্ত্রী ঐ এলাকা পরিদর্শন করে এসেছিলেন এবং লোকাল লোকের দাবী অনুযায়ী সেখানে একটা ওভার ব্রীজ করার আশ্বাস দিয়ে এসেছিলেন। কিন্তু এখন পর্যন্ত সেই ওভার ব্রিজ হয়নি, মাটি দিয়ে সেই কাটা জায়গাটা বন্ধ করে দেওয়া হয়েছে। সেটা যদি খুলে না দেওয়া হয় তাহলে আগামী বর্ষার জলে আবার হাজার হাজার বিঘা জমিতে আবাদ হবে না। আমি এই বিষয়ে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীহুমায়ুন চৌধুরী :** মিঃ স্পীকার, স্যার, আপনার মাধ্যমে আমি ত্রাণ এবং পুনর্বাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার কালিয়াচক এবং মানিকচক থানায় গঙ্গার ভাঙ্গনের ফলে বহু লোক গৃহহীন হয়েছে এবং তারা ৪ বছর ধরে রেল লাইনের ধারে এবং মাজিনার বাঁধের পাশে রয়েছে। আজ পর্যন্ত তাদের জন্য কোন ত্রাণ কিংবা পুনর্বাসনের ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আমি ত্রাণমন্ত্রীর কাছে আবেদন রাখছি তিনি যেন এই দুঃস্থ সাধারণ গরীব মানুষদের জন্য অবিলম্বে ত্রাণসামগ্রী পাঠাবার ব্যবস্থা করেন।

**শ্রীজোখীলাল মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলায় আমার কেন্দ্রে নির্বাচনের আগে এবং পরেও আইন-শৃংখলার যথেষ্ট অবনতি হয়েছে। সেখানে এখন পর্যন্ত বিভিন্ন জায়গায় গোলমাল চলছে, লোকে যেখানে-সেখানে যাতায়াত করতে পারছে না। আমাদের ওখানে ভূতনী-দিয়াড়া নামক জায়গায় পটলের চাষ হয়। একদল লোক দিনে-রাতে সেখান থেকে সেই ফসল তুলে নিয়ে বিশৃংখলার সৃষ্টি করছে। যারা ফসল লাগিয়েছে তারা যাতে সেই ফসল তুলতে পারে তার ব্যবস্থা যেন করা হয় এবং দোষী ব্যক্তিদের শাস্তির ব্যবস্থা যেন করা হয়।

**শ্রীমহবুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার চাঁচোল থানার চাঁচোল ১ নং ব্লকের অন্তর্গত মতিহারপুর গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত দীঘাকাতপুর, মালচা, খানপুর, হুলাসপুর, রামপুর, শ্রীনপুর, পরশুরামপুর প্রভৃতি গ্রামের প্রায় ৭০ জন প্রান্তীক চাষী অনেক আশা করে তাদের অল্প জমিতে টাকা-পয়সা ঋণ করে সার ও সেচের ব্যবস্থা করে উচ্চফলনশীল বোরো ধানের বীজ চাঁচোল বীজ খামার থেকে কিনে জমিতে লাগিয়েছিল। কিন্তু সেই বীজে শতকরা ৭৫ ভাগ আমন ধানের বীজ মেশানো ছিল। ফলে চারা লাগাবার কিছু দিনের মধ্যেই সেইগুলো লাল হতে থাকে এবং জ্বলে যায়। স্থানীয় কৃষি বিভাগ তদন্ত করেছে। চাষীদের দাবী ফার্ম থেকে লওয়া বীজে ভেজাল দেওয়া হয়েছে, তাদের ক্ষতিপূরণ এবং দোষী ব্যক্তিদের শাস্তি দিতে হবে।

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে প্রাথমিক এবং উচ্চমাধ্যমিক শিক্ষার ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৭ সালে বামফ্রণ্ট সরকার যখন ক্ষমতায় এসেছিল তখন তাঁরা শিক্ষাজগতের নৈরাজ্য দূর করার প্রতিশ্রুতি দিয়েছিলেন। কিন্তু সেই প্রতিশ্রুতি তাঁরা রক্ষা করতে পারেন নি। এবারের নির্বাচনেও শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য দূর করার প্রতিশ্রুতি দিয়ে ক্ষমতায় এসেছেন, কিন্তু আজকে শিক্ষাজগতে অনিয়মিত বেআইনী কার্যকলাপ চলছে। শুধু তাই নয় মাধ্যমিক পরীক্ষার ফল এখনও অনিশ্চিত অবস্থায় রয়েছে, হাজার হাজার ছাত্র কি করবে, কোথায় ভর্তি হবে জানতে পারছে না। আমি মনে করি বামফ্রণ্ট সরকারের শিক্ষাক্ষেত্রে এ আর একটা নৈরাজ্য।

**শ্রীতারকবন্ধু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে সম্বন্ধে বলছি সেটি হল অর্থ দপ্তরের ব্যাপার। আমাদের এই পশ্চিমবাংলায় মাত্র একটি জায়গায় নিউক্লিয়ার এক্সপেরিমেণ্টাল মেডিকেল রিসার্চ স্টেশন আছে এবং ওখানে গামা ক্যামেরা সহ একটি স্বয়ংক্রিয় যন্ত্র আছে। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি এটি অর্থের অভাবে বন্ধ হয়ে যাচ্ছে। এটা বন্ধ হলে পশ্চিমবাংলা, বিহার, উড়িষ্যা এবং আসামের রোগীরা আর কোনরকম সুযোগ পাবে না। আমি আশা করি সরকার এই ব্যাপারে অবিলম্বে দৃষ্টি দেবেন।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি আজ কয়েকদিন ধরেই এখানে নানারকম ঘটনার কথা শুনে আসছি। কিন্তু আমি আজকে যে বক্তব্য রাখছি তাতে আপনারা যদি ইচ্ছা

করেন তাহলে প্রত্যেকে আমার এই বক্তব্যের সত্যতা যাচাই করে দেখতে পারেন মুর্শিদাবাদ জেলার ডাংগাপাড়ার হাসাপুর অঞ্চলে কংগ্রেস (আই) কর্মী, পঞ্চায়েতের মেম্বা জলিল শেখ তাঁর দলীয় কোন্দল দেখে বীতশ্রদ্ধ হয়ে বামদলে যোগ দেন এবং গত নির্বাচনে তিনি খুব সুন্দরভাবে নির্বাচন সমাপন করেন। কিন্তু অতীব দুঃখের বিষয় গত ১০-৬-৮: তারিখে রাত্রিবেলায় কংগ্রেস (আই)-এর নেতৃত্বে একদল লোক বেআইনী অস্ত্রশস্ত্র নিয়ে আক্রমণ করে জলিল শেখ এবং আরও ৪জন লোককে মারাত্মকভাবে আহত করে। জলিল শেখ এখন হাসপাতালে আছেন। ওই সমস্ত কংগ্রেসী লোকদের কাছে দুটি বোমা পাওয়া গেছে এবং আরও অনেক বেআইনী অস্ত্রশস্ত্র পাওয়া গেছে। এই ধরনের একাধিক ঘটনা ঘটছে বলে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Abdur Rauf Ansary :** Mr. Speaker, Sir, I would like to draw the attention of the Minister-in-Charge of Home Affairs to the fact that the law and order situation in the central portion of Calcutta has been deteriorating. The situation is going from bad to worse. Since last election three Congress(I) workers have been killed and many have become invalid. Common men, innocent men are being arrested, as if the police station is controlled not from Lal Bazar but from Alimuddin Street. Women are so much afraid that they cannot come out from their houses in the evening. Crimes committed by the criminals are spreading so fastly in that area.

So I pray and request the Hon'ble Chief Minister to come forward and control the situation.

**Shri Deokinandan Poddar :**

स्पीकर सर,

मैं पश्चिम बंगाल विशेषकर 'कलकत्ता और उसके आसपास के इलाकों में बैंको में जो डकैतियां हो रही हैं उसकी तरफ वामफ्रंट और माननीय मुख्यमंत्री का ध्यान आकर्षित करना चाहता हूं। आये दिन बैंकों में डकैतिया होती रहती है लेकिन यह सरकार चुपचाप बैठी हुई है और इसके सबंध में कोई करवाई नहीं कर रही है बामफ्रंट इन बैंकों से चुनाव के लिए ओवर ड्राफ्ट लेती है फिर भी इन बैंकों की रक्षा करने में असफल हो रही है। अतएव बैंकों में डकैतियां हो रही हैं उसे बंद करने का फौरन उपाय करना चाहिए।

[1-50—2-00 p.m.]

**শ্রীসুরেশ সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নির্বাচনের আগে দেখি করণদীঘির বিভিন্ন জায়গায় যথেষ্ট পরিমাণে রিলিফ দেওয়া হয়নি। পশ্চিমদিনাজপুর জেলায় খরা চলেছে। রিলিফ আইন অনুযায়ী বিভিন্ন কেন্দ্রে পয়েন্ট ফাইভ পারসেন্ট হিসাবে রিলিফ দেওয়া হবে। কিন্তু দেখা গেছে এইসব জায়গায় প্রচণ্ড খরা চলা সত্ত্বেও তা দেওয়া হয়নি। মাঝখানে অবশ্য বৃষ্টি হয়েছে, তাতে অবস্থার কিছু উন্নতি হতে পারে

কিন্তু রিলিফ ম্যানুয়েল অনুযায়ী এখানে যে রিলিফ দেওয়ার কথা তা দেওয়া হয়নি। ফলে এখানকার গরীব মানুষের কাছে যে রিলিফ পৌঁছাবার কথা তা পৌঁছায় নি। আমি এ বিষয়ে আপনার মাধ্যমে তাই মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসাধন চট্টোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষ্ণনগরে ট্যাক্স এণ্ড ডাইস কারখানা ১০ মাসের উপর বন্ধ হয়ে আছে। এই কারখানার উৎপাদন বিদেশে যায় এবং এর দ্বারা বিদেশী মুদ্রা অর্জন হয়। কিন্তু এই কারখানার মালিক প্রয়াত কংগ্রেস নেত্রী ইলা পাল চৌধুরীর ছেলেরা গত দশমাস কারখানা বন্ধ রেখে দক্ষ শ্রমিকদের উপবাসে রেখেছে এবং আই এন টি ইউ সি'র পেটোয়া লোকজন দিয়ে প্রচার করে যাচ্ছে যে, এই কারখানা বন্ধ করে দেব। এর প্রতিকারের জন্য আমি শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুভাষ বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের কল্যাণী, আসানসোল এবং নরেন্দ্রপুরে কেন্দ্রীয় সরকারের এ সি আই এল নামে কারখানা রয়েছে। সেই কারখানায় আজকে উচ্চতর কর্তৃপক্ষ উৎপাদন ক্রমান্বয়ে কমিয়ে দিচ্ছে। এদিকে ইন্দিরা গান্ধী বলেছেন যে, এটা উৎপাদন বৎসর। এই কারখানায় ১৪ বৎসর যাবত কাজ করছে এমন ৬০ জন ক্যাজুয়েল কর্মচারীকে পারমেণ্ট করা হচ্ছে না। কেন্দ্রীয় সরকার হচ্ছে সবচেয়ে বড় এমপ্লয়ার, তাঁরাই যদি এই পথ দেখান, তাহলে টাটা-বিড়লা এবং অন্যান্য মিল মালিকেরা এ পথ অনুসরণ করবেন।

**শ্রীসুভাষচন্দ্র মাহাতো:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া জেলার খরা পরিস্থিতি অত্যন্ত ভয়াবহ, সেখানে পানীয় জলের অত্যন্ত অভাব দেখা দিয়েছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানে পানীয় জল সরবরাহের ব্যবস্থা অবিলম্বে করেন। ঝালদা শহরে পাইপ লাইন বসানো হয়েছে, তাতে জল সরবরাহ যাতে হয় সেটার প্রতি তিনি যেন দৃষ্টি দেন এবং গ্রামাঞ্চলে যাতে আরও নলকূপ বসানো হয়, সেদিকেও তিনি যেন নজর দেন, এই দাবী করছি।

**শ্রীশান্তিরাম মাহাতো:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রণ্ট সরকার পুরুলিয়া জেলার প্রতি অবহেলা করছেন, বিশেষ করে সেখানকার আদিবাসী এবং হরিজন সম্প্রদায়ের প্রতি অবহেলা করে চলেছেন। বিগত ৫ বছর ধরে বামফ্রণ্ট সরকার আদিবাসী এবং হরিজন সম্প্রদায়ের জন্য কোনরকম উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করেননি, যার জন্য একটা খারাপ জিনিস দেখা যাচ্ছে, সেখানকার ঐ সম্প্রদায়ের লোকেদের মধ্যে একটা আলাদা রাজ্য তৈরী করার মানসিকতা দেখা দিয়েছে। এই মানসিকতা তীব্র হতে পারে, সেজন্য এটা মন্ত্রিসভার একটা বিবেচনার বিষয়। সেজন্য দাবী করছি যে, পুরুলিয়ার উন্নয়নকল্পে সেখানে উন্নয়ন পর্ষদ তৈরী করা হোক।

**শ্রীনির্মলন ঘোষ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি গত ৪ঠা জুনের একটা খবরের প্রতি। গত ১৯শে মে নির্বাচনের দিনে ঘোষণা করা হয়েছিল ২৪০ জন ক্যাজুয়েল কর্মচারী যারা কাজ করেছে তাদের

মাইনে দেওয়া হবে, এই অভিযোগে ইউনিয়নের এ্যাসিস্ট্যাণ্ট সেক্রেটারীকে সাসপেণ্ড করা হয়---ঐ কংগ্রেসী সুব্রত মুখার্জী এবং যুগান্তর পত্রিকার অনিল ভট্টাচার্য

(নয়েজ)

(তুমুল হট্টগোল)

**শ্রীমনোহর তিরকী :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার এবং আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন চা-বাগান অঞ্চলে, বনাঞ্চলে এবং বিভিন্ন গ্রামাঞ্চলে ম্যালেরিয়া ও ডিপথেরিয়া রোগের প্রভাব অত্যন্ত বেড়ে গিয়েছে। এ সম্বন্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীসুব্রত মুখার্জী :** আমার সম্পর্কে একটু আগে যে-সমস্ত কথা বললেন তা সম্পূর্ণ মিথ্যা। স্যার, আপনি ওনাকে এর জন্য ক্ষমা প্রার্থনা করতে বলুন এবং ওনার এইসব কথাগুলি রেকর্ড থেকে বাদ দেওয়া হোক এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রীনটবর বাগদী :** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় রামচন্দ্রপুরে নেতাজী চক্ষু হাসপাতাল নামে একটি হাসপাতাল আছে। এখানে বর্ধমান, বাঁকুড়া ও পুরুলিয়া জেলার গরীব মানুষরা চিকিৎসিত হয়। কিন্তু হাসপাতালের প্রশাসনে যাঁরা আছেন, সেখানকার কর্মচারীরা বেতন বাড়াবার জন্য স্ট্রাইক করেছিলেন বলে সেখানকার ডাক্তার, নার্স ও অন্যান্য কর্মচারীরা যাঁরা আছেন, তাঁরা তাদের হাসপাতাল থেকে বের করে দিয়েছে ১৯৮০ সালে। এই কাজ কংগ্রেসের নন্দদুলাল চক্রবর্তী করেছেন। আমার অনুরোধ সরকার থেকে এই হাসপাতালকে অধিগ্রহণ করে নূতনভাবে চালু করার ব্যবস্থা করা হোক।

**মিঃ স্পীকার :** বিনয়বাবু আপনার পয়েণ্ট অব অর্ডারটা বলুন।

**শ্রীবিনয় বন্দ্যোপাধ্যায় :** সুব্রতবাবু যে কথা বললেন, কাগজে যে কথা বেরিয়েছে সেটা কি তিনি অস্বীকার করছেন?

**মিঃ স্পীকার :** এটা কোন পয়েণ্ট অব অর্ডার নয়।

**শ্রীসুব্রত মুখার্জী :** আপনি ভুল দেখেছেন। কাগজে যেটা বেরিয়েছে সেটা ঠিকই। আপনারাই কৌশল করে পরিকল্পনামাফিক কলকাতার দুধ ও অন্যান্য জিনিসের সরবরাহ বন্ধ করে দিয়েছেন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় তথ্য ও সংস্কৃতি বিষয়ক মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে যে মুহূর্তে সামাজিক ও অর্থনীতির উপর থেকে অপসংস্কৃতি রোধ করার প্রচেষ্টা করছি, ঠিক সেই মুহূর্তে একটি সিনেমা ছবি 'আদালত ও একটি মেয়ে' প্রকাশিত হয়ে সমাজের দুর্নীতি আরও প্রকট করে দিচ্ছে। আজকে তারই বলি হয়ে বর্ণালী দত্তকে মৃত্যুবরণ করতে হয়েছে। দিল্লীতে এই ছবি দেখাতে শিক্ষিত সমাজ ধিক্কার জানিয়েছে। এবং রাজ্যসভায় মাননীয়া সদস্যা কনক মুখার্জী পশ্চিমবাংলা সরকারকে এই ব্যাপারে একটি আবেদনও করেছে। আমি আপনার মাধ্যমে আজকে সমস্ত সদস্যদের আবেদন করবো যে তাঁরা যেন বলেন যে এই ছবি বন্ধ করে দেওয়া হোক।

[2-00—2-10 p.m.]

**শ্রী...নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ জরুরী বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত পরশুদিন, মঙ্গলবার দুপুরবেলা নির্মল পাল বলে একজন সি পি এম কর্মীকে ...শংসভাবে কংগ্রেসী গুণ্ডারা হত্যা করেছে। নির্মল পালের বোন চাক্ষুসভাবে এই নৃশংস ...টনা প্রত্যক্ষ করেন এবং এই সম্পর্কে একটি স্টেটমেণ্টও এস পিকে দিয়েছেন। যেসব ...ংগ্রেসী সমাজবিরোধী গুণ্ডারা নির্মল পালকে হত্যা করে, তাদের নাম হচ্ছে সুবোধ দাস, ...ুল সাহা, শ্রীদাম দত্ত, ফৌজদার সিং, বিষ্ণু মৃধা, অমরেশ ভদ্র, সূর্য পাল, মানিক ...র। এই সমস্ত সমাজবিরোধী গুণ্ডারা তাকে হত্যা করে।

**শ্রীআবদুস সাত্তার :** মি: স্পিকার স্যার, আমি এখানে একটা জিনিস দেখছি, ...পনি সদস্যদের নাম ডাকছেন উল্লেখ করার জন্য, তারপরই সঙ্গে সঙ্গে বসুন বসুন ...ছেন, সদস্যরা কিছুই বলতে পারছেন না। সেইজন্য আমি বসে যাচ্ছি, এই ...রিস্থিতিতে আমার পক্ষে কিছু বলা সম্ভব নয়।

**শ্রীদেবীপ্রসাদ বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি ...য়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত এপ্রিল মাসের দ্বিতীয় সপ্তাহে ...দ্বীপ থানার মালিতাপাড়া গ্রামে দিলহক মালিতার বাড়িতে কিছু বন্দুকধারী ডাকাত ...কাতি করতে আসে। সেই বন্দুকধারী ডাকাতদের সঙ্গে গ্রামবাসীরা তাদের তীর-ধনুক ...য়ে এক ঘণ্টা ধরে লড়াই চালায়। একজন ডাকাত বন্দুকসহ মারা যায়। পরের দিন ...কালে ইন্দিরা কংগ্রেসের কর্মীরা ঐ মৃত ডাকাতকে ইন্দিরা কংগ্রেসের কর্মী বলে চালাবার ...য় এবং মিছিল করে তাকে নিয়ে যাবার জন্য খাট, বিছানা, পতাকা এবং ফুলের ...লা নিয়ে সেই গ্রামে যান। তারা গিয়ে দেখেন, সেই নিহত ডাকাত নাকাশিপাড়ায় ...খ্যাত দুর্ধর্ষ ডাকাত গুল মহম্মদ।

(তুমুল গণ্ডগোল)

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত জরুরী বিষয় ...পনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১১-৬-৮২ তারিখে ...রণঘাটা বিধানসভা নির্বাচন কেন্দ্রের অন্তর্গত বেলঘরিয়া গ্রামে ঘেঁটুগাছি পঞ্চায়েতের সদস্য ...সের মণ্ডলের নেতৃত্বে ৩০/৩৫ জন সশস্ত্র লোক এসে কংগ্রেস কর্মীদের মারধোর শুরু ...র এবং প্রত্যেকটি লোকের বাড়িতে গিয়ে হামলা করে।

(তুমুল হট্টগোল)

**শ্রীশ্যামল চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কোন সদস্য বলতে উঠলে ...বিরোধী পক্ষ এইরকমভাবে গণ্ডগোল করেন, তাহলে আমরাও ওদের বলতে দেব না।

(তুমুল গণ্ডগোল)

**মিঃ স্পীকার :** ডাঃ রায়, আপনি বসুন। মাননীয় সদস্যদের আমি একটা ...নাতে চাই যে দৈনিক আমি দৃষ্টি আকর্ষণের এ্যাপ্লিকেশন পাই যেমন গতকাল ৫০টি ...পেয়েছিলাম, আজকেও সেইরকম পেয়েছি। সময় খুব সংক্ষিপ্ত। সেইজন্য সাধারণ

নিয়ম করেছি সবাইকে এক মিনিট করে বলার সুযোগ দেব। তবে এটা খুব স্বাভাবিক কথা যে সবার পক্ষে এই এক মিনিট বলা সম্ভব নয়, কারো একটু বেশী লাগবে আবার কারো একটু কম লাগবে। তবে নিয়ম আমাদের একটা মানতেই হবে. হাউসের ব্যাপারে সবার সমান অধিকার থাকবে। মাননীয় সদস্যরা আমার সঙ্গে কোঅপারেট করুন, আপনারা সংক্ষেপে আপনাদের বক্তব্য রাখুন। তবে সত্যিই কোন কোন গুরুত্বপূর্ণ ব্যাপারে একটু বেশী সময় পেতে পারেন। এটা অবশ্য নতুন হাউস এবং অনেক নতুন সদস্য আছেন। অভ্যস্ত হতে আরো দু'-চার দিন সময় লাগবে। তাই আমি সবাইকে অনুরোধ করব আপনারা সকলে আমার সঙ্গে কো-অপারেট করুন, তবেই হাউস চালানো আমার পক্ষে সম্ভব হবে। এখানে সবারই সমান অধিকার আছে। তবে যাতে আরো বেশী সময় দেয়া যায় আমি সেই চেষ্টা করব। আপনারা সংক্ষেপে বক্তব্য রাখলে আমার পক্ষে সুবিধা হবে। আরো অনেক বক্তা আছেন, তাদেরকেও বলার সুযোগ দিতে হবে। এর পরে আমাদের ৪ ঘণ্টার ডিবেট আছে। এইভাবে চললে কতক্ষণ পর্যন্ত হাউস চলবে? আপনারা আমার সঙ্গে কো-অপারেট করুন। আপনারা সংক্ষেপে আপনাদের বক্তব্য বললে ভাল হয়।

**শ্রীশ্যামল চক্রবর্তী:** মিঃ স্পীকার, স্যার, আপনি যেভাবে সভা চালানোর নির্দেশ দেবেন, আমরা মাথা পেতে সেই নির্দেশ মেনে নেব। কিন্তু আমি আপনার মাধ্যমে একটি কথা সভায় জানাতে চাই, যে সময় আপনি নির্দিষ্ট করে দেবেন সেই সময়ের মধ্যে বক্তাকে তার বক্তব্য শেষ করতে হবে। কিন্তু আমাদের বক্তাকে তার বক্তব্যের মাঝপথে হল্লা করে যদি থামিয়ে দেওয়া হয় তাহলে যে সময় কাটা যাবে সেই সময় তাকে দিতে হবে। তা যদি আপনি না দেন তাহলে আমরা ওদের কাউকে বলতে দেব না।

**মিঃ স্পীকার:** মাননীয় সদস্যদের আমি আবার বলতে চাই হাউস যদি এইভাবে চলে, এইভাবে যদি ক্রমাগত ডিস্টার্বেন্স হতে থাকে তাহলে দু'-একজন সদস্যের নাম ডাকার পরেই উল্লেখ বন্ধ করে দেব। আমি ধরে নেব উল্লেখ শেষ হয়ে গেছে, অন্য আইটেমে চলে যাব। সুশৃংখলভাবে যাতে হাউস চলে সেটা দেখতে হবে। মাননীয় সদস্য শ্যামলবাবু যেটা বললেন একজন সদস্য বলছেন, অন্য কারো ডিস্টার্ব করা উচিত নয়—এটা ঠিক। আমি দেখেছি এই ব্যাপারে সবাই বলছেন আমি এমনও দেখেছি কোন কোন সময় বিরোধী পক্ষের সদস্য বলছেন সেই সময় সরকার পক্ষের কিছু কিছু লোক চেঁচামেচি করছেন---এটা হওয়া উচিত নয়। আমি এটা সব সদস্যকেই বলছি। বিরোধী পক্ষও চেঁচামেচি করছেন, সরকার পক্ষও চেঁচামেচি করছেন। উভয় পক্ষকেই অনুরোধ করছি হাউসের ডিসিপ্লিন মেন্টেও করবেন এবং আমাকে কাজ করতে দেবেন।

[2-10—2-20 p.m.]

**শ্রীব[illegible]বল দে:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার নারায়ণগড় ব্লকে এবং দাঁতন ২নং ব্লকে কংগ্রেস-(ই) সন্ত্রাসের রাজত্ব এবং খুনের রাজত্ব কায়েম করেছে। সেখানে সাবড়া গ্রামে সি পি এমের শেখ কারজান আলিকে কংগ্রেসী গুণ্ডা শেখ মমতাজ আলি বোমার আঘাতে খুন করে এবং সেই ঘটনা ঘটে প্রকাশ্য দিবা-

লোকে। বোমা মারার পর তার পেটের নাড়িভুঁড়ি বেরিয়ে আসে। এই অবস্থায় সেই ফারজান আলি একটু জল চান এবং তার স্ত্রী ও গ্রামবাসীরা এগিয়ে যান একটু জল দেবার জন্য কিন্তু তখন ঐ কংগ্রেসী গুণ্ডারা মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে সেখানে বাধা দেন এবং তাকে জল পর্যন্ত খেতে দেন না। জল না খেয়েই সে মারা যায়। এখানেই ঘটনার শেষ নয়। ঐ সাবড়া গ্রামে ১৫০ জন কং(ই) দুষ্কৃতকারীরা ৩/৪ জন সি পি এম সমর্থক লোকের বাড়ীতে বোমা মারে এবং তাতে তাদের বাড়ীর টালি ভেঙ্গে যায়। এইভাবে সেখানে সন্ত্রাস চালানো হচ্ছে। নারায়ণগড় ব্লকে প্রতিটি অঞ্চলে তারা মারাত্মক সব অস্ত্রশস্ত্র এবং বোমা আমদানী করছে এবং গ্রামের মানুষকে হুমকি দিচ্ছে এই বলে যে, বর্গা আন্দোলন, ক্ষেতমজুর আন্দোলন এবং সমস্ত গণতান্ত্রিক আন্দোলনকে দমন করা হবে বোমার আঘাতে। এ বিষয়ে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুমন্ত হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে হাউসের কাছে একটি ঘটনার কথা বলতে চাই। স্যার, আপনি হয়ত লক্ষ্য করে থাকবেন যে, কয়েকদিন আগে এণ্টালির কয়েকটি ঘটনা সম্পর্কে সংবাদপত্রে কিছু কিছু কথা ছাপা হয়েছে। বিশেষ করে আনন্দবাজার এবং যুগান্তরের কিছু কিছু রিপোর্টার যারা কংগ্রেস(ই) পক্ষে কমিটেড তাদের ডেকে নিয়ে গিয়ে কিছু অসত্য কথা সংবাদপত্রের মাধ্যমে বিবৃত করা হয়েছে। কিছু কংগ্রেসী নেতা, যারা দায়িত্বশীল পদে আছেন একটা রাজনৈতিক দলের তারা দায়িত্ব হীনভাবে বিবৃতি দিচ্ছেন সংবাদপত্রে এবং বিভিন্নভাবে এই সব প্রচার করছেন। স্যার, আপনার মাধ্যমে আমি এখানে সত্য ঘটনাটি জানাতে চাই। এই অঞ্চলের সমাজবিরোধীদের যে ঘটনাগুলি সেগুলি আজকের নয়, নির্বাচনের আগেও এই কংগ্রেস(ই)র বিভিন্ন উপদলের লড়াই-এ সেখানে ১৫ জন মারা গিয়েছেন, খুন হয়েছেন এই এণ্টালি অঞ্চলে। নির্বাচনের পরে সেই সমাজবিরোধীরা ঐক্যবদ্ধভাবে সি পি এমের কর্মীদের উপর এবং নির্বাচনে যারা কাজ করেছিল তাদের উপর হামলা করতে শুরু করে। আজকে অবস্থাটা যেখানে দাঁড়িয়েছে সেটা হচ্ছে, ঐ অঞ্চলে সাধারণ মানুষকে ডেকে আমরা মিটিং করছি শান্তি স্থাপনের জন্য।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পাণ্ডুয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে প্রায় দেড় বছর হল সেখানে যে এ্যাম্বুলেন্সটি আছে তার ৫টি চাকাই খারাপ হয়ে পড়ে আছে এবং আর একটির ব্যাটারি নেই। গ্রামের মানুষকে বড় হাসপাতালে নিয়ে যেতে হলে সেখানে এ্যাম্বুলেন্সের অভাবে তাদের নিয়ে যাওয়া যায় না। স্যার, আপনি জানেন, একটা রোগীকে অন্য গাড়ীতে বড় হাসপাতালে নিয়ে যেতে গেলে যে খরচ হয় সেটা গ্রামের গরিব মানুষরা বহন করতে পারে না। কাজেই স্যার, আমার অনুরোধ, পাণ্ডুয়া স্বাস্থ্যকেন্দ্রের গাড়ি যাতে ঠিকঠাকভাবে চলতে পারে সেজন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা নিন।

**শ্রীচিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ এবং জরুরী বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার করিমপুর থানায় যে গ্রামীণ হাসপাতাল আছে, এই গ্রামীণ হাসপাতালে একটা এ্যাম্বুলেন্স গাড়ীর সাংশান রয়েছে। কিন্তু টেকনিক্যাল অসুবিধার জন্য গাড়ীটি প্রায় ২ বছর হয়ে

পেল কিনতে পাবা যাচ্ছে না। বাজারদর যখন এক বকম থাকে সেই সময়ে গাড়ীটি স্যাংশান হয় কিন্তু এক মাস পরে বাজারদর যখন পরিবর্তন করে তখন আর সেই মূল্যে গাড়ী কেনা যায় না, অসুবিধা হয়ে পড়ে। এই টেকনিকাল অসুবিধার জন্য গাড়ীটি কেনা যাচ্ছে না। কৃষ্ণনগর থেকে প্রায় ৫০ মাইল এবং বহরমপুর থেকে প্রায় ৪৫ মাইল দূরে সেই হাসপাতাল। গ্রামবাসীদের এবং গরীব জনসাধারণকে ঐ দূরবর্তী হাসপাতালে পাঠাতে হলে এ্যাম্বুলেন্সের প্রয়োজন হয়। সে জন্য এই বিষয়টির প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এর একটা ব্যবস্থা করা হয়।

**শ্রীকৃষ্ণধন হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গ্রামাঞ্চলে কংগ্রেস কিভাবে আইন-শৃংখলা নষ্ট করছে তার একটা নমুনা দিচ্ছি। আমার এলাকা দক্ষিণ ২৪-পরগণার কুলপী থানার অন্তর্গত। সেখানে ক্ষেতমজুররা বিজয় উৎসব মিছিল করে ফিরছিল। সেই সময়ে কংগ্রেসের দেড় শত টাকার মেম্বার সাহাজান পেয়াদা আমাদের ক্ষেতমজুর কমরেড গোরাচাঁদ হালদারকে বাড়ী থেকে টেনে নিয়ে গিয়ে মেরেছে এবং এলাকায় তারা প্রচার করছে যে, সি পি এমকে এখান থেকে হটিয়ে দেওয়া হবে। মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় যখন ওখানে মিটিং করতে যান তখন তিনি বলে এসেছিলেন যে, সি পি এম ভায়েরা কোথায় যাবে জায়গা খুঁজতে বল। পশ্চিমবাংলায় আজকে মানুষ সুখে-শান্তিতে রয়েছে। দিল্লী বা অন্যান্য রাজ্যে যা চলছে------

**শ্রীসরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আবার আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি, বারাসাত থেকে সোদপুরের পথ দিয়ে শ্যামবাজার পর্যন্ত একটা ষ্টেট বাস চালু করার জন্য এবং নতুন পরিবহনমন্ত্রী মহাশয়ের নিকট আপনার মাধ্যমে এই দাবী জানাচ্ছি। ঐ অঞ্চলের হাজার হাজার যাত্রীর খুব কষ্ট হচ্ছে, তাদের কষ্ট দূর করার জন্য আবলম্বে যাতে ব্যবস্থা করা হয় তার অনুরোধ করছি।

**মিঃ স্পীকার ঃ** আমি মাননীয় সদস্য, দেবী বোসকে আবার দৃষ্টি আকর্ষণ করতে বলছি। কারণ সেই সময়ে যে ঘটনা হয়েছে তাতে তিনি ঠিকমত তাঁর বক্তব্য বলতে পারেন নি। সেজন্য তাকে আমি এক মিনিট সময় দিচ্ছি তার বক্তব্য বলার জন্য।

**শ্রীদেবীপ্রসাদ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলছিলাম যে, এপ্রিল মাসের তৃতীয় সপ্তাহে নবদ্বীপ থানার মালিতাপাড়া গ্রামে দিলহক মালিতার বাড়ীতে ডাকাত পড়ে। গ্রামবাসী এবং ডাকাতদের মধ্যে বন্দুক এবং তীর-ধনুকের লড়াই হয়। একজন ডাকাত বন্দুক সহ মারা যায়। পরের দিন কংগ্রেস কর্মীরা খাট, বিছানা, পতাকা, ফুলের মালা নিয়ে যান। ঐ মারা গেছে যে সে কংগ্রেস কর্মী এবং গ্রামবাসীরা সি পি এম কর্মী বলে। কিন্তু মৃতদেহের কাছে গিয়ে তাঁরা চিনতে পারেন যে মৃত ব্যক্তি নাকাসীপাড়ার দুর্ধর্ষ ডাকাত সর্দার গুল মহম্মদ এবং বন্দুকটি নাকাসীপাড়া থানার একজন কংগ্রেসী ব্যবসায়ীর বাড়ী থেকে ডাকাতি করে নেওয়া। তখন কংগ্রেস কর্মীরা পতাকা গুটিয়ে নিয়ে খাটিয়ার উপর একটা পাশবালিশ লম্বা করে শুইয়ে চাদর চাপা দিয়ে চলে আসে। আমার বক্তব্য হচ্ছে এগুলি যদি ভাল করে অনুসন্ধান করা হয় তাহলে জিনিসটা পরিষ্কার হয়। যত ঘটনা ঘটছে সব কংগ্রেস আর বামফ্রণ্ট বলা বলে না। আর এই যদি চলতে থাকে তাহলে প্রকৃত ঘটনার রূপ ফুটে উঠতে পারে না। এটাই আমার বক্তব্য।

**শ্রীআবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্য-মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার অন্তর্গত সাগরদীঘি থানার মধ্যে মথুরাপুর একটা গ্রাম আছে। সেই গ্রামে গত ৫, ৬---তারিখে তার পাশের গ্রাম কাবিলপুর, সেখানে একটা ক্যাম্প আছে। সি পি এমের কিছু লোক সেই কাবিলপুর ক্যাম্প থেকে পুলিশ নিয়ে আসে এবং তাদের কথামত সেখানে ফায়ার করে এবং দীলবার হোসেন নামে একজন লোক মারা যায়।

[2-20—2-30 p.m.]

ইয়াসিন বলে আর একজন ব্যক্তি হাসপাতালে মারা গেছে। সবচেয়ে দুঃখের কথা আমার কন্‌স্টিটিউয়েন্সির ভিতরে লালগোলা থানার পাশেই এক ভদ্রমহিলা তাঁর জামাইয়ের বাড়িতে এসেছিলেন, তাঁর নাম নরুবানু বিবি, তিনি বুলেট ইঞ্জুরি নিয়ে হাসপাতালে ভর্তি হন এবং তাঁর অপারেশন হয়। মহিউদ্দিন বলে আর একজন ব্যক্তি পেটে বুলেট লেগে আহত হন। সেখানে দু'জন মারা গেছেন এবং দু'জন আহত হয়েছেন। অথচ এই ঘটনার আগের দিন সেখানে সি পি এমের লোকেরা কিছু কংগ্রেসের লোককে ধরে মারে, কংগ্রেসের পক্ষ থেকে থানায় কেস করা হয়েছিল, থানা থেকে পুলিশ এসেছিল, কিন্তু আসামীদের খুঁজে পায়নি। তার পরের দিন সে-সমস্ত খুনীদের সাহায্য নিয়ে পুলিশ ঐরকম আক্রমণ চালায় এবং গুলি চালিয়ে দু'জনকে মেরে ফেলে। অথচ আমি এ-বিষয়ে এস পিকে বলেছি, সকলকে বলেছি, আমাদের পক্ষ থেকে কেস ফাইল করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত কোন ব্যবস্থা নেওয়া হয়নি। সেখানে ফায়ারিংয়ের ফলে খেতে পায়না এরকম দু'জন গরীব মানুষ মারা গেছে। অথচ আজ পর্যন্ত কোন তদন্ত হয়নি। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব যে, এর একটা তদন্ত করুন এবং তদন্ত করলেই দেখতে পাবেন কাদের প্ররোচনায় গুলি চলেছিল। আমি জানি সেখানে গুলি চালাবার কোন প্রয়োজন ছিল না। আগের দিন দু'দলে খানিকটা সংঘর্ষ হয়েছিল, পরের দিন ওখানে কোন সংঘর্ষ হল না। তাই আমি বলছি সি পি এমের নেতাদের নেতৃত্বে পুলিশ ওখানে গুলি চালিয়েছে। ই যদি অবস্থা হয় তাহলে আমাদের নিরাপত্তা কোথায়? তাই আমি বিষয়টির প্রতি মাননীয় খ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে একটু আগে মাননীয় দস্য শ্রীমলিন ঘোষ সাদার ডেয়ারীর শ্রমিকদের কর্মবিরতি সম্বন্ধে উল্লেখ করতে গিয়ে মাননীয় দস্য শ্রীসুব্রত মুখার্জীর নাম উল্লেখ করেছিলেন এবং তারপরে মাননীয় সদস্য শ্রীসুব্রত র্জী স্বাভাবিক কারণেই পার্সোনাল এক্সপ্লানেশন দিতে উঠেছিলেন, কিন্তু তিনি সে-সময়ে লেন যে, শ্রীমলিন ঘোষ যা বলেছেন তা সম্পূর্ণ মিথ্যা কথা। আমার প্রথম পয়েণ্ট হচ্ছে, থ্যা শব্দটি পার্লামেণ্টারি কিনা? আর দ্বিতীয় কথা হচ্ছে, ১০ই জুন আনন্দবাজার কাগজে ব্রতবাবুর নামে একটা বিবৃতি বেরিয়েছে।

**মিঃ স্পীকার :** আপনার কথা আমি শুনেছি, আপনি এখন বসুন।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় :** স্যার, আমার মূল প্রশ্ন হচ্ছে, হাউসে একজন সদস্য থ্যা কথা বলছে, একথা কি আর একজন সদস্য বলতে পারেন?

**শ্রীসত্যরঞ্জন বাপুলীঃ** স্যার, আমার একটা পার্সোনাল এক্সপ্লানেশন আছে, কিন্তু তার আগে ইতিমধ্যে যে পয়েণ্ট অফ অর্ডারটি উঠেছে সে সম্বন্ধে আমি একটু বলব। স্যার, মাননীয় সদস্য শ্রীশান্তশ্রী চ্যাটার্জী যে কথা বললেন সে সম্বন্ধে আমাদের বক্তব্য হচ্ছে, শ্রীসুব্রত মুখার্জী এখন এখানে নেই, কিন্তু তিনি কখনই বলেন নি যে, অমুক সদস্য মিথ্যা বলছেন। তিনি বলেছেন, 'যা বলেছি বেশ করেছি, সি পি এমের কতগুলি লোক এসব করেছে।'

এখন আমার পার্সোনাল এক্সপ্লানেশনটি হচ্ছে, একটু আগে মাননীয় সদস্য কৃষ্ণধন-বাবু ওঁর এলাকার কি-সব গণ্ডগোল সম্বন্ধে বলতে গিয়ে আমার নাম উল্লেখ করলেন। তা উনি তো বাড়িতেই থাকেন না, উনি এলাকার খবর রাখবেন কি করে! সুতরাং উনি কোন খবরই রাখেন না। ঐ কাস্তে হাতুড়িতে জিতেছেন এই মাত্র। সেই জন্যই উনি জানেন না যে, ওঁর এলাকার ওঁর লোকেরা, ওঁর গুণ্ডারা কি জাতীয় গণ্ডগোল করছে। এবং ওঁর এলাকার সেই সমস্ত গণ্ডগোলের সঙ্গে আমার কোন সম্পর্ক নেই। ওটা আমার এলাকা নয়, আমার সঙ্গে ওঁর কোন সম্পর্ক নেই, ওঁর এলাকা, ওঁর সঙ্গে সম্পর্ক আছে।

**মিঃ স্পীকারঃ** মাননীয় সদস্য শ্রীজয়ন্তকুমার বিশ্বাস মহাশয়ের কাছ থেকে আমি একটা মোশান পেয়েছি। সেই মোশানে উনি ১৪ তারিখে রাজ্যপালের ভাষণের সময়ের কয়েকটি ব্যাপার উল্লেখ করেছেন। আমি এখনো ঠিক করিনি মোশানটি এ্যাডমিট করব, কি করব না। আমাদের এই সেসানটা অত্যন্ত সর্ট এবং ১৪ তারিখে যা ঘটে গেছে সে সমস্ত ভুলে গিয়ে উনি যদি মোশানটি উইথড্র করে নেন তাহলে খুব ভাল হয়।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার সমস্ত মানুষ এবং সংবাদপত্রতেও দেখেছি---

(নয়েজ এ্যাণ্ড ইণ্টারাপসনস)

**মিঃ স্পীকারঃ** আমি ওনাকে বলেছি মোশানটা উইথড্র করতে।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাসঃ** আপনি যে আবেদন করেছেন সেই প্রসঙ্গে আমার কিছু বক্তব্য আছে। আমি যে ১৮৫ মোশানটা মুভ করেছিলাম---আমি আনন্দিত স্যার। পশ্চিম-বাংলার মানুষ এবং বিশেষ করে সংবাদপত্র একটা বিরাট ভূমিকা গ্রহণ করেছে। রাজ্যপালের ভাষণের দিন কংগ্রেসী সদস্যরা বিধানসভা ভবনে এবং বাইরে যে অশোভন আচরণ করেছেন...

(এ্যাট দিজ ষ্টেজ সেভেরাল মেম্বারস রোজ ইন দেয়ার সিট্স)

**মিঃ স্পীকারঃ** আপনারা বসুন, আমি শুনবো। আমি আপনাদের আবার বলছি, জয়ন্তবাবু একটা মোশান দিয়েছেন ঐ ১৪ তারিখের ঘটনার ব্যাপারে, আমি সেটা এ্যাডমিট করিনি। আমি অনুরোধ করছি, ঐ মোশানটা উইথড্র করতে। আমি শুধু জয়ন্তবাবুকে বলেছি, এই উইথড্রয়ালের ব্যাপারে যদি কিছু বলার থাকে বলুন এবং বিরোধীদেরও যদি বলার থাকে তাহলে আমি পরে শুনবো।

(নয়েজ)

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাসঃ** আপনি যে অনুরোধ করেছেন সেই অনুরোধ রক্ষা করতে গেলে দু'-একটি কথা বলতে হয়।---

(নয়েজ)

**শ্রীসুব্রত মুখার্জী :** স্পীকারের রুলিং-এর উপর কেউ বক্তৃতা করতে পারে না।

(নয়েজ)

**মিঃ স্পীকার :** আপনি বসুন।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে বলার সুযোগ দিয়েছেন তার জন্য আমি আনন্দিত। এ ব্যাপারে সংবাদপত্র ধিক্কার দিয়েছে, জনসাধারণ ধিক্কার দিয়েছেন——

(নয়েজ)

**মিঃ স্পীকার :** জয়ন্তবাবু, আপনি বসুন এক মিনিট।

2-30—2-40 p.m.]

**মিঃ স্পীকার :** এখানে জয়ন্তবাবু যে মোশনটা দিয়েছিলেন সেটা আমি হাউসে পড়েছি। ১৪ তারিখে যা ঘটেছে তাতে লোকের নানারকম মত থাকতে পারে। কিছু কিছু লোক গণতান্ত্রিক, কিছু কিছু লোক অগণতান্ত্রিক মনে করতে পারে। এটা নিয়ম নয়, স্পীকার যখন বলেন তখন কেউ বলেন না। এটা দেখুন, সংবাদপত্রে বিভিন্ন পত্রপত্রিকায় বিভিন্ন রকম ছাপা হয়েছে, অনেক ছবি বেরিয়েছে, অনেক ব্যাপার আছে। আমি চাইছিলাম যাতে ফারদার কোন কন্ট্রোভার্সী না হয়। জয়ন্তবাবু যদি ওটা প্রেস করেন তাহলে আমাকে কনসিডার করতে হবে ওটা এ্যাডাপ্ট করব কি করব না। আমার অনুরোধ উনি না করে উইথড্র করে নিন। আমাকে বলুন মোশনটা মুভ করবেন না উইথড্র করবেন।

**শ্রীসুব্রত মুখার্জী :** অন এ পয়েণ্ট অফ অর্ডার স্যার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিজেই দু'রকম কথা বলছেন। খুবই দুঃখের সাথে জানাচ্ছি। আপনি প্রথমেই আপনার রুলিংয়ে বলেছেন যে, হাউসে এই মোশনটা যেন নূতন করে তোলা না হয়।

(গোলমাল)

হাউসে সেই রুলিংয়ের পরে আর কোন কথা থাকতে পারে না।

**মিঃ স্পীকার :** আমি প্রথমে বলেছিলাম, আবার বলছি। জয়ন্তবাবু একটা মোশন দিয়েছেন, আমি মোশনটার কথা একবার বলেছিলাম, আবার বলছি।

**"Sir, I beg to move the following motion under Rule 185 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly :—**

**"That this House Strongly disapproves of the Conduct of Sarvashri Satya Ranjan Bapuli, Suniti Chattaraj, Abdur Rauf Answari, Dhirendra Nath Sarkar and Subrata Mukherjee who created obstruction and showed disrespect to the Governor at the time of His Address to the West Bengal Legislative Assembly under Article 176 of the Constitution of India on 14.6.82, and condemns their undesirable, undignified and unbecoming behavior."**

**( Several members rose to speak )**

**( noise & interruptions )**

**আমি জয়ন্তবাবুকে আবার বলছি, উনি এটা প্রেস করছেন না উইথড্র করছেন?**

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস:** মাননীয় স্পীকার মহাশয়, আপনি যে অনুরোধ করলেন সে সম্বন্ধেও আমার কিছু বক্তব্য—

(গোলমাল)

(অনেক সদস্য একসঙ্গে বক্তব্য রাখিতে উঠিয়া দাঁড়ান)

**শ্রীনির্মলকুমার বোস:** অন এ পয়েণ্ট অফ অর্ডার স্যার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিচ্ছি। আমার পয়েণ্ট অফ অর্ডার হচ্ছে—আমরা অনেকক্ষণ ধরে আলোচনা শুনছি—আপনি আমাকে বলতে দিয়েছেন, আপনি আবেদন করেছেন মাননীয় সদস্য জয়ন্তবাবুর কাছে—

(গোলমাল)

মাননীয় সদস্য শ্রীসুনীতি চট্টরাজ আপনাকে চোর বলেছেন। একবার নয় দু'বার বলেছেন। এটা সম্পূর্ণভাবে বিধিবহির্ভূত। আমি বলছি আপনি এ সম্বন্ধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন, এ জিনিস এই সভায় চলতে পারে না। সভার সম্মান রক্ষার জন্য এ সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা উচিত।

**শ্রীশ্যামল চক্রবর্তী:** আপনাকে চোর বলেছে, এর একটা বিহিত না করলে হাউস চলবে না।

**মিঃ স্পীকার:** আপনারা সকলে বসুন। আমি আবার বলছি। মাননীয় জয়ন্ত বিশ্বাস মহাশয় একটি মোশান দিয়েছেন। আমি মোশানটা পড়েছি, হাউসে মাননীয় সদস্যদের জানাবার জন্য উনি কি মোশান মুভ করতে চান? আমি প্রথমেই বলেছি এই হাউস নুতন, এটা নুতন সেশান। আমি চেয়েছি যাতে জয়ন্ত বিশ্বাস মহাশয় এই মোশান উইথড্র করে নেন তাহলে ভাল হয়। আগে যা ঘটনা ঘটে গেছে সেটা থাক। উনি যদি উইথড্র করে নেন তাহলে ভাল হয়। না করেন তখন আমি দেখবো এটা এ্যাডমিট করা যায় কিনা। এখন আমি সাত্তার সাহেবকে তার পয়েণ্ট অফ অর্ডার বলতে বলছি।

**শ্রীআবদুস সাত্তার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে শুনলাম যে, ১৮৫ ধারা অনুযায়ী জয়ন্ত বিশ্বাস একটি মোশান এনেছেন। এখন এই মোশানটা আপনি এ্যালাউ করবেন কি করবেন না সেটা আপনার উপর নির্ভর করছে। ১৮৫-১৮৬-১৮৭ এখানে আপনি এ্যালাউ করবেন কি করবেন না সেটা বেঁধে দেওয়া আছে। আপনি যদি মনে করেন যে মোশানটা এ্যালাউ করা উচিত নয় বিভিন্ন কারণে, তাহলে আপনি এ্যালাউ করতে নাও পারেন। জয়ন্তবাবুকে এইভাবে অনুরোধ করা মোটেই সম্ভব নয় যে, আমি অনুরোধ করছি আপনি উইথড্র করুন। তার উপর সবচেয়ে প্যাথিটিক হচ্ছে যে এই মোশান পড়ার কোন অধিকার আপনার নেই। যিনি মোশান এনেছেন আপনি যদি এ্যালাউ করেন তাহলে তিনি পড়বেন এবং পড়ার পরে সেই মোশান নিয়ে আলোচনা হবে, তাতে আমরা এ্যামেণ্ডমেণ্ট দিতে পারি। ১৮৫-এ এ্যাজ এ স্পিকার ইউ ক্যান এ্যালাউ অর ডিসএ্যালাউ ইট আপনার ক্ষমতা আছে। আপনি যদি মনে করেন যে, টাইম ফ্যাক্টার ইজ এ ফ্যাক্টার তাহলে আপনি ডিসএ্যালাউ করতে পারেন। কিন্তু আমি বলছি আপনি মোশানটা এইভাবে পড়েছেন এই অধিকার আপনি পেতে পারেন না।

Only the member concerned can read it provided you allow him to move the motion. But you did not allow him to read the motion. You requested him to withdraw it. This is a new thing that you requested the member to withdraw the motion ১৮৫।১৮৬।১৮৭এ প্রভিসান কতকগুলি আছে।
If you think that condition has been fulfilled and a date has to be allotted then it is alright.

এখন প্রশ্ন হচ্ছে উইথড্র করতে বললেন যে ভদ্রলোককে, সেই ভদ্রলোক উইথড্র করবেন কি করবেন না সেটা বলবেন। কিন্তু তিনি আবার বক্তৃতা শুরু করে দিলেন এবং আপনি সেই বক্তৃতাকে এ্যালাউ করছেন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে এই ১৮৫ মোশান আগে অনেকবার এসেছে। আগে আমাদের যে স্পীকার ছিলেন তিনি আমাদের তাঁর ঘরে ডাকতেন এবং ডেকে আমাদের জিজ্ঞাসা করতেন এবং সংশোধন করতে বলতেন। আপনার সেক্রেটারী আছেন, আপনি জিজ্ঞাসা করে দেখতে পারেন। আপনি তো নূতন স্পীকার হয়েছেন, সুতরাং আপনার এটা জানা নেই।

(এই সময় শ্যামল চক্রবর্তী কিছু বলার জন্য উঠে দাঁড়িয়েছিলেন)

আমাদের উনি ডাকতেন এবং ডেকে আমাদের বলতেন। তখন মেম্বারদের নিয়ে স্পীকারের ঘরে আলোচনা হ'ত এবং স্পীকারের ঘরে আলোচনা হবার পর—

(গোলমাল)

Sir, You control the ruling party first, then will hear you,

আপনার কথা যদি সরকার পক্ষ না শোনে, আপনি আশা করবেন না যে আপনার কথা আমরাও শুনবো। আপনি জানেন যে আমরা হাউসে অনেক মোশান দিয়েছি আবার দেওয়া হবে। এই নিয়ে ঘরে আলোচনা হ'ত। আপনি মোশান পড়বেন আর মেম্বারকে অনুরোধ করবেন তিনি উইথড্র করবে কি করবেন না এবং তা নিয়ে তিনি বক্তৃতা রাখবেন এটা অভূতপূর্ব নজীর, কোন ইতিহাসে নেই।

[2-40—2-50 p.m.]

রুল ১৮৫ নেই। আমি সেজন্য আপনাকে অনুরোধ করবো, উনি ১৮৫ মোশান যেটা দিয়েছেন সেটা সরাসরি উইথড্র করুন। আমি যখন এই কথা আপনাকে বলছিলাম সেই সময়ে মুখ্যমন্ত্রী এবং মন্ত্রী শ্রীকমল গুহ মহাশয়ের মধ্যে পরস্পর আলোচনা হয়েছিল। কমলবাবু ছুটতে ছুটতে জয়ন্তবাবুর কাছে ছুটে গেলেন—একটা আলোচনা হয়েছিল। হাউসের মধ্যে এই ধরনের একটা জঘন্য আচরণ মুখ্যমন্ত্রী করেছেন। হাউসের মধ্যে চক্রান্ত হচ্ছে। মুখ্যমন্ত্রীর হাউসের মধ্যে এমন আচরণ নিন্দনীয়।

**মিঃ স্পীকার:** আমি জয়ন্তবাবুকে অনুরোধ করব, উনি বলুন, মোশান উইথড্র করবেন কি করবেন না।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** মাননীয় স্পীকার মহোদয়, আপনি আমাকে অনুরোধ জানিয়েছেন, সেই পরিপ্রেক্ষিতে আমি দু'-একটি কথা বলতে চাই। সাত্তার সাহেবকে আমি

বলতে চাই যে, সেদিন রাজ্যপালের ভাষণের সময়ে এবং পরে যে আচরণ আপনাদের তরফ থেকে করা হয়েছে তা দেশের সমস্ত চেতনাসম্পন্ন মানুষ, সমস্ত বুদ্ধিজীবী সম্প্রদায়ের মানুষ ধিক্কার জানিয়েছেন।

(গোলমাল)

**মিঃ স্পীকার:** আমি জয়ন্তবাবুকে বলতে চাই, উনি এ-ব্যাপারে পরিষ্কারভাবে বলে দিন—হ্যাঁ, কি না।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস:** সেদিন ওঁরা যে আচরণ করেছেন তা সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থার প্রতি অবমাননাকর আচরণ। তার বিরুদ্ধে দেশের জনমত। পশ্চিমবাংলা বিধান সভার ঐতিহাসিক দায়িত্ব আছে এবং সেই দায়িত্ব পালন করার জন্য পশ্চিমবাংলা বিধানসভায় আমি যে মোশান উত্থাপন করেছি, সে ব্যাপারে আলোচনা বাঞ্ছনীয় বলে মনে করি। মাননীয় স্পীকার মহোদয়, আমার বক্তব্য খুবই স্পষ্ট। ওঁদের আচরণ খুবই গর্হিতকর ঐ আচরণের জন্য দেশের মানুষ প্রতিবাদ জানিয়েছে। তাদের প্রতিবাদের কণ্ঠ আমরা জনপ্রতিনিধি হিসাবে এখানে ভাষায় রূপ দেবার জন্য এখানে আমাদের যে ভূমিকা আছে তা আমরা গ্রহণ করব। সেজন্য মাননীয় স্পীকার মহোদয়, আমি যে মোশান আপনার কাছে দিয়েছি তা তুলতে পারছি না। এই মোশানের উপর আলোচনার দাবী রাখছি এই মোশান আমি কখনই প্রত্যাহার করছি না।

(গোলমাল)

**মিঃ স্পীকার:** অর্ডার, অর্ডার, আপনারা বসুন। এ ব্যাপারে আগামী সোমবার আমার রায় দেব।

**শ্রীনির্মলকুমার বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য হল যে মাননীয় সদস্য শ্রীসুনীতি চট্টরাজ আপনাকে চোর বলেছেন, একবার নয়, দু'বার। আমি প্রস্তাব করছি, উনি এই কথা বলে শুধুমাত্র আপনাকে অসম্মান করেন নি আপনার আসনের অসম্মান করেছেন। এ জিনিস এখানে চলতে পারে না। তাই আমার নির্দিষ্ট প্রস্তাব হচ্ছে, হয় উনি একথা প্রত্যাহার করুন, নতুবা ওঁকে নেম করে বার করে দিন।

**ডাঃ জয়নাল আবেদিন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী নির্মলবাবু যে কথা বললেন আমি সবিনয়ের সঙ্গে তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই যে প্রেডিসেসর যে রুলিং দিয়েছেন চোর ইজ এ পার্লামেণ্টারী ওয়ার্ড। আজকে যে এই কথা বলছি তার কারণ আছে। আপনারা ডকুমেণ্ট দেখুন। আগের যে ডকুমেণ্ট আছে সেটা দেখুন। আপনার টেপ দেখুন পুরোনো টেপ দেখুন আজকে চোর বলা হয়েছে বলে আপনাদের গায়ে বড় লাগছে। কিন্তু আপনারা পুরোনো টেপ দেখুন তাহলেই বুঝতে পারবেন। এবং তারপর আপনাদের যা বিহিত করার করবেন যে আপনাকে অসম্মান করা হয়েছে কিনা? স্যার ইঁদুরে রসগোল্লা পড়েনি।

(নয়েজ)

**You wanted to get it recorded in the House. It is not fair Judgement from the Chair. This is never expected from you, Sir, we made our observation.**

**আপনাদের চিফ মিনিস্টারের যদি হিম্মৎ থাকে তাহলে আরো ১৪ দিন হাউস প্রোলংগড করুন।**

**We will bring a motion of No. Confidence Motion against the Speaker**
আমরা এটা এ্যাকসেপ্ট করতে পারি না।
**We will bring a Confidence Motion against the Chair.**
আর্টিকেল ১৭৯-তে কি বলা আছে?
**Article 179 of the Constitution Empowers the Legislatures to bring a motion of No Confidence against the Speaker.**
আপনাদের যদি হিম্মৎ থাকে ১৪ দিন আরো হাউস কনটিনিউ করান।
**They will table the motions today. We are not prepared to under go this humiliation as is being purposefully hurled upon us.**
আমরা ওদের কথা মানবো না হাউস ১৪ দিন করুন।

(নয়েজ)

**মিঃ স্পীকার ঃ** বসুন। এখানে গভর্নরস এ্যাড্রেসের উপর যে ২৩৩টি এ্যামেণ্ডমেণ্ট পেয়েছি তার সমস্তগুলি ঠিক আছে। কেবলমাত্র ১৫৯ থেকে ২৩৩ নিয়মমত নেই।

(নয়েজ)

আপনারা বসুন। আপনারা না বসলে হাউস চালানো সম্ভব নয়। যেহেতু এই এ্যামেণ্ডমেণ্ট ১৫৯ থেকে ২৩৩ ইংরাজীতে আছে সেজন্য এইগুলিকে আমি ঠিক এ্যালাউ করতে পারছি না। আগে তার উপব একটা আলোচনা হোক তারপর ঠিক করা হবে। এখন ১ থেকে ২৩৩ পর্যন্ত আলোচনা হবে। আলোচনা শুরু হচ্ছে জনাব আবদুস সাত্তারকে দিয়ে। আমি জনাব আবদুস সাত্তার মহাশয়কে আলোচনা শুরু করতে অনুরোধ করছি।

(নয়েজ)

**শ্রীজ্যোতি বসু ঃ** ওরা আপনাকে চোর বলেছে এবং একথা বলে তারা আবার বলছে বেশ করেছি চোর বলেছি।

**মিঃ স্পীকার ঃ** আমি নিজে কানে শুনেছি। টেপে সব কথা শোনা যায় না যেটা মাইকের বাইরে বলেন সেটা টেপে ওঠে না। নির্মলবাবু আগে লিখিত দিন তারপর এর কি এ্যাকশান নেব সেটা ভেবে দেখবো।

[2-50—3-30 p.m.] (including adjournment)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমি আণ্ডার রুল ২২৯ প্রিভিলেজের নোটিশ দিয়েছি। রুল ৬৭ অনুযায়ী এবং সংবিধানের আর্টিকেল ১৭৫ অনুযায়ী রাজ্যপাল ভাষণ দিয়েছেন। ভোট অফ থ্যাঙ্কস্ দেওয়া হয়েছে রুল ১৭ অনুযায়ী। রুল ১৮ অনুযায়ী এমেণ্ডমেণ্ট দিয়েছি। রুল ৮৫-তে কোথায় আপনার এক্তিয়ার আছে টু ডিসএ্যালাউ আওয়ার এমেণ্ডমেণ্ট। আপনি যেভাবে মোশান পড়লেন সেইভাবে আপনি পড়ে শোনান। এই এক্তিয়ার আপনার কোথায় আছে? কোথাও নেই।

**মিঃ স্পীকার ঃ** যে বিষয়ে হাউস আলোচনা করতে পারে না সে বিষয়ে মোশান আনতে পারা যায় না। যে বিষয়ে রাজ্য সরকারের ক্ষমতা নেই সে বিষয়ে আলোচনা হতে পারে না। সেজন্য আমি এ বিষয়ে আলোচনা করতে দেব না।

**ডাঃ জয়নাল আবেদিন:** আমার যে এমেণ্ডমেণ্ট আছে সেটা আপনি একটু দেখুন। রাজ্যপালের ভাষণে নির্বাচন সুষ্ঠু হয়েছে বলা হয়েছে। আমরা বলছি নির্বাচন জোচ্চুরি করে হয়েছে, রিগিং হয়েছে এবং তবেই জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হয়েছেন।

(গোলমাল)

**Mr. Speaker:** এখানে বলা আছে—

Practice and Procedure of Parliament by Kaul and Shakdher এর Page 173তে —The only limitations are that members cannot refer the matters which are not the direct responsibility of the Government of India, and that the name of the President cannot be brought in during the debate since the Government of India and not the President is responsible for the contents of the address. এখানে বলা আছে—The only limitations are that members cannot refer the matters which are not the direct responsibility of the Government of India. Obviously, it is not the direct responsibility of the Government of West Bengal. Election is not the direct responsibility of the Government of West Bengal, but of the Election Commission. If you refer to rigging, rigging is a matter concerning Government of India, not the Government of West Bengal. As such those matters cannot be referred to by way of amendments. You cannot refer it in the name of the Governor also in reply because Governor is not the Government of West Bengal. He is the head এখানে বলা আছে—and not the President, and the President is not responsible for the contents of the address. It is the Government who is responsible. You can always criticise the action for which Government is responsible. You cannot criticise the action for which Government is not responsible and the Governor because he is not the Government. That is the rule and that is the procedure.
এটা আমাদের জানাতে হবে। এটা যদি আপনারা না মানেন তাহলে আমার বলার কিছু নেই।

**শ্রীশ্যামল চক্রবর্তী:** স্যার, আপনাকে এই সভাকক্ষে চোর বলা হয়েছে তা যতক্ষণ প্রত্যাহার করে নেওয়া না হচ্ছে ততক্ষণ এই সভাকক্ষে তাঁর থাকার অধিকার নেই। সুতরাং আপনি তাঁকে বের করে দিন।

**শ্রীআবদুস সাত্তার:** অন এ পয়েণ্ট অব প্রিভিলেজ, স্যার। ডাঃ জয়নাল আবেদিন সাহেব ২২৯ ধারায় যে প্রিভিলেজের কথা তুলেছেন আমি সেই সম্বন্ধেই বলছি। স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণে নির্বাচনের কথা বলা আছে। সুতরাং এই নির্বাচন সঠিকভাবে হয়েছে কি হয়নি, রিগিং হয়েছে না হয়নি এইসব প্রশ্ন নিশ্চয়ই আসবে আলোচনার সময়। সেজন্য সেই সম্পর্কে যে সংশোধনী আমরা দিয়েছিলাম সেই সংশোধনী আপনি এ্যালাউ করেন নি। আপনি বলেছেন ওসব ইলেকশান কমিশনের ব্যাপার, স্টেটের ব্যাপার নয়। কিন্তু সমস্ত মেশিনারী যাঁরা ইলেকশনে কাজ করেছেন তাঁরা সকলেই এই সরকারের কর্মচারী। লেবার সেক্রেটারী হচ্ছেন চীফ ইলেকটোরাল অফিসার, সমস্ত কর্মচারী তাঁর অধীনে এই ইলেকশানে কাজ করেছেন। যেখানে রাজ্যপালের ২ পাতার ভাষণে দেড় পাতা আছে ইলেকশান-সংক্রান্ত ব্যাপারে সেখানে যদি আপনি বলতে না দেন আমাদের সংশোধনীগুলি যদি এ্যালাউ না করেন তাহলে আমাদের যে প্রিভিলেজ নাই

অর্থে সেই রাইট আপনি কার্টেল করেছেন। আমার মনে হয় কারচুপি যেটা কোট করা আছে সেটা দেখে ভয় পাবার কোন কারণ নেই। সুতরাং আপনি যে সংশোধনী প্রস্তাব বাতিল করেছেন এই বাতিল ঠিক হয়নি। আপনি যে রুল কোট করলেন সেটা এখানে এ্যাপ্লাই করে না। যেটা আপনি করেছেন সেটা গায়ের জোরে করেছেন। সুতরাং আপনি আপনার রুলিং পুনর্বিবেচনা করুন, করে যে সংশোধনীগুলি আমরা দিয়েছি সেগুলি গ্রহণ করে আমাদের সামনে রাখুন যাতে আমরা আমাদের বক্তব্য রাখতে পারি।

**মিঃ স্পীকার ঃ** আমি যে সিদ্ধান্ত নিয়েছি তারপরে পুনর্বিচারের কোন প্রশ্ন ওঠে না। আমি সমস্ত রুল দেখে স্যাটিসফায়েড হয়েছি, তারপরে এই সিদ্ধান্ত নিয়েছি। সেজন্য অনুরোধ করব সাত্তার সাহেব তাঁর বক্তৃতা আরম্ভ করুন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে রুলিং দিয়েছেন সেই রুলিংমত কাজ নিশ্চয়ই হবে। কিন্তু আপনার রুলিং দেওয়ার আগে কি ভেবে দেখেছিলেন প্যারাগ্রাফ ৪ থেকে আরম্ভ করে আমরা যে কাট মোশান দেব তা সব গভর্নর এ্যাড্রেসের উপর? গভর্নর তাঁর এ্যাড্রেসে যদি নির্বাচনের কথা বলেন তাহলে আমরা তাতে পার্টিসিপেট করব, কাট মোশান দেব। গভর্নরস এ্যাড্রেস যদি বৈধ হয় তাহলে আমার কাট মোশান অবৈধ হবে কি করে? আপনি তাহলে বলুন রাজ্যপালের ভাষণে প্যারাগ্রাফ ৪ থেকে ৬ যেখানে নির্বাচনের কথা বলা আছে সেটা অবৈধ, এটা বলা যায় না।

**মিঃ স্পীকার ঃ** আমার যা বলার আমি তা বলেছি, আমার আর বলার কিছু নেই। এবারে ডিবেট আরম্ভ করব, আবদুস সাত্তার বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** চীফ সেক্রেটারীর বিরুদ্ধে যে মোশান ছিল তার কি হল?

(তুমুল হট্টগোল)

**মিঃ স্পীকার ঃ** এখন বিরতি, হাউস আবার সাড়ে তিনটার সময় আরম্ভ হবে, তখন ডিবেট আরম্ভ হবে।

[3-30—3-40 p.m.]

**শ্রীআবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এখানে এসেছে আমি তার বিরোধিতা করছি। আজকে দুঃখের সঙ্গে বলছি, এই প্রস্তাবের বিরুদ্ধে আমি যে সংশোধনী প্রস্তাব দিয়েছিলাম সেই সংশোধনী আপনি এ্যালাউ করেননি। আমি মনে করি এটা এ্যালাউ না করার কোন কারণ নেই, যুক্তি নেই এবং নজিরও নেই। যা হোক, ফাইন্যাল অথরিটি হিসেবে আপনি যখন আমার সংশোধনী নাকচ করে দিয়েছেন তখন আমি আমার সেই সংশোধনী বাদ দিয়ে আমাদের তরফ থেকে অন্যান্য মাননীয় সদস্যরা যে সমস্ত সংশোধনী দিয়েছেন তাকে ভিত্তি করে আমি আমার বক্তব্য রাখছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তা অত্যন্ত সংক্ষিপ্ত এবং আমার মনে হয় এর পূর্বে কখনও কোন রাজ্যপাল এত সংক্ষিপ্ত ভাষণ দেন নি। আমাদের এই পশ্চিমবাংলা একটা সমস্যা জর্জরিত রাজ্য। আমাদের এই পশ্চিমবাংলা নানা সমস্যায় ভরপুর। আমরা দেখেছি নির্বাচনের আগে এবং পরে মানুষের জীবনের কোন

নিরাপত্তা ছিল না, অনেক জখম খুন, এখানে হয়েছে, দেশের মানুষ তাদের ঘরবাড়ীতে থাকতে পারছে না, অনেক মানুষ গৃহহারা হয়েছে। রাজ্যপালের ভাষণে নির্বাচন-সংক্রান্ত ব্যাপারে অনেক কথা বলা হয়েছে এবং এটা'ও দেখলাম তিনি নাকি ইলেকশনের ব্যাপারে খুবই সন্তুষ্ট এবং বলেছেন শান্তিপূর্ণভাবেই ইলেকশন হয়েছে। কিন্তু আমি বলছি এই নির্বাচন শান্তিপূর্ণভাবে হয়নি এবং এটা জনগণের রায়ের ফল নয়। এই নির্বাচন হচ্ছে কারচুপির ফল। আমি একে একে তথ্য দিয়ে প্রমাণ করব যে এই নির্বাচন সম্পূর্ণ কারচুপির মাধ্যমে হয়েছে এবং সেইভাবেই আপনারা ক্ষমতায় এসেছেন। আপনারা জনগণের রায়ে ক্ষমতায় এসেছেন এটা সত্য কথা নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী একজন মাননীয় ব্যক্তি এবং আমি ধরে নিচ্ছি তিনি কখনও অসত্য কথা বলেন না, তিনি সত্য কথাই বলেন। কাজেই আমি তাঁর কথার উপর নির্ভর করব এবং আমি নির্ভর করব মিঃ গণেশন যিনি এফিডেভিট করেছেন সুপ্রিম কোর্টে তাঁর কথার উপর।

আমি নির্ভর করব শকধরের আগে যিনি চিফ ইলেকশন কমিশনার ছিলেন, তাঁর কথার উপর। আপনি জানেন ১৯৭২ সালে যে নির্বাচন হয় তাতে রিগিং-এর অভিযোগ নিয়ে আসা হয়েছিল কংগ্রেসের বিরুদ্ধে। বর্তমানে যিনি মুখ্যমন্ত্রী শ্রীজ্যোতি বসু, তিনি তাঁরই এক শরিক দলের, বিশ্বনাথবাবুর দলের লোকের কাছে তখন হেরে গেছিলেন। যখন তিনি হেরে যান তখন কি বলেছিলেন? "সাবভার্শন অব পার্লামেণ্টারী ডেমোক্রেসী" নামে বই প্রকাশ করেছিলেন এবং সেই পুস্তকে তিনি নিজে বলেছেন যে মিনিটে একটির বেশী ভোট দেওয়া যায় না। সেই পুস্তকে ১৯৭২ সালের নির্বাচন সম্বন্ধে বলেছিলেন---৪ থেকে ৫ ডজন অর্থাৎ ৪৮/৬০টি বুথে রিগিং হয়েছে, তখনকার সি পি এম নেতা শ্রীজ্যোতি বসু হেরে গিয়েছিলেন তাঁরই এক শরিক দল সি পি আই প্রার্থীর কাছে। রিগিং হয়েছিল তার প্রমাণস্বরূপ কি বলেছিলেন? তিনি বলেছিলেন---৪ থেকে ৫ ডজন এলাকায় মিনিটে একটির বেশী ভোট পড়েছে, সেই হিসাবে তাঁর কনক্লুশন রিগিং হয়েছে, ৪৮ কি ৬০টি বুথে রিগিং হয়েছে, কারণ ভোট যেভাবে পড়েছে, তাতে মিনিটে একের অধিক ভোট পড়েছে। আমি তাঁর কথার উপরই নির্ভর করছি, তিনি নিশ্চয়ই সত্য কথা বলেছেন। আজকে তাই তাঁর কথার উপর নির্ভর করে বলা যায়। এছাড়া সুপ্রীম কোর্টে গণেশন যে এফিডেভিট করেছিলেন—হাই-কোর্ট থেকে কেস ট্র্যান্সফার হয়ে যখন সুপ্রীম কোর্টে গেছিল, সেই কেসে তিনি যে এফিডেভিট করেছিলেন, তাতে বলেছেন—একটা বুথে ১ হাজার কি ১২০০ ভোটার যুক্ত আছে, তাতে সময় যা দেওয়া আছে তাতে সব ভোট পড়তে পারে না, তিনি একথা তাতে বলেছিলেন যে বিগত ৩০ বছরের যে অভিজ্ঞতা তাতে দেখা যাচ্ছে, তাঁর কথা তুলে বলছি—

**"I further state that the calculation made in regard to the electors exercised franchise during the hours of poll is wholly mis-conceived as there will not be any difficulty in the flow of electors at the time of poll. I further state that only in rare cases more than 60 percent of the electors included in a part exercised their franchise at the General Election."**

**ভোট সিক্সটি পারসেণ্টের বেশী পড়ে না, সেই হিসাবে ১ হাজার থেকে ১২০০ ভোটার থাকে তাতে কোন অসুবিধা হবে না। তাছাড়া সেনবর্মাও বলেছিলেন মিনিটে একের বেশী যদি ভোট পড়ে, তাহলে ধরে নিতে হবে সেখানে রিগিং হয়েছে।**

40—3-50 p.m.]

আমি মাননীয় জ্যোতি বসুকে কোট করছি, মাননীয় প্রাক্তন ইলেকশন কমিশনারকে : সেনবর্মাকে কোট করছি। আমি ইলেকশন কমিশনারের সেক্রেটারীকে কোট করছি। থেকে দেখা যাচ্ছে যে কি অবস্থা হয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর উপর নির্ভর রেই বলছি।

(এ ভয়েস: বরুণবাবুকে কোট করবেন না)

বরুণ সেন বলুন, আমিই বলি আর আপনিই বলুন—এখন বলুন প্রমোদ দাশগুপ্ত যে থা বলেছেন সে কথা সত্য, কি মুখ্যমন্ত্রীর কথা সত্য। এটা বিভিন্ন পত্রপত্রিকায় বেরিয়েছে । ১২১টি কেন্দ্রে শতকরা ৮০ থেকে ৯০% পোল হয়েছে। শুধু তাই নয় শ্রীরজনী দোলুইয়ের ন্দ্র কেশপুরে শতকরা ৯২ ভাগ পোল হয়েছে। আমাদের মুখ্যমন্ত্রীর হিসাবে গণেশনের সাবে নিশ্চয় তাহলে রিগিং হয়েছে। সেনবর্মা যিনি আগে ইলেকশন কমিশনার ছিলেন র কথা অনুসারে রিগিং হয়েছে। আর একটা জিনিস দেখা যাচ্ছে প্রতিটি বুথে গড়ে ৮০০ রে ভোট পড়েছে। কোথায়ও ১২০০, কোথায়ও ১০০০, কোথায়ও ৬০০—এইভাবে গড়ে ৮০০ ভাট পড়েছে। তাহলে ওঁদের মতে সাড়ে সাতটা থেকে সাড়ে চারটা এই নয় ঘণ্টায় মিনিটে দি ১টি করে ভোট পড়ে তাহলে ৫৪০টির বেশী ভোট পড়তে পারে না। গণেশন যিনি কার্টে এফিডেভিট করেছেন তাঁর মতে রিগিং হয়েছে। তাহলে যেখানে শতকরা ৭০ ভাগেরও বশী ভোট পড়েছে সেখানে কি রিগিং হয়নি? ১৯৭২ সালে জ্যোতি বসুর মতে কংগ্রেস রগিং করেছিল। ১৯৭২ সালে ভোট পোল হয়েছিল শতকরা ৬০·৮২/১৯৬২ সালে ভোট পোল হয়েছে ৫৫-৫৫%, ১৯৬৭ সালে ৬৬%, ১৯৬৯ সালে ৬৬%, ১৯৭১ সালে ৬১/ ১৯৬২ সালে ৬০%। ১৯৭৭ সালে যে ভোট হলো তাতে দেখা গেল ৫৬·৫ পার্সেণ্ট ভোট পোল্ড হয়েছে। ১৯৮০ সালে যখন প্রথম রিগিং আরম্ভ করলেন তাঁরা, যখন লোকসভার নির্বাচন হলো। সবার ভোট পোল্ড হলো ৭০ পার্সেণ্ট, কিন্তু ১৯৮২ সালে দেখা গেল ৭৯·৬৯ সমস্ত টাউন নিয়ে। তো কটি জিনিস খুব এ্যালার্মিং। ডায়মণ্ডহারবার লোকসভা কেন্দ্রের আওতায় যে ৭টি বিধানসভা কন্দ্র আছে, সেখানে লোকসভা এবং বিধানসভার এক সঙ্গেই ভোট হয়েছে এবার। সেই ৭টি কন্দ্রে কিন্তু ৬৬ পার্সেণ্ট ভোট পোলড হয়েছে। সেই সাতটি লোকসভা কেন্দ্রের মধ্যে সাত- গাছিয়াও পড়ছে। এই সাতটি কেন্দ্রে লোকসভার নির্বাচনও হচ্ছে বলে, এরা বাক্স ভেঙে রিগিং করতে পারেন নি। তার ফলে এই ৭টি কেন্দ্রে ৬৬ পার্সেণ্ট ভোট পড়েছে। কিন্তু তার পাশে কুলপি সেখানে দেখুন ৮৫ পার্সেণ্ট ভোট পোল্ড হয়েছে, মথুরাপুরে দেখুন ৮২ পার্সেণ্ট ভোট পোল্ড হয়েছে। পাশাপাশি যতগুলো কেন্দ্র আছে, সব জায়গায় দেখুন ৮০ পার্সেণ্টের উপর ভোট পোল্ড হয়েছে। সুতরাং দেখা যাচ্ছে লোকসভার সাতটি কেন্দ্রে, যেখানে লোকসভা এবং বিধানসভার ভোট একসঙ্গে হচ্ছে, সেখানে তারা স্ট্রংরুম বাক্স ভাঙার সুযোগ না পাবার ফলে সেইসব জায়গায় ৬৬ পার্সেণ্ট হয়েছে, কিন্তু তার পাশের এলাকায় ৮০ পার্সেণ্ট ভোট পোল্ড হয়েছে। সুতরাং এর থেকেই বোঝা যাচ্ছে যে কিভাবে তারা রিগিং করেছে। আজকে আমি একটা জাজমেণ্ট থেকে পড়ছি—আমার কথা হচ্ছে ব্লকস্তর থেকে আরম্ভ করে জেলাস্তর হয়ে স্টেট লেভেল পর্যন্ত, সকল স্তরেই কিছু সরকারী কর্মচারী আছেন, যারা সি পি এমের তাঁবেদার। তাদের দিয়ে এই রিগিং করানো হয়েছে এবং এ্যাট দি টাইম অব প্রিপারেশন অব দি ভোটার লিস্ট, তখন যত নাবালক কিংবা ঘোস্ট ভোটার্স আছে এই সমস্ত মানুষের নাম ভোটার্স

লিস্টে ঢোকানো হয়েছে এবং নন-এলিজিবল এলিজিবল গ্রুপে যারা এইরকম ১০০ করে ভুয়া ভোটার তারা প্রতি বুথে ঢুকিয়েছেন। এবং বাদ দিয়েছেন সেইরকম এলিজিবল ভোটার্স যারা কংগ্রেসের সাপোর্টার ১০০ জনকে। যে-সমস্ত নাবালকদের নাম ঢোকানো হয়েছে, তারা ক্লাস এইট, নাইন, টেনে পড়ে। এইরকম আমি চীফ ইলেকটোর্যাল অফিসে আপত্তি দিয়েছিলাম আমার এলাকার ৫০টি বুথে এই জিনিস হয়েছে, আমি আপত্তি দিয়েছিলাম। অনেক বুথে এইরকম আপত্তি দেওয়া হয়েছিল। প্রত্যেকটি বুথে ৬০ থেকে ৮০/৯০টি করে নন-এলিজিবল ভোটার ঢোকানো হয়েছে। আপত্তি দেওয়া সত্ত্বেও এইগুলো ঠিক করা হয়নি। ওপর থেকে নির্দেশ আসে ঠিক করার জন্য, কিন্তু সেই নির্দেশ মানা হয়নি। কারণ নিচের লেভেল থেকে আরম্ভ করে এনুমিউমারেটার চীফ ইলেকটোর্যাল অফিসার, রেজিস্ট্রেশন অফিসার, সমস্ত ক্ষেত্রেই পার্টির লোক বসিয়ে এই জিনিস তাঁরা করেছেন। কাউন্টিং-এর সময় সমস্ত কাউন্টিং পার্সনেল যাদের এ্যাপয়েন্ট করা হয়েছিল, তারা প্রত্যেকেই কোঅর্ডিনেশন কমিটি অফিস বেয়ারার্স। প্রত্যেকটি বাণ্ডিলে যে ৫০টি করে ভোটপত্র থাকে তাতে কাউন্টিং-এর সময় তারা কংগ্রেসের পক্ষে যে ভোটপত্রগুলো, সেইগুলোর ৬৬টি নিয়ে ৫০টি বাণ্ডিল করা হয়েছে।

[3-50—4-00 p.m.]

এবং সি পি এমের ৩৪টি নিয়ে ৫০টি বাণ্ডিল করা হয়েছে। শুধু তাই নয় আমি চন্দননগরের কিছু কথা আপনাদের বলছি। সেখানে আপত্তি দেওয়া হয়েছে। চন্দননগর কেন্দ্রে সি পি এমের ৩৪টি ভোট নিয়ে ৫০টা বাণ্ডিল করা হয়েছে---তার বিরুদ্ধে আপত্তি দেওয়া হয়েছে। সেই আপত্তি আপনারা খুঁজলে পাবেন, কাউন্টিং-এ সেটা ধরা পড়েছে। ভোটের প্রস্তুতিপর্ব থেকে আরম্ভ করে কাউন্টিং স্ট্রং রুম, বাক্স ভাঙা ইত্যাদি সব কিছুতেই একটা কারচুপি দেখা যাচ্ছে। শুধু তাই নয়। প্রমোদ দাশগুপ্ত চ্যালেঞ্জ দিয়েছিলেন ভাতারে ভোলা সেনকে হারাব। আমরা বুঝতে পেরেছিলাম প্রমোদ দাশগুপ্ত যখন এই কথা বলছেন তখন ভোলা সেন হারবে। ওরা চুরি করে, ষড়যন্ত্র করে সেই কাজ করেছেন। এখানে দেখবেন নাবালক ছেলে কিভাবে ভোট দিতে যাচ্ছে। লাইনে সব ১০/১২/১৪ বছরের নাবালক ছেলে দাঁড়িয়ে আছে। ছবিতে দেখা যাচ্ছে সি পি এমের লোকেরা ট্রাকে করে সব নাবালক ভোটারদের নিয়ে আসছে। নাবালক ছেলেরা লাইন করে দাঁড়িয়েছে এবং এইসব নাবালক ছেলেদের দিয়ে ভোট দেওয়ানো হয়েছে। শুধু তাই নয়, ভোলা সেনের কেন্দ্রের ভোট যেখানে গণনা করা হবে সেখান থেকে ১০/১২ কিলোমিটার দূরে গুসকরা বসে একটা জায়গায় ভোটপত্র টেনে নিয়ে গিয়ে রাত্রে রাখা হয়েছে এবং বাক্স বদল করা হয়েছে। এইভাবে ভোট চুরি করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে ছিলেন না, ওদেরই এক শরিক সিপিআইয়ের এক প্রার্থীর কাছে হেরে গিয়েছিলেন। তিনি আজ বলুন যে সাবভার্শান অব ডেমোক্রাসির মধ্যে যে কথা লিখেছিলেন সেটা ভুল এটা হতে পারে না। এক মিনিটে দুটি করে ভোট হতে পারে সেটা তিনি বলুন। ১৯৭২ সালে যে অবস্থা ছিল এখন তা নেই, এটা তিনি বলুন। তিনি বলুন যে, না, ঐ বইতে যা লিখেছি সেটা মিথ্যা কথা। আমি বলছি একটা বিরাট ষড়যন্ত্র করে রিগিং করা হয়েছে। গ্রামে শতকরা ৮০-৯০% ভোট পড়েছে, টাউনে হতে পারে---আজকে গ্রামে ৮০ থেকে ৯০%

ভোট পোলড হয়েছে, এটা অবাস্তব, অসম্ভব, একমাত্র চুরি করা ছাড়া কখনই এটা হতে পারে না। উনি বলবেন সাত্তার সাহেব আপনার কি হল? উনি হয়ত পশ্চিম দিনাজপুরের কথা বলবেন। আমি বলছি আপনারা সেখানেও চেষ্টা করেছিলেন কিন্তু আপনাদের সেই ১১ হাজারের নীচে নামাতে পারেন নি। আপনারা সেখানেও চুরি সেই ডিফারেন্স ১১ হাজারের নীচে নামাতে পারেন নি। আপনারা সেখানেও চুরি করেছেন। আমার ভোটের ডিফারেন্স এত বেশী ছিল যে আপনারা চুরি করা সত্ত্বেও কিছু করতে পারেন নি। আর আমরা স্ট্রং রুম গার্ড দিয়েছিলাম। আমরা স্ট্রং রুম গার্ড দিয়েছিলাম বলে কোন কোন জায়গায় ব্যালট বাক্স ভেঙেও কিছু করতে পারেন নি। ওখানে অনেক ভাঙা ব্যালট পাওয়া গেছে, আপত্তি দেওয়া হয়েছে। ব্যালট পেপার রাস্তায় পাওয়া যাচ্ছে। আপনারা বি জি প্রেস থেকে ব্যালট পেপারের প্রোফরমা নিয়ে গিয়েছিলেন এবং সরস্বতী প্রেস থেকে ডুপ্লিকেট ব্যালট পেপার তৈরী করিয়ে লক্ষ লক্ষ পেপার কমরেডদের কাছে সাপ্লাই দিয়েছিলেন। সেই ব্যালট পেপার কমরেডদের দিয়ে কাজ হাসিল করেছেন। হ্যাঁ, আমি স্বীকার করব আপনারা যেভাবে চুরি করেছেন এটা বড় পকেটমার ছাড়া আর কেউ করতে পারবে না।

আপনারা যেভাবে চুরি করেছেন, কারচুপি করেছেন এবং ক্ষমতায় থেকে ক্ষমতার অপব্যবহার করেছেন তা নজিরবিহীন, আপনাদের সততার কোন বালাই নেই। মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছি, ভোটের আগে ইলেকশান কমিশনের ডাইরেকশান ছিল, ইনস্ট্রাকশন ছিল যে তার আগে কোন ডেভেলপমেন্টের কাজ হবে না, কোন রিলিফ দেবার দরকার নেই, কোন টিউবওয়েল হবে না, কোন রেশন কার্ড দেওয়া হবে না ইত্যাদি। আমি সেই ইনস্ট্রাকশন দেখেছি। সেখানে ইনস্ট্রাকশন ছিল ভোটের আগে এমন কিছু করা যাবে না যাতে ভোটাররা টেম্পটেড হতে পারে। মুখ্যমন্ত্রী মহাশয় বুকে হাত দিয়ে বলুন আপনারা কি করেছেন? ভোটের আগে আপনারা যেভাবে রাস্তাঘাটের কাজ শুরু করেছিলেন এখন দেখছি সেইসব কাজ বন্ধ। তারপর আপনারা যে টোকেন দিয়েছিলেন---আগষ্ট মাস থেকে চাল, গম জড়ো করে রেখে ঠিক ইলেকশানের আগে ঐ টোকেন দিয়েছিলেন। ঐ টোকেনের এগেনষ্টে ৪ কেজি চাল বা গম পাওয়া যাবে। এইভাবে ভোটারদের আপনারা প্রলুব্ধ করেছেন। এই কি ফ্রি এ্যাণ্ড ফেয়ার ইলেকশানের নমুনা? এই কি ডেমোক্রাসির নমুনা? আপনারা ভোটের আগে দরিদ্র ভোটারদের দারিদ্রের সুযোগ নিয়ে ভোট করেছেন। আমি তাই বলছি, একটা নিরপেক্ষ কমিশন হোক, এখানে রাষ্ট্রপতির শাসন হোক এবং তারপর আসুন ইলেকশান হোক, দেখা যাক আপনাদের লোকেরা কোথায় যান। কোন পাত্তা পাবেন না আপনারা। নির্বাচনের এই হল একটি চ্যাপ্টার। তারপর আরো শুনি শুনুন, আপনারা যদি মনে করতেন কংগ্রেসকে একটি আসনও দেবেন না, আপনারা যেভাবে ষড়যন্ত্র করেছিলেন সেই ষড়যন্ত্রের বলে আপনারা তা করতে পারতেন। এখানে আমাদের সাপোর্টার যদি ৮০ পারসেণ্টও থাকে তাহলেও আপনারা সেটা ২০ পারসেণ্ট করে দিতে পারতেন। সেই ক্ষমতা আপনাদের আছে। আপনারা যেভাবে চুরি করেছেন বা হাতসাফাই করেছেন তাকে আমি প্রণাম জানাচ্ছি। এরকম হাত-সাফাই আর কেউ করতে পারবে না। এটা কেবল একটা অবস্থাতেই ধরা পড়েছে। আমরা জানি, ম্যান মে লাই বাট সারকামস্টানসেস ডু নট---মানুষ মিথ্যা কথা বলতে পারে কিন্তু

অবস্থা মিথ্যা কথা বলতে পারে না। সেই অবস্থাটা হচ্ছে এই যে ৬০ মিনিটে ১২০টা ভোট পোল্ড হয়েছে, কোন কোন জায়গায় ১৩০/১৪০টাও হয়েছে। মুখ্যমন্ত্রী মহাশয় অনেক ভোট করেছেন, আমিও ৮/১০টা ভোট করেছি, আমি বলতে পারি এর আগে যখন বেশী ভোট পড়েছে তখন ৪-৩০টার সময় ভোট শেষ হয়নি, অনেক রাত্রি পর্যন্ত ভোট হয়েছে, কিন্তু এবারে ৪-৩০ পর্যন্ত ভোট নিয়েই এই অবস্থা হয়েছে এবং এইভাবে কারচুপি করেছেন। কাজেই আপনারা যে বলছেন আপনারা জনগণের রায়ে ক্ষমতায় এসেছেন, আমি বলব, সেটা ভুল কথা, কারচুপি করে, চুরি করে, বাক্স ভেঙে, বাক্স বদল করে বিভিন্নভাবে আপনারা ক্ষমতায় এসেছেন। তারপর আইন-শৃঙখলার কথা—আমি বলছি ৪০ জনের উপর কংগ্রেস কর্মীকে খুন করা হয়েছে এই পশ্চিমবাংলায়। আমি হিসাব দিচ্ছি—মুর্শিদাবাদে ৬ জনকে খুন করা হয়েছে। ইলেকশানের পূর্বে সামসুদ্দিন মণ্ডল ব্লক সেক্রেটারী খড়গ্রামের, বিদ্যাপতি ঘোষ তাদের খুন করা হয়েছে। খুনী ধরা পড়েছে। যে খুন করেছে সে হচ্ছে মাড়গ্রামের সি পি এমের প্রধান। সে এখন এ্যারেস্ট হয়ে হাজতে আছে। তার ভাইপো গৌতমকে ধরা হয়েছিল রাইফেল সহ। সেই রাইফেল সহ সি পি এমের প্রধান তাকে ছিনতাই করে নিয়ে যায়।

[4-00—4-10 p.m.]

সেই রাইফেল সহ ধরা হয়েছিল, তার নাম আছে। তারপর পুলিশ গিয়ে সেই প্রধানকে ধরে যে গৌতম কোথায়? সেই গ্রামের সি পি এমের প্রধান, তারই ভাইপো ঐ গৌতম এবং যিনি ঐ মাড়গ্রামের প্রধান তিনি করেছেন এবং তিনি আজকে হাজতে আছেন। আমাদের মুর্শিদাবাদ জেলার মন্ত্রী, তিনিই বলছেন যে আপনারা করেছেন। এখন বলুন কে ধরা পড়েছে? ধরা পড়েছেন আপনারা, আপনাদের লোক ধরা পড়েছে, সি পি এমের লোক, আর এস পি'র লোক। বিদ্যাপতি ঘোষ, মাড়গ্রাম, তাকে খুন করা হয়েছে, মানিক ঘোষ, কান্দি, তাকে খুন করা হয়েছে। মুমতাজ শেখ, ভগবানগোলা, তাকে খুন করা হয়েছে এবং এই নির্বাচনের পরে যখন সি পি এমের লোকেরা আক্রমণ করে তখন পুলিশের সাহায্যে ২ জন বেলদার এবং ইয়াসিনকে খুন করা হয়েছে। অতএব মুর্শিদাবাদ জেলায় ৬ জনকে খুন করা হয়েছে। নদীয়া জেলায় ৫ জনকে খুন করা হয়েছে—শান্তিপুর থানার লক্ষ্মীপুর গ্রামের সুকুমার মণ্ডল, কংগ্রেস কর্মী, গয়েসপুর গ্রামের অমিয় ভট্টাচার্য একজন শিক্ষক, কংগ্রেস কর্মী, কৃষ্ণনগরে নরপুর গ্রামের সুভারানি, মঙ্গল সর্দার, গোমেদ হালদার। এই ৫ জনকে খুন করা হযেছে। এছাড়াও আরো আছে। এবারে দেখুন কিভাবে খুন করা হয়েছে। উনি আমাকে বলছেন, কুচবিহারের খবর তো আপনারা পেয়েছেন। ইলেকশানের পরে ১১ জন খুন হযেছে এবং তার মধ্যে ৭ জন হচ্ছে কংগ্রেস কর্মী। সেই সাত জনের নাম হচ্ছে, শ্রীনাথ বর্মণ, মৃনাথ বর্মণ, সন্তোষ সরকার, দীপক দাস, সুনীল বর্মণ, সৈয়দ আলী, আলিমুদ্দিন। এই ৭ জনের মধ্যে সন্তোষ সরকারের বাড়ীর পাশে পুলিশ ক্যাম্প। এই পুলিশ ক্যাম্পে সে আশ্রয় নিয়েছিল। পুলিশের সামনে সন্তোষ সরকারকে টেনে এনে খুন করা হয়। আরো দুঃখের কথা, আমার কাছে ফটো আছে সেটা দেখলে দেখা যাবে যে দুই ভাই, শ্রীনাথ বর্মণ এবং মৃনাথ বর্মণ মায়ের শ্রাদ্ধের জন্য বসেছিল। এই দুই ভাইকে টেনে এনে মারা হয়েছে এবং তার ফটো আমার কাছ আছে। এই চেহারা দেখলে বুঝতে পারবেন যে দুই ভাই যখন মায়ের শ্রাদ্ধের জন্য বসেছিল তখন তাদের টেনে

এনে সি পি এমের গুণ্ডারা পুলিশের সাহায্যে তাদের খুন করেছে। শুধু তাই নয়, এছাড়াও আরো ৪জন কংগ্রেস কর্মীকেও এর সঙ্গে খুন করা হয়েছে, সেটাও আমার কাছে আছে। সুতরাং সাত এবং ৪ যোগ করলে হয় এগারো জন অর্থাৎ এগারোর সঙ্গে ৪ যোগ করলে হয় ১৫ জন। এই ১৫ জনকে খুন করা হয়েছে। এছাড়াও আরো ৪ জন কংগ্রেস কর্মীকে খুন করা হয়েছে। তাদের নাম হচ্ছে, বাচ্চু বর্মণ, ফনীন্দ্র বসাক, দীপেন বর্মণ ও মনোমোহন অধিকারী। কয়েকজনকে খুন করা হয়েছে ইলেকশানের পরে

(গোলমাল)

এর থেকেই দেখা যাচ্ছে যে ৪০টির ওপরে খুন হয়েছে এবং আমি একথা চ্যালেঞ্জ দিয়ে বলছি। আজকে ল' এ্যাণ্ড অর্ডারের এই যদি অবস্থা হয় তাহলে গণতন্ত্রের কি অবস্থা হবে। আজকে আপনারা গণতন্ত্র গণতন্ত্র বলে চিৎকার করছেন, কিন্তু সেটা চোরের মুখে ভূতের নামের মত শোনাচ্ছে। আজকে এই রাজ্যে সি পি এম, গণতন্ত্রকে শেষ করে দিয়েছে, আইন বলে কিছু নেই। আজকে আমাদের এম এল এ হুমায়ূন চৌধুরী এবং আবদুল মান্নান পর্যন্ত আক্রান্ত হচ্ছেন। (এই সময় লাল আলো জ্বলে ওঠে)। স্যার, আমাকে আর একটু সময় দেবেন।

**মিঃ স্পীকারঃ** আপনার জন্য যে টাইম এ্যালট করা হয়েছিল সে টাইম শেষ হয়ে গেছে। সুব্রতবাবু ৫ মিনিট সময় বাড়িয়ে দিতে বলায়, আমি ইতিমধ্যেই ৫ মিনিট বাড়িয়ে দিয়েছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলীঃ** আরো কিছু সময় বাড়িয়ে দিন।

**মিঃ স্পীকারঃ** না, বার বার এটা হতে পারে না।

**শ্রীআবদুস সাত্তারঃ** স্যার, আমাকে আর ২ মিনিট সময় দিন।

**মিঃ স্পীকারঃ** ঠিক আছে, আপনি তাড়াতাড়ি শেষ করুন।

**শ্রীআবদুস সাত্তারঃ** বর্ণালী দত্তকে নিয়ে খবরের কাগজে হৈ-চৈ হচ্ছে, কিন্তু তদন্তের পরে সে ঘটনায় কে ধরা পড়েছে জানেন? শিশির ভৌমিক বলে সেখানে একজন হেড ক্লার্ক আছে, সে কো-অর্ডিনেশনের একজন অফিস বেয়ারার, তার ছেলে এই কেসে ধরা পড়েছে এবং সে ছেলেটি এস এফ করে। আজকে আপনারা গণতন্ত্রের কথা বলছেন, অথচ আমরা জানি আমাদের যে-সমস্ত পূর্বসুরীরা এই গণতন্ত্রের ওপর ভিত্তি করে দেশটাকে গড়তে চেয়েছিলেন তাঁরা কোন দিনও ভাবতেই পারেন নি যে, পশ্চিম-বাংলায় একদিন সি পি এম রাজত্বে আসবে, আর তার মুখ্যমন্ত্রী হবে শ্রীজ্যোতি বসু। যে গণতন্ত্রে মানুষের কোনও নিরাপত্তা নেই, যে গণতন্ত্রে আজকে খুন হলেও সেই খুনের কেসের থানা ডাইরি নেয় না, যে গণতন্ত্রে লুঠ হলেও, ডাকাতি হলেও কেস হয় না, আজকে আপনারা সেই গণতন্ত্রের বড়াই করছেন। সারা পৃথিবীতে আজকে আমরা যে সংবিধান নিয়ে গর্ব করি, যে সংবিধান নিয়ে আমরা বেঁচে আছি সেই সংবিধানে যে-সমস্ত গণতান্ত্রিক অধিকার, রাইটস এবং ডিউটিসগুলি আছে সেগুলিকে আজকে আপনারা কোথায় নিয়ে গেছেন দেখুন। যদি সি পি এমের কোনও লোক কোনও মানুষ খুন করে তাহলে তার বিচার হবে না। সি পি এমের কোনও লোক ডাকাতি করলেও তাকে ধরা হবে

না। আজকে সি পি এমের কোনও লোক যদি পাশবিক অত্যাচার পর্যন্ত কোন নারীর ওপর করে তাহলেও তাকে ধরা হবে না। আমাদের পূর্বসূরীরা যদি জানতে পারতেন যে, পশ্চিমবাংলায় একদিন জ্যোতি বসুর নেতৃত্বে সি পি এমের রাজত্ব হবে তাহলে আমার মনে হয় এই গণতন্ত্রের ব্যাখ্যা অন্যরকমভাবে হত। আজকে পশ্চিমবাংলার মানুষের কাছে এই গণতন্ত্র অভিশাপ হিসাবে এসেছে এবং আমরা আজকে সেই অভিশাপ নিয়ে বেঁচে আছি।

আমার মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ যে, গণতন্ত্রের দিকে তাকিয়ে অন্তত আর কিছু না হোক মানুষের একটু নিরাপত্তার ব্যবস্থা করুন, আইনের শাসন যাতে কায়েম হয় তার ব্যবস্থা করুন। এই কয়টি কথা বলে আমি আর একবার রাজ্যপালের ভাষণের ওপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশ্যামল চক্রবর্তী :** স্পীকার স্যার, নির্বাচনের আগে ইন্দিরা কংগ্রেসের প্রাক্তন পরিষদীয় দলের নেতা শ্রীভোলানাথ সেন বলেছিলেন, এবারের নির্বাচন হচ্ছে কুরুক্ষেত্রের যুদ্ধ। নির্বাচনের ফলাফলে প্রমাণিত হলো হ্যাঁ এটা কুরুক্ষেত্রের যুদ্ধ। এই কুরুক্ষেত্রের যুদ্ধে ওদের প্রধান যিনি সেনাপতি ছিলেন সেই প্রফুল্লচন্দ্র সেন পিতামহ ভীষ্মের মত শরশয্যায় সমাসীন। আর একজন সেনাপতি - - -

(গোলমাল)

[4-10—4-20 p.m.]

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, আপনি জানেন এবং আপনারা নজিরও দিয়েছেন, যিনি হাউসে নেই তার সম্পর্কে কিছু বলা যায় না।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনি বসুন।

**শ্রীশ্যামল চক্রবর্তী :** আমি আপনাকে অনুরোধ করছি, যে সময়টুকু বাদ গেল সেই সময়টুকু আমাকে দিয়ে দেবেন। যাই হোক, কুরুক্ষেত্রে আর একজন হুমকি দিয়েছিলেন তাঁর নির্বাচন কেন্দ্র ছিল ভাতার। কিন্তু তিনিও উরু ভেঙে হুমড়ি খেয়ে পড়ে গেছেন, বিরোধী দলের নেতা হিসাবে আর তিনি আসতে পারলেন না। নির্বাচনের আগে আর একজন কেন্দ্রীয় মন্ত্রী হুমকি ছেড়েছিলেন, বামফ্রন্টকে বঙ্গোপসাগরের জলে বিসর্জন দেবেন। আমরা সেদিনও বলেছিলাম এবং আজও বলছি, সমুদ্রেই তো আমাদের শয্যা পাতা। সুতরাং আমাদের ভয় কি আছে? যেখানে দুঃখের সমুদ্র সেখানেই কমিউনিজম, যেখানে দারিদ্র্যের সমুদ্র সেখানেই কমিউনিজম, যেখানে অত্যাচারের সমুদ্র সেখানেই কমিউনিজম, যেখানে শোষণের সমুদ্র সেখানেই কমিউনিজম আর একদিন সমুদ্র মন্থন করে পাওয়া গিয়েছিল অমৃত এবং সেই দেবতারা অমৃত পান করে অমর হয়ে গিয়েছিলেন। আর এই দুঃখের সমুদ্র, দারিদ্র্যের সমুদ্র, অত্যাচারের সমুদ্র এবং শোষণের সমুদ্র মন্থন করে পাওয়া গেছে নতুন যুগের অমৃত---মার্কসবাদ, লেনিনবাদ। সেই অমৃত পান করে পশ্চিমবাংলার মানুষ অমর হয়ে গেছে। কাজেই ইন্দিরা গান্ধীর অসুরেরাই তার কেশাগ্রও স্পর্শ করতে পারবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সাত্তার সাহেব তাঁর বক্তৃতায় বিশেষত কেন্দ্রীভূত করেছেন একটি বিষয়ের উপর। সেই বিষয় নিয়ে ইতিপূর্বে বহু আলোচনা হয়েছে, শুধু পশ্চিমবাংলায় নয়

সারা ভারতবর্ষে। সাত্তার সাহেব বলেছেন, গণতন্ত্রের রচয়িতারা যদি জানতেন, জ্যোতি বসুর নেতৃত্বে সি পি এম বা বামফ্রণ্ট এখানে আসবেন তাহলে হয়তো গণতন্ত্র অন্যভাবে ভারতবর্ষে রচিত হতো। এই ব্যাপারে ইতিহাসের একটি ঘটনার কথা আমার মনে পড়ে। আপনারা শুধু পশ্চিমবাংলাকে দেখে ভয় পাচ্ছেন। পাঞ্জাবকেশরী রণজিৎ সিং একদিন বলেছিলেন "সব লাল হো জায়গা"। আমি বলছি, আর একটু অপেক্ষা করুন, শুধু পশ্চিমবাংলা কেন, সারা ভারতবর্ষ একদিন লাল হয়ে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নির্বাচনের আগে ভোটার লিষ্টে কারচুপি সম্পর্কে অনেক কথা উঠেছে। ভোটার লিষ্টে কারচুপির ব্যাপারে অতীতেও উঠেছে। ওনারা ঐ ভোটার লিষ্টের ব্যাপার নিয়ে সুপ্রীম কোর্টেও গিয়েছিলেন। কিন্তু কি হয়েছে? সাত্তার সাহেবরা ৮ লক্ষ ভুয়া ভোটারের তালিকা নির্বাচন কমিশনের কাছে জমা দিলেন এবং তারই ভিত্তিতে ওরা সুপ্রীম কোর্টের কাছে গিয়েছিলেন। কিন্তু কিরকম তালিকা জমা দিলেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সাত্তার সাহেব কিছু কাগজপত্র দেখালেন। আমিও দু'-একটা কাগজপত্র দেখাতে চাই, অবশ্য গণশক্তি পত্রিকা নয়। ওনারা অভিযোগ করেছিলেন, মৃত ভোটারের নাম তালিকায় অন্তর্ভুক্ত করা আছে। আজকাল পত্রিকা বামফ্রণ্টের মুখপত্র নয়। ওনারা ১০ জন মৃত ভোটারের নাম উল্লেখ করেছিলেন। কিন্তু এই ১০ জনের মধ্যে ৬ জন মারা গেছেন ভোটার লিষ্ট তৈরীর করার পর আর ৪ জন মারা যাননি, বহাল তবিয়তে বেঁচে আছেন। তাদের ছবিও "আজকাল" পত্রিকা ছাপিয়ে দিয়েছে।

শুধু তাই নয়, আজকালে আরও প্রকাশিত হয়েছে আমাদের জয়ের জন্য ইন্দিরা কংগ্রেসের সাধারণ সম্পাদক শ্রীগোপালদাস নাগ বলেছেন কমিশনের কাছে "ভোটার লিষ্ট সম্বন্ধে ভুয়া অভিযোগ এনে পাঁজা এই রাজ্যে কংগ্রেস(ই)-র ভাবমূর্তিকে নষ্ট করেছেন।" শুধু তাই নয়, অসত্য কথা শুধুমাত্র বিধানসভার মধ্যে বলা হয়েছে। এমন কি তাঁরা সুপ্রীম কোর্টে কি বলেছেন? সুপ্রীম কোর্টের কাছেও তাঁরা টেলিগ্রাম দেখিয়ে বলেছেন যে, এই টেলিগ্রাম তাঁরা পাননি এবং পাননি বলে তাঁরা নির্বাচন কমিশনের কাছে উপস্থিত হতে পারেননি। পরে যখন টেলিগ্রামের কপি দেখিয়ে বলা হয়েছে তখন বিচারপতি অজিত পাঁজাকে ভর্ৎসনা করেছেন। 'আজকালে' প্রকাশিত হয়েছে মধ্যাহ্ন বিরতির পর শ্রীঅজিত পাঁজা আদালতকে জানান নথিপত্র আশ করে নিজের ভুল বুঝতে পেরেছেন। এইজন্য তিনি নিঃশর্তে ক্ষমা প্রার্থনা করেছেন। মিঃ ডেপুটি স্পীকার স্যার, সাত্তার সাহেব আর একটি অভিনব তথ্য উপস্থিত করেছেন বেশী ভোট মানেই রিগিং এবং যখন আমরা বলেছি রিগিংয়ের অর্থ কি সেটা তাঁরা বলেছেন, শিখিয়ে দেবেন। আমি শুধু বিনীতভাবে বলতে চাই, হয়তো অন্য অনেক কিছু আমরা শিখতে পারি, দয়া করে আপনাদের কাছ থেকে আমরা রিগিং শিখতে চাই না। কি বলেছেন তাঁরা? বলেছেন, বেশী ভোট মানেই হল রিগিং। আমি শুধু পশ্চিমবঙ্গে ভোটের হার বলব না। যে হিসাব দেব এটা পশ্চিমবঙ্গ রাজ্যের নয়। এই পত্রিকার নাম হচ্ছে স্টেটসম্যান। এটি বামপন্থী কোন শরিকদলের মুখপত্র নয়। কি বলছে স্টেটসম্যান? কেরালায়? কি বলছে কেরালা? যেখানে ইন্দিরা কংগ্রেস ওদের পরিচালিত ফ্রণ্ট তারা কি করছে? কেরালায় ভোটের হার সম্পর্কে বলছে স্লাইটলি ওভার ৭০ পারসেণ্ট অফ দি ১৩ মিলিয়ন ভোটার্স একসারসাইজড দেবার ফ্র্যানচাইজ ইন কেরালা টু-ডে এবং তারপর বলছে---শুধু তাই নয়---Vote turn-out was the highest 88 percent in Kottarakara Constituency.

কিন্তু এঁদের সব থেকে বড় নেতা ইন্দিরা গান্ধী একবারও বললেন না যে, ভোট বেশী হয়েছে, সুতরাং কেরালা নির্বাচনে রিগিং হয়েছে সেজন্য সরকার থাকা উচিত নয়। মিঃ ডেপুটি স্পীকার স্যার, সারা পৃথিবীতে আমরা যদি অগ্রসর দেশগুলির দিকে তাকাই, উন্নত দেশগুলির মানুষের দিকে তাকাই যেখানে শ্রেণীসংগ্রাম তীব্র, লড়াই তীব্র, যেখানে দুটো শক্তি পরস্পর মুখোমুখি এসে দাঁড়িয়েছে। যখন কঠিন সংগ্রামে রবীন্দ্রনাথের ভাষায় "কণ্ঠ আঁকড়ি ধরিল, পাকড়ি, দুই জনা দুই জনে" তখ। মানুষের চেতনা বাড়ে, মানুষ অবস্থান গ্রহণ করে, ভোটও বাড়ে এবং ভোট বাড়ে বলেই—বিরোধীদের ভোট যেমন বাড়ে, তেমনি সরকার পক্ষের ভোটও বাড়ে এবং এর মধ্যে দিয়ে মানুষের চেতনা প্রতিফলিত হয়।

[4-20—4-30 p.m.]

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি আপনার কাছে একটা হিসাব উত্থাপিত করতে চাই। হিসাবটা হ'ল যে, এবারে ভোটার কত ছিল। এবারে ভোটার ছিল ২ কোটি ৯৪ লক্ষ ৯৭ হাজার ৬১৫ জন। আর বুথ ছিল ৩৮ হাজার। তাহলে হিসাব করলে দেখা যায় গড় বুথ প্রতি ভোটার দাঁড়ায় ৭৮৭ জন। ৭৮৭ জন ভোটার বুথ প্রতি হয় যেখানে, সেখানে ৮০ ভাগ ভোট যদি কোথাও পড়ে, সেটা আশ্চর্যের কিছু নয়। সেখানে সাড়ে চারটা পর্যন্ত যদি ভোটার লাইনে দাঁড়ায়, তাহলে তাদের কুপন দেওয়া হয়। তার ভিত্তিতে আরো আড়াই ঘণ্টা বেশী ভোট দিতে পারে। সেটা পশ্চিমবাংলায় নতুন কিছু নয় এবং সেই জন্য পশ্চিমবাংলায় বিভিন্ন কেন্দ্রে বেশী ভোট পড়েছে। এমন কতকগুলি কেন্দ্র আছে যেমন কালিয়াগঞ্জ, কুশমুণ্ডি, মথুরাপুর, কাঁথি উত্তর, গঙ্গারামপুর, বালুরঘাট, রামনগর এইগুলির নাম উল্লেখ করছি এই জন্য, যেখানে ভোটার অনেক বেশী বেড়েছে, সেখানে ভোট বাড়া সত্ত্বেও বামফ্রণ্টের বিরোধী দলগুলি নির্বাচনে জয়লাভ করেছে। তাহলে এটা কি প্রমাণিত হয় যে ভোট বেশী বাড়লেই সেখানে রিগিং হয়। এই বলে যে আর্ত চিৎকার ওরা তুলেছে, যে মড়া কান্না কাঁদতে শুরু করে দিয়েছেন তাতে পশ্চিমবাংলার মানুষের মন ভুলবে না। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি বিনয়ের সঙ্গে এই কথা বলতে চাই গণতন্ত্রের কথা অন্তত ইন্দিরা কংগ্রেসের কাছ থেকে শিখে নিতে রাজি নই। কারণ গণতন্ত্রের যে পরাকাষ্ঠা, স্বাধীনতার পরে তারা দেখিয়ে এসেছে, যদি সেই দিকে আমরা তাকাই তাহলে দেখবো গোটা ভারতবর্ষে গণতন্ত্রের যে একটা মূল্যবোধ ছিল, গণতন্ত্রের যে রণনীতি ছিল, গোটা ভারতবর্ষে ইন্দিরা কংগ্রেস তাকে পদদলিত করছে এবং পশ্চিমবঙ্গে তো এরা ষড়যন্ত্র করছেই। প্রথমে ঘটনার সূত্রপাত হয়েছিল ১৯৫২ সালে, যখন কংগ্রেস তামিলনাড়ুতে, মাদ্রাজে পরাজিত হয়েছিল। সেখানে এম এল এ কিনে মন্ত্রিসভা তৈরী করা হয়েছিল কংগ্রেসের। এই হ'ল ঘটনার সূত্রপাত। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আসামে বার বার মন্ত্রিসভা তৈরী করেছে, তারা এম এল এ কেনা-বেচা করেছে এবং পশ্চিমবাংলায় ১৯৬৭ সালে পিছনের দরজা দিয়ে ডঃ প্রফুল্ল ঘোষ মন্ত্রিসভা তৈরী করেছিলেন। অত্যন্ত লজ্জাজনক ঘটনার সূত্রপাত করেছে। এমন কি সেখানে ইন্দিরা কংগ্রেসের মন্ত্রী অবধি জড়িত। হরিয়ানায় ৯০টি আসনের মধ্যে ৩২টি আসন লাভ করেও সেখানে ইন্দিরা কংগ্রেসের নেতা ডিগবাজি বিশারদ ভজনলালকে ডেকে মন্ত্রিসভা তৈরী করতে দেওয়া হয়েছে। সেখানে রাতারাতি শপথ গ্রহণ করিয়ে দেওয়া হয়েছে। ভারতবর্ষের গণতন্ত্রের ইতিহাস কালিমালিপ্ত করার চেষ্টা করেছে। এদের মুখে গণতন্ত্রের কথা মানায় না। ওরা পশ্চিমবাংলার মন্ত্রিসভার কথা বলেছেন। হরিয়ানায় ৯০ জন এম এল এ-র মধ্যে যদি ১৯ জনকে নিয়ে মন্ত্রিসভা হয়ে থাকে তাহলে

২৯৪ জন এম এল এ-এর মধ্যে ৬০ জনকে নিয়ে মন্ত্রিসভা তৈরী করতে হয়। অঙ্কের হিসাবে তো তাই বলে। সুতরাং পশ্চিমবাংলার কথা বলতে হলে আগে হরিয়ানার কথা, হরিয়ানার দৃষ্টান্ত নিজেরা বুঝে তারপর সমালোচনা করবেন। এটা আমরা দেখেছি যে, তারা নির্বাচন করতে চান না। নির্বাচনে আগে মানুষের মুখ দেখে যখন বোঝেন যে, নির্বাচন দরকার এবং আরো দেখেন যে, নির্বাচনে মানুষের রায় তাদের বিরুদ্ধে না যায়। যতবার নির্বাচনের কথা উঠেছে—যখন পঞ্চায়েত নির্বাচনের কথা হয়েছে, ইউনিভার্সিটি নির্বাচনের কথা হয়েছে, যখন মিউনিসিপ্যালিটি নির্বাচনের কথা হয়েছে তখন তারা নির্বাচন বন্ধ করবার চেষ্টা করেছে। যখন সাধারণ নির্বাচনের কথা হয়েছে, বিধানসভা নির্বাচনের কথা হয়েছে তখন তারা কোর্টে ছুটেছে। জনগণের মুখোমুখি হতে তারা চান না। গাড়োয়ালে কি ঘটনা ঘটলো। গাড়োয়ালে যখন বহুগুণা নির্বাচনের প্রার্থী হলেন তখন গাড়োয়ালের নির্বাচন ক্ষেত্র একটা বিরাট রণক্ষেত্রে পরিণত করা হয়েছিল, গাড়োয়ালে রিগিং করা হয়েছিল এবং গোটা ভারতবর্ষের যাঁরা গণতন্ত্রের পূজারী, যাঁরা গণতন্ত্রকে প্রতিষ্ঠা করতে চান তাঁরা সেখানে ব্যাপার দেখে শিউরে উঠেছিলেন।

ওঁরা আজকে গণতন্ত্রের কথা বলছেন, গণতন্ত্রের জন্য সংগ্রাম করছেন। ওঁরা গাড়োয়ালের ঘটনা দেখে শিউরে উঠেছেন। সেখানে রিগিং হয়েছিল বলে পরে ভোটের ব্যবস্থা হল, বিভিন্ন অজুহাতে নির্বাচন বন্ধ করে দেওয়া হল। আজকে শাকদরের কথায় এত রাগ কেন? তিনি তো কেন্দ্রের লোক, কেন্দ্রীয় সরকার কর্তৃক নিযুক্ত ব্যক্তি। শাকদরের উপর রাগ হল এই জন্য যে, তিনি বলেছিলেন, গাড়োয়ালে নির্বাচন গণতান্ত্রিক নিয়মানুসারে হয়নি। তিনি বলেছিলেন আমি যতদিন পর্যন্ত এই আসনে অধিষ্ঠিত আছি, ততদিন পর্যন্ত গণতান্ত্রিক রীতিনীতিকে পরিচালিত করতে চাই। তাই দেখা গেল গাড়োয়ালে নির্বাচন এবং এটা থেকেই প্রমাণিত হয় যখনই নির্বাচনের প্রশ্ন আসে, তখনই নির্বাচন বন্ধ করার চেষ্টা হয়। মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমরা দেখেছি, বহুবারই আপনাদের কাছ থেকে নিরপেক্ষতার দাবী করা হয়েছে। আমি এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই—মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনাকে এবং মাননীয় স্পীকার মহোদয়কে—আপনাদের উভয়কেই অনুরোধ করতে চাই যে আপনারা নিশ্চয়ই নিরপেক্ষ হবেন। কিন্তু দয়া করে কেরালার সেই স্পীকারের মত হবেন না যিনি কেরালা সরকারকে টিকিয়ে রাখতে ৭ বার কাস্টিং ভোট প্রয়োগ করেছিলেন। ওঁরা বলেন, ওঁরা নাকি গণতন্ত্রের পথেই চলেন, ওঁদের কাছে গণতন্ত্রের পাঠ নিতে হবে? ওঁরা গণতন্ত্রে বিশ্বাসী। যাদের নিজের দলের নির্বাচন হয় না, যাদের দলের নাম একজন ব্যক্তির নামে। শ্রীমতী গান্ধী অজিতবাবুকে ডেকে বলে দিলেন, তুমি আজ থেকে দলের সভাপতি নির্বাচিত হলে। আর অজিতবাবু গলায় সেই মালা নিয়ে পশ্চিমবঙ্গে এসে বললেন, আমি সভাপতি। কয়েকদিন পরে শ্রীমতী গান্ধী আবার বললেন, না, তুমি সভাপতি নও—এ মণিহার তোমায় নাহি সাজে। এই যাদের দলের অবস্থা, তাদের কাছে নিতে হবে গণতন্ত্রের পাঠ। ওঁরা গণতন্ত্রের পাঠ দিতে চান গোটা ভারতবর্ষকে, ভারতবর্ষের মানুষকে। ওঁরা চাইছেন গণতন্ত্রের সমস্ত রীতিনীতিকে পদদলিত করতে, অবদমিত করতে। যার প্রমাণ হল সেদিনের ১৪ তারিখের ঘটনা। সেদিন যে ঘটনা ওঁরা ঘটিয়েছেন তার দ্বারা আর কিছু না হোক, গণতন্ত্রের প্রতি ওঁদের বিন্দুমাত্র আস্থা আছে বলে মনে হয় না, সংসদীয় গণতন্ত্রের রীতি এরকম নয়। ওঁরা সেদিন রাজ্যপালের গাড়ী আটকে রেখেছিলেন। গণতান্ত্রিক রীতি অনুযায়ী সে অধিকার ওঁদের আছে। কিন্তু সেদিন কুখ্যাত গুণ্ডাদের এবং মস্তানদের নিয়ে জাতীয় পতাকাকে যেভাবে পদদলিত করেছেন, জাতীয়

পতাকাকে ছিঁড়ে ফেলে যে আচরণ করেছেন, সেই দল আবার দেশের মানুষের ভার নিতে চায়। ওঁরা যদি দেশের ভার নেন তাহলে সহজেই বুঝতে পারা যায় সমগ্র দেশের ৭০ কোটি মানুষের কি অবস্থা হবে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ওঁরা বলছেন বামপন্থী ফ্রন্ট নাকি পশ্চিম-বাংলাতে সন্ত্রাস সৃষ্টি করছে। আমাদের মাননীয় নেতা দেবী বসু আজকে সকালে বলছিলেন, একজন কুখ্যাত ডাকাতের মৃতদেহকে ইন্দিরা কংগ্রেসের সদস্য বলে দাবী করছেন। কোচবিহারে ১১ জন খুন হয়েছে---তারা ডাকাত, আর ওঁরা বলছেন, তারা সবাই ইন্দিরা কংগ্রেসের।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, কোচবিহারে যে খুন হয়েছে, সে ব্যাপারে আমরা তদন্তের দাবী করেছি। সেখানে এমন ন্যক্কারজনকভাবে হত্যা করা হয়েছে অথচ চীফ সেক্রেটারী এখানে বসে আছেন। আর অপর দিকে একটা ডাকাতদল খুন হয়েছে বলে বলছেন। যারা খুন হয়েছে তারা সকলেই নিয়মিতভাবে কংগ্রেস দলের সদস্য, পার্টির মেম্বার। সেখানে ৭ জনকে সারাদিন ধরে পিটিয়েছেন আর ওঁরা বলছেন, তাদের ডাকাত বলে আঘাত করা হয়েছে।

[4-30—4-40 p.m.]

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** স্যার, অন এ পয়েণ্ট অব অর্ডার---

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনার পয়েণ্ট অব অর্ডার পরে শুনবো। ওঁনার বক্তব্য শেষ হতে দিন তারপরে শুনবো। ফার্স্ট হি ফিনিস হিজ স্পিচ। মাঝখানে এই রকম ইণ্টারাপশন করা ঠিক নয়। ডিফিকাল্ট to continue this house.

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** আপনার রুলিং আমি শুনেছি অন এ পয়েণ্ট অফ অর্ডার।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনারি পয়েণ্ট অফ অর্ডার শুনবো আগে আপনি দয়া করে বসুন। হাউসে সিনিয়র মেম্বার হিসাবে আপনি নিশ্চয় পার্লামেণ্টের ডেকোরাম মেণ্টেন করে চলবেন। আপনার পয়েণ্ট অব অর্ডার শুনবো আগে শ্যামল চক্রবর্তীকে তাঁর বক্তব্য শেষ করতে দিন।

**শ্রীশ্যামল চক্রবর্তী :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আশা করবো যে আমার যে সময়টা কেটে গেল সেটা আপনি ওদের থেকে আমাকে কেটে দেবেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সেখানে যত খুন, ডাকাতি, চুরি, বদমাইশি হচ্ছে কংগ্রেস দল দাবি করতে শুরু করেছে ওদের পার্টির লোক বলে। আশঙ্কা হচ্ছে যে ওরা অন্য কোন জায়গায় পার্টি অফিস রাখবে না। পশ্চিমবঙ্গে যত শ্মশান আছে তার পাশে তাদের পার্টির অফিস খুলে রাখবেন যাতে মৃতদেহগুলি এলেই ওদের পার্টির লোক বলে দাবি করতে পারে। আমি দু'-একটি ঘটনার কথা আপনার মাধ্যমে উত্থাপন করতে চাই। সেখানকার নির্বাচনের পরাজয়ে ক্ষিপ্ত হয়ে কেন্দ্রীয় সরকারের নির্দেশ পেয়ে পশ্চিমবঙ্গের মানুষের যে আইন-শৃংখলা আছে এবং মানুষের মধ্যে যে নিরাপত্তা বোধ জেগে উঠেছে সেটা যাতে ভঙ্গ করা যায় তার জন্য তারা চেষ্টা করছে। পশ্চিমবঙ্গ গোটা ভারতবর্ষের মধ্যে একটি উল্লেখযোগ্য স্থান অধিকার করে আছে। এখানে শান্তিপুর্ণ অবাধ নির্বাচন করেছে। পশ্চিমবাংলার মানুষের মনে যাতে সন্দেহ তৈরী করা যায় এবং নিরাপত্তার অভাব তৈরী করা যায় তার জন্য হিংস্র সাপের মত ওরা একটা গোষ্ঠী তৈরী করছেন। মালদহ জেলার অনেক ঘটনার কথা বলা হয়েছে---সেখানে মালদহ জেলার রতুয়াতে

আমি শুধু উল্লেখ করতে চাই ইন্দিরা কংগ্রেসীরা আমাদের কিভাবে আক্রমণ করলো। ওরা গুলি চালিয়ে আমাদেরই একজন কর্মীকে চিরকালের জন্য চোখ অন্ধ করে দিল অথচ ওরাই বলছেন সি পি এম দলের লোক। মালদহের রতুয়া থানার শাহোয়ায় এবং ডায়নারে সেখানে কংগ্রেসের সশস্ত্র বাহিনী আমাদের উপর আক্রমণ করছে। কালিয়াচকের বামনগড়ের স্থানীয় এম এল এ'র নেতৃত্বে কংগ্রেসী গুণ্ডাবাহিনী সি পি আই এমের উপর আক্রমণ করেন এবং গুলি চালায়। সেই গুলির আঘাতে ২টি বাচ্ছা ছেলে যারা রাজনীতির সঙ্গে যুক্ত নয় তারা ওই গুলির আঘাতে আহত হয়ে যায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা প্রশ্ন করতে পারি যে, ২টি বাচ্ছা ছেলে বা বালক কি অপরাধ করেছিল যে, আবদুস সাত্তারের বাহিনী তার উপর আক্রমণ করে গুলি চালায়।

আমরা সেখানে দেখেছি আব্দুল হাসানের বাড়ী কংগ্রেস(ই)-রা আক্রমণ করেছিল। পাণ্ডুয়া গ্রাম পঞ্চায়েতের সদস্য বীরেনবাবুর বাড়ী আক্রমণ হয়। শুধু তাই নয় ঐ কংগ্রেসের একজন প্রভাবশালী নেতা বিমানে করে এসে কিছু এম এল একে সঙ্গে করে নিয়ে গিয়ে মহানন্দা ভবনে থেকে কিছু লোকের মাথায় ব্যাণ্ডেজ বেঁধে নিয়ে এসে টিভি ছবি দিয়ে পশ্চিমবাংলার লোককে আবার বিভ্রান্ত করার চেষ্টা করেন বামফ্রণ্টের লোকেরা এদের উপর আক্রমণ করেছে। এইরকম এক একটা ঘটনা তাঁরা সংঘটিত করছেন। অর্থাৎ ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তাঁরা যে কায়দা গ্রহণ করেছিলেন সেই কায়দা তাঁরা এখন নিচ্ছেন। এখন বলছেন যে ৩ মাসের মধ্যে এই সরকারকে ফেলে দেওয়া হবে এবং এতেই তাঁরা ক্ষান্ত না হয়ে বলছেন যে পিঠের চামড়া তুলে দেবেন। অর্থাৎ সেই সময় যে সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করেছিলেন সেটাই আবার কায়েম করতে চাইছেন। পশ্চিমবাংলায় যে আইন-শৃংখলা তৈরী হয়েছে, যে সাম্প্রদায়িকতা নেই, যে বিচ্ছিন্নতাবাদ নেই সেটা তাঁরা এখানে সৃষ্টি করতে চাইছেন। নির্বাচনে জয়লাভ করার জন্য তাঁরা মুসলীম লীগ, ডেমোক্রেটিক ক্রিশ্চিয়ান পার্টি, ঝাড়খণ্ড পার্টি ইত্যাদির সঙ্গে হাত মিলিয়ে এখানে বিচ্ছিন্নতাবাদ সৃষ্টি করতে চাচ্ছেন। আমার শেষ কথা হচ্ছে রাজ্যপালের ভাষণ সমর্থন করার সঙ্গে সঙ্গে, সমস্ত সংশোধনীর বিরোধিতা করার সঙ্গে সঙ্গে এই কথা বলছি যে গতবার শুনেছি ১/২ মাস কিন্তু ৫ বছর অতিক্রান্ত করেছি এবং এবার শুনছি ৩মাস। অহল্যার মতন স্বপ্ন দেখতে দেখতে পাথর হয়ে যাবেন, কিন্তু পশ্চিমবাংলার বামফ্রণ্ট সরকারকে শেষ করা যাবে না। এখানকার মানুষ ভারতবর্ষের উত্তর সীমান্তে অপরাজেয় গিরিশৃঙ্গ কাঞ্চনজঙ্ঘার মত মাথা উঁচু করে বলছে আমরা ইন্দিরা গান্ধীর কাছে মাথা নত করিনি। আমার অধীনে মোর রসনা এই খাড়া গর্দান।

**Dr. Zainal Abedin :** We are aggrieved at every sphere, at every step in regard to the conduct of business of the House. As such, as we have promised earlier, we have tabled the notice of 'No-Confidence' in Mr. Speaker of Legislative Assembly, West Bengal. We give notice of our intention to move it. We wrote to the Secretary, West Bengal Legislative Assembly, Assembly House, Calcutta-1, as follows :

**"Sub : Resolution expressing No-confidence in Mr. Speaker."**

Dear Sir,

We give notice of our intention under Clause(e) of Article 179 of the Constitution of India read with Rule 201 of the Rules Procedure and Conduct

**of Business in the West Bengal Legislative Assembly to move the following resolution for removal of the Speaker from his Office.**

**Resolution—this Assembly expresses its want of confidence in Mr. Speaker of the West Bengal Legislative Assembly."**

**Sir, I have appealed to the Leader of the House if he has got the courage with this brute majority, let him extend the time of the House by another 14 days so that we can bring the motion of 'No-confidence' as per rules of the business of the House.**

**Thank you.**

[4-40—4-50 p.m.]

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনি নোটিশ দিয়েছেন কি?

**ডাঃ জয়নাল আবেদিন :** হ্যাঁ দিয়েছি। আবদুস সাত্তার এণ্ড জয়নাল আবেদিন হ্যাভ টেবল্ড দি মোশান।

**মিঃ ডেপুটি স্পীকার :** Now, Dr. Sukumar Roy may like to speak.

**ডাঃ সুকুমার রায় :** মিঃ ডেপুটি স্পীকার, স্যার, বক্তৃতা দেবার আগে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাতে চাই যে, এই সভায় আমি একজন নতুন সদস্য। এই সভার অনেক কিছু রীতিনীতি, আচার আমার জানা নেই। যাই হোক, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আমি যেকথা বলতে চাই সেটা হচ্ছে এই যে সেদিন রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটা বামফ্রণ্টের বড় শরিক সি পি এমের অন্তঃসারশূন্য বক্তব্যের বহিঃপ্রকাশ। তিনি যে সংক্ষিপ্ততম ও তথ্যহীন বক্তব্য বা ভাষণ রেখেছেন সেটা নিঃসন্দেহে প্রমাণ করে যে, যখন তার খসড়া প্রস্তাব মন্ত্রিসভায় যায় তখন হয়ত মন্ত্রিসভার সদস্যরা পশ্চিমবঙ্গের চিত্রটা ভাল করে জানাতে পারেন নি, বা তাঁদের কাছে পরিষ্কার হয়নি, বা আরো হতে পারে তাঁদের চরিত্র যাতে প্রকাশ না হতে পারে সেজন্য গোপন করেছেন। সেজন্য ঐ ভাষণে পশ্চিমবঙ্গের উন্নয়নে পঞ্চবার্ষিকী পরিকল্পনায় তাঁরা যে কিছু করেছেন বা ব্যর্থ হয়েছেন তার কোন উল্লেখ নেই। এই সরকার যেভাবে ক্ষমতায় এসেছেন সেই ক্ষমতার মাধ্যমগুলি যদি আমরা বলি তাহলে হয়ত এই সভার অনেক সদস্য আমাদের ঠাট্টা করবেন। সেই মাধ্যমগুলি হচ্ছে প্রশাসনের কিয়দংশ, কিছু সাদা পোশাক পরা হোমগার্ড, কয়েক লক্ষ ব্যালট পেপার যেগুলি ডুপ্লিকেট ছাপা হয়েছিল, কিছু ভাঙ্গা বাক্স এবং কিছু বাক্স বদলের মাধ্যম। এইগুলির থ্রু দিয়ে তাঁরা পশ্চিমবঙ্গে ক্ষমতায় এসেছেন। এর তথ্য এবং প্রমাণ আমাদের নেতা অনেক জায়গায় রাষ্ট্রপতি, শাকদের সাহেব, ইলেকশান কমিশনকে দিয়েছেন এবং বিরোধী পক্ষের নেতাদের দিয়ে এসেছেন। যদি রাজ্যপাল নিজে থেকে এর একটা তদন্তের ব্যবস্থা করেন তাহলে আমরা হলপ করে বলতে পারি এবং আমরা প্রমাণ করে দেব যে এই সরকার জাল সরকার। তা না হলে কেন এই সরকার ইলেকশানের পরে গ্রামে-গঞ্জে সন্ত্রাসের সৃষ্টি করছেন? ১৯৭৭ সালে তো এই রকম সন্ত্রাস হয়নি? এবারে কেন সন্ত্রাসের সৃষ্টি হয়েছে? পুরুলিয়ার বলরামপুর, কাশীপুর, সমগ্র মেদিনীপুর, কোচবিহার প্রত্যেকটি জায়গায় আমরা দেখতে পাচ্ছি সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। আমরা এই কথা বলতে চাই যে সন্ত্রাসের সৃষ্টি করা হয়েছে ইচ্ছা করে যাতে সাধারণ মানুষ যারা স্বতঃস্ফূর্তভাবে কংগ্রেস কর্মীদের সঙ্গে কাজ করেছিল তারা বুক ফুলিয়ে কাজ করতে না পারে। সেজন্য

সন্ত্রাসের সৃষ্টি করা হয়েছে। সন্ত্রাস সৃষ্টি করেছেন এই কারণে গ্রাম পঞ্চায়েতের যে ইলেকশান হবে সেখানে তারা যাতে মাথা তুলে না দাঁড়াতে পারে। এই পরিপ্রেক্ষিতে কোন উল্লেখ আমরা রাজ্যপালের ভাষণে দেখলাম না। আমরা দেখেছি পুরুলিয়াতে ইলেকশানের আগে মার্চ-এপ্রিল মাসেরও আগে এন আর ই পি বা যে কোন ফুড ফর ওয়ার্কের টাকা জমা রাখা হয়েছিল মানুষকে অভুক্ত রেখে। ইলেকশানের ২ দিন আগে গ্রামে গ্রামে হরির লুটের মত সেই টাকা বিতরণ হতে লাগল। এগুলি কেন হয়? এইগুলি হয় এই কারণে যে, নির্বাচনে যে কোন উপায়ে জিততে হবে। তাই আমরা বলছি কারচুপি করে এই সরকার এসেছে এটা আমরা প্রমাণ করে দিতে পারি। আমরা বলেছিলাম রাজ্যপাল যদি তদন্ত কমিশন করেন তাহলে আমরা প্রমাণ করে দেব এই সরকার কারচুপি করে এসেছে। আমাদের পুরুলিয়া একটা ব্যাকওয়ার্ড ডিস্ট্রিক্ট, খরাকবলিত জেলা, সেই জেলার উন্নয়নমূলক কোন কাজের কথা এই সরকার বলেনি। আমরা দেখেছি এই জেলায় ইলেকশানের আগে হরিজন মুচি তাদের যে একমাত্র পানীয় জলের সংস্থান যেটা নিয়ে তারা জলকষ্ট নিবারণ করেন, ইলেকশানে যেহেতু এই হরিজন মুচিরা কংগ্রেসের সাপোর্টার ছিল সেজন্য সেই পানীয় জলের কূপে বিষ্ঠা নিক্ষেপ করা হয়েছে। মানবাজারে যুব কংগ্রেসের চিত্ত দত্তকে ছুরি মারা হল। কেন এই সন্ত্রাস? এই সন্ত্রাস তাঁরা সৃষ্টি করেছেন ইচ্ছা করে যাতে ভবিষ্যতে এরা মাথা তুলতে না পারে। আমরা পুরুলিয়া জেলায় গ্রামে গ্রামে দেখেছি ৫/৬ বছর হল প্রাইমারী হেলথ সেণ্টার, সাবসিডিয়ারী হেলথ সেণ্টার তৈরী হয়ে পড়ে আছে, সেখানে কোন ডাক্তার, নার্স নেই, ওষুধ তো দূরের কথা। যেহেতু এগুলি ১৯৭৭ সালের আগে তৈরী হয়েছিল সেজন্য সেখানে ডাক্তার, নার্স পাঠাবার দরকার হয়নি। আমি মনে করি এগুলি ভাষণে উল্লেখ থাকা উচিত ছিল।

আজকে পুরুলিয়া চরম দুরবস্থায় পড়েছে, পুরুলিয়া খরাকবলিত এলাকা কাজেই সেখানে স্থায়ী ব্যবস্থা নেওয়া হোক। তবে দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম রাজ্যপালের ভাষণে পুরুলিয়ার এই অবস্থা সম্বন্ধে কোন উল্লেখ নেই। আমি মনে করি এই সম্বন্ধে উল্লেখ থাকা উচিত ছিল। এবারে আমি পুরুলিয়া জেলা হাসপাতাল সম্বন্ধে কিছু বলব। সেখানে একটা চরম নৈরাজ্য চলছে এবং মানুষ ও কুকুর একসঙ্গে থাকছে। এদিকে কোনরকম নজর দেওয়া হচ্ছে না এবং এর কোন উল্লেখও নেই। স্যার, এঁরা গণতন্ত্র গণতন্ত্র বলে চিৎকার করেন। একটু আগে মাননীয় সদস্য শ্যামলবাবুর কাছে শুনলাম গণতন্ত্রের পাঠ তাঁরা কারুর কাছ থেকে নিতে চান না। তাঁরা গণতন্ত্র চান না তাই প্রথম থেকেই বলছেন গণতন্ত্রের পাঠ আমরা নিতে চাই না। আমি এই ভাষণের পরিপ্রেক্ষিতে বলতে চাই এই ভাষণে আরও যে কথাগুলি উল্লেখ করা উচিত ছিল সেগুলি চতুরতার সঙ্গে উল্লেখ করেন নি। শুধু তাই নয়, এই ক্ষুদ্র ভাষণ রাজ্যের মানুষদের ভাল করে বুঝতে দেয়নি পশ্চিমবাংলার চিত্র কি। একথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[4-50—5-00 p.m.]

**শ্রীদীপক সেনগুপ্ত :** মি: ডেপুটি স্পীকার স্যার, পশ্চিমবাংলার নব বিধানসভার উদ্বোধনকালে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন, আমি সেই ভাষণকে স্বাগত জানাই, সমর্থন জানাই। রাজ্যপাল মহাশয় উপযুক্ত কথাই বলেছেন—এবারের নির্বাচনের

*ফলাফল গত বামফ্রণ্ট সরকারের কার্যকলাপের সমর্থন এবং আগামী ৫ বছরের জন্য বামফ্রণ্ট যে ৩৪ দফা কর্মসূচি দিয়েছেন, তার প্রতিও জনসমর্থন দেখিয়েছে সাধারণ মানুষ। একথা বলতে গিয়ে তিনি অত্যন্ত স্বাভাবিকভাবে বলেছেন অতি ইদানীংকালে যে কয়টি নির্বাচন পশ্চিমবাংলায় অনুষ্ঠিত হয়েছে, তার মধ্যে এবারকার নির্বাচন শান্তিপূর্ণ আবহাওয়ার মধ্যে অনুষ্ঠিত হল এবং আরও বলেছেন---য়্যাপ্রিহেন্‌শন------*

**Apprehensions about law and order problems besetting the elections were not justified by events.**

রাজ্য সরকারের সামনে নির্বাচনের আগে এই সমস্যা এসেছিল, পশ্চিমবাংলায় আইন-শৃংখলা থাকবে কি থাকবে না, নির্বাচন স্বাভাবিকভাবে এবং সহজভাবে হতে পারবে কি পারবে না, এই প্রশ্ন বামফ্রণ্ট সরকারের সামনে উপস্থিত হয়েছিল। আইন-আদালত করবার পরে মনোনয়নপত্র দাখিল করার যখন প্রশ্ন এলো তখন আমরা দেখলাম বিভিন্ন জায়গায় কংগ্রেসের মধ্যে অন্তর্দ্বন্দ্ব নানাভাবে প্রকাশ হতে লাগল। তাই বিভিন্ন ক্ষেত্রে প্রার্থীদের নিরাপত্তার ব্যবস্থা করতে হয়েছে। সেই সময়ে রাজ্য সরকারের হোম সেক্রেটারী যেকথা বলেছিলেন সেটা গত ২৮শে এপ্রিলের যুগান্তর কাগজে বেরিয়েছিল। হোম সেক্রেটারী তখন একথা বলেছিলেন যে, বামফ্রণ্টের প্রার্থী বাদে কংগ্রেস সহ অন্যান্য দলের প্রার্থী লিখিতভাবে তাঁদের জন্য সিকিউরিটি গার্ড চাইলে দেওয়া হবে। বামপন্থী প্রার্থীরা তা চাননি, চাইতে হয়নি। কিন্তু শেষ পর্যন্ত এমন অবস্থা হয়েছিল---কোথাও কোথাও প্রার্থী হারিয়ে যেতে শুরু করল, কেউ কেউ গা ঢাকা দিলেন, এই অবস্থায় স্বাভাবিকভাবেই প্রার্থীদের নিরাপত্তার খাতিরে গার্ড দেবার ব্যবস্থা করতে হয়েছে। কংগ্রেসীরা তাদের প্রার্থীদের জন্য গার্ড চাইছিল কেন? ওরা বলবেন স্বভাবতই যে এটা বসুমতী কাগজ, সরকারী দলের কাগজ, সুতরাং এইরকম তো লিখবেই, কিন্তু ফটোতে মিথ্যা বলে না। এই যে এখানে ছবি রয়েছে---(কাগজ তুলে ছবি প্রদর্শন) পঙ্কজ ব্যানার্জী, কংগ্রেস প্রার্থী, তিনি মনোনয়নপত্র দাখিল করলেন, তখন দেখা গেল অধ্যাপক অসীম দত্ত মনোনয়নপত্র জমা দিয়ে পুলিশের গাড়ীতে করে বেরিয়ে যাচ্ছেন। এই যে ভয়, এটা কাকে ভয়, এই ভয় বামফ্রণ্টকে নয়, ভয় তাদের নিজেদের। আজকে উল্লেখপর্বে শুনছিলাম একজন সদস্যের বক্তৃতা, জিজ্ঞাসা করলাম এই সদস্য কে, শুনলাম ইনি হৈমী বসু, তিনি নাকি আজকে কেওড়াতলার ধার দিয়ে আসছিলেন, তাঁকে তো কেওড়াতলা নিয়ে যাবারই ব্যবস্থা করে ফেলেছিলেন। (এ ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ---করেছিল সি পি এম), একজন সদস্য নাকি পচা রুটি নিয়ে এসেছেন, আজকে যদি শ্রীহৈমী বসুর জামা তুলে দেখা যায় তবে দেখা যাবে সিগারেটের দাগ, ছুরির দাগ। (কংগ্রেস বেঞ্চ থেকে---করেছে তো সি পি এম) এই করে লোকদের হাত বাড়াতে চাইছেন। এই যে ছবি বেরিয়েছে---(বিরোধী পক্ষ থেকে ওটা তো সত্যযুগ) আমি এটাই আশা করেছিলাম। সত্যযুগ কেন, এটা আনন্দবাজারেও বেরিয়েছে। যে আনন্দবাজার আপনাদের ফ্রেণ্ড ফিলসফার এ্যাণ্ড গাইড, যে আনন্দবাজারের বরুণবাবুর কথা আপনাদের নেতারা মুখে মুখে বলেন, সেই আনন্দবাজারেও ছবি বেরিয়েছে। আসল কথা হচ্ছে আইন-শৃংখলা পরিস্থিতি এই পর্যায়ে টেনে নিয়ে এসেছিলেন। আমাদের এই অবস্থার মধ্যে ভোট করতে হয়েছে। খুব স্বাভাবিকভাবে রাজ্যপালকে ঝুঁকি বইতে হয়েছে। আপনারা রাজ্যপালকে অনেক কিছু লিখেছিলেন এবং রাজ্যপাল তা সরকারের কাছে পাঠিয়েছে। এবং তিনি দেখেছেন যে তাঁর সরকার বহু বাধা-বিপত্তি সত্ত্বেও অত্যন্ত

শান্তিপূর্ণ আবহাওয়ায় যা আগে কখনও হয়নি, নির্বাচন হয়েছে। নির্বাচনের পরে বলছেন রিগিং হয়েছে। সাত্তার সাহেব বললেন রিগিং হয়েছে। বিরোধী দলের নেতা, আমরা আশা করেছিলাম যে তাঁর কাছ থেকে এই বিধানসভায় কিছু ভাল ভাল কথা শুনবো। তিনি যা বললেন তা তো সাতদিন আগে বরুণবাবু লিখেছিলেন। আমি তার প্রতিবাদে আনন্দবাজারে লিখেছিলাম। কিন্তু আমার কথা বের করার সাহস আনন্দবাজারের হয়নি। জ্যোতিবাবু ১৯৭২ সালের নির্বাচনে এই কথা বলেছিলেন যে ১ মিনিটে একটির বেশী ভোট দেওয়া সম্ভব নয়। কিন্তু সেই সময় ভোট দেবার ব্যবস্থাটা কি ছিল? ভোট কেন্দ্রগুলির অবস্থা কি ছিল? আজকে প্রত্যেকটি ভোট কেন্দ্রে প্রায় ১০০ ভোটার কম হয়েছে। ১৯৭২ সালে কত ভোট পড়েছে এবং তার কারণ কি? সেই ভোট দিতে যে সময় লাগতো তাতে জ্যোতিবাবু বলেছিলেন এক মিনিটে একটির বেশী ভোট হয় না। আজকে নির্বাচন কমিশন ভোট পদ্ধতি আরও উন্নত করেছে এবং তারা চেষ্টা করছে যে আরও কম সময়ে কিভাবে ভোট দেওয়া যায়। তারা কম্পিউটার মেশিন দিয়ে ভোট দেবার ব্যবস্থা করতে চলেছেন।

(এ ভয়েস :—১১০% ভোট পড়েছে কোন কোন কেন্দ্রে)

একথা তো বলবেনই। আপনারা বলছেন যে বামফ্রন্ট সরকারী কর্মচারীদের সহযোগিতা নিয়ে ভোট রিগ করেছে। তবে কথা বলতে পারেন নি যে পাইপগান, রিভালবার দেখিয়ে ১৯৭২ সালে আপনারা যে রিগিং করেছিলেন সেরকমভাবে রিগিং হয়েছে। সাত্তার সাহেব বললেন এবং বাইরেও অনেক সমালোচনা শুনি যে কো-অর্ডিনেশন কমিটির সহযোগিতায় আমরা রিগ করেছি (এই সময় অধ্যক্ষ আসন গ্রহণ করেন।) মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছি, সেই কেন্দ্রের ফলাফল আমি এখানে তুলে ধরতে চাই। এই নির্বাচন কেন্দ্রে যতজন সরকারী কর্মী ভোটের কাজে নিযুক্ত ছিলেন তাঁরা সব ডাকে ভোট দিয়েছিলেন। সেখানে কংগ্রেস প্রার্থী যিনি ছিলেন তিনি ঐ সরকারী কর্মচারীদের মধ্যে থেকে ভোট পেয়েছেন ১০১টি, আর আমি পেয়েছি ১০৫টি। চারটি ভোটের তফাৎ—ধরতে গেলে প্রায় সমান সমান। আমার কেন্দ্রে যেসব বিরোধী সরকারী কর্মচারী ভোট গ্রহণ করেছিলেন, তারা কি আমাদের সহযোগিতা করেছে? আমি বলতে চাই আমাদের সাথে সহযোগিতা করে ঐসব বিরোধী সরকারী কর্মচারীরা আমাদের ভোট দিয়েছে? আমাদের রিগ করতে দিয়েছে? ভোট দেবার পরিমাণ বাড়লেই সেখানে রিগ হয়েছে? আমি আপনার কাছে একটি ভোট গ্রহণ কেন্দ্রের কথা উল্লেখ করতে চাই। সেটা হচ্ছে ৬নং বিধানসভা কেন্দ্রের কথা। ১৩১ ভোট গ্রহণ কেন্দ্র আছে। এই কেন্দ্রে ভোটদাতার সংখ্যা হচ্ছে ১০১০। সেখানে কংগ্রেস পেয়েছে ৭৫৩টি ভোট, আর আমরা পেয়েছি ২১০টি ভোট। তাহলে শতকরা ৯৬% ভোট কংগ্রেস পেয়েছে। এইরকম আমরা অনেক জায়গার কথা বলতে পারি। রিগিং ছাড়া কংগ্রেস পশ্চিমবাংলায় বিধানসভার সদস্য হয়ে আসতে পারে না। তাদের আর অন্য কোন উপায়

[5-00—5-10 p.m.]

নেই। উপর থেকে কোটি কোটি টাকা নিয়ে এসেছেন। নিজেদের মধ্যে তা নিয়ে অন্তর্দ্বন্দ্ব হয়েছে। আজকে যখন হেরে গেছেন, তখন একদল বলছেন রিগিং হয়েছে। আজকে

ডা: গোপালদাস নাগ মহাশয় বলেছেন যে রিগিং হয়নি, অন্তর্দ্বন্দ্বের ফলে আমরা হেরেছি। সত্যযুগ কাগজে এটা বেরিয়েছে।

(গোলমাল)

চেঁচামেচি করে কোনও লাভ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আনন্দবাজার কাগজেও এই খবর বেরিয়েছে। মাননীয় বিরোধী দলের নেতা, তিনি অভিযোগ করেছেন যে ৪০ জন কংগ্রেস কর্মীকে খুন করা হয়েছে, কয়েকদিন থেকেই এই কথা তিনি বলছেন। তিন দিন আগে আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে। আনন্দবাজার পত্রিকার এক সাংবাদিক ওখানে ঘুরছেন---তুফানগঞ্জের ঘটনা নিয়ে বলা হয়েছে---সেখানে ১১ জন লোক মারা গেছে, সন্তোষ রায় মহাশয় কংগ্রেসের একজন সম্পাদক, তিনি ওখান থেকে বললেন, ঐ মৃতদের মধ্যে পাঁচজন হচ্ছে কংগ্রেস কর্মী। সাত্তার সাহেব খবরের কাগজে বিবৃতি দিয়ে বললেন যে ঐ পাঁচজন হচ্ছে কংগ্রেস কর্মী। ঐ পাঁচজন কে কে? তাদের মধ্যে একজনের নাম হচ্ছে শ্রীনাথ বর্মণ, সবগুলো নামই ছিল, কিন্তু আজকে আবার দুটো নতুন নাম যুক্ত হলো। সাত্তার সাহেব আজকে এখানে দুটো নতুন নাম যুক্ত করেছেন। আলিমুদ্দিন মিয়া এবং সৈয়দ শেখ, এই দুজন ঐ ১১ জনের মধ্যে মারা গিয়েছিল। এতদিন পর্যন্ত তারা কংগ্রেস কর্মী হয়নি, আজকে বিধানসভায় হঠাৎ কংগ্রেস কর্মী হয়ে গেলেন। কিন্তু জিজ্ঞাসা করি, খবরের কাগজ কি বলেছেন? সন্তোষ রায় বিবৃতি দিয়ে বলেছেন, ওরা হচ্ছে কংগ্রেসের সমর্থক। সাত্তারসাহেব বিবৃতি দিয়ে বলেছেন ওরা কংগ্রেসের সমর্থক, সেই সমর্থক, কিন্তু আপনারা বলতে পারেন নি যে ওরা কংগ্রেসের কর্মী। এই কথা বলবার উপায় নেই। খবরের কাগজের লোকেদের যদি বলেন যে ওরা হচ্ছে কংগ্রেসের কর্মী, তাহলে এখনও যে দু-চারজন সৎ কংগ্রেসী আছেন, ওদের যদি আপনারা কংগ্রেস কর্মী বলে দাবী করেন, সেই সৎ কংগ্রেসীরা কিন্তু আপনাদের সঙ্গে আর থাকবে না। তাই বিধানসভায় বলেন কংগ্রেস কর্মী আর খবরের কাগজে বলেন কংগ্রেস সমর্থক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মারা গেল ১১ জন লোক ৪টে লোককে ধরা হল, তাদের কোন পরিচয় নেই, কোন সূত্রে জানা গেল এরা ডাকাতের লোক, কোথায় মাল রেখেছে, কারা তাদের সঙ্গে সহযোগিতা করে, জায়গা কোথায়? যে জোড়াই তুফানগঞ্জের কথা বলা হয়েছে, সেখান থেকে ২ কিলোমিটার জলপাইগুড়ি সীমান্ত, ২ কিলোমিটার দূরে আসামের সীমান্ত। এই ১১টি লোকের মধ্যে ৭ জনের নামে আসামে এজাহার আছে। গোঁসাইগাঁও থানাতে তারা ওয়ানটেড পার্সেন। সেই লোকেরা ধরা পড়ল পশ্চিমবাংলাতে। লোকেরা যখন শুনল যে ঐ লোকগুলো ধরা পড়েছে তখন অল্প কয়েক মিনিটের মধ্যে ৩ হাজারের উপর লোক সেখানে জমা হয়ে গেল এবং এই জনরোষের ফলে তাদের মৃত্যু হল। আইন হাতে নেওয়া উচিত কি উচিত নয় সে ব্যাপারে আমি কিছু বলতে চাই না। কিন্তু একটা জিনিস এঁরা বলছেন কংগ্রেস কর্মী খুন হয়েছে। আমি ওঁদের জানাতে চাই যে আমরা কংগ্রেস কর্মীদের রক্ষা করেছি, ভালভাবে ভোট করেছি, আপনাদের নিজেদের অন্তর্দ্বন্দ্বে যেখানে আপনাদের প্রাণ চলে যাবার কথা। (কংগ্রেস সদস্যদের চিৎকার হেমন্ত বসু। হেমন্ত বসু। সদস্য সুব্রত মুখোপাধ্যায় হেমন্ত বসু বলে চিৎকার করেন) চণ্ডী মিত্র চলে গেলেন, আপনি তখন পুলিশের রাষ্ট্রমন্ত্রী। এটা আপনাদের আমলেই ঘটেছিল, আমাদের আমলে নয়। আমরা এই কথা বলেছি যে আমরা পশ্চিমবাংলাতে এই প্রশাসন দেখেছি যাতে জনসাধারণ শান্তিতে বসবাস করতে পারে। আপনারা

প্রাজকে বলছেন যে পশ্চিমবাংলাতে আইন-শৃংখলা নেই, রিগিং করে নাকি আমরা ক্ষমতায় এসেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলাতে ভোট আমরাই আগে চেয়েছি, মাচ মাসের পর আমরা ভোট করতে চেয়েছিলাম কিন্তু ওরা করতে দেননি। অত্যন্ত অসুবিধায় পড়ে সরকার এই ভোট অন একাউণ্ট করতে হল। বছরে ৬টা মাস চলে গেল। আগামী দিনগুলো রাজ্য কিভাবে চলবে সেই ব্যাপারে আমাদের চিন্তা রয়েছে। আমরা জানতাম পশ্চিমবাংলার মানুষ আবার আমাদের বসাবে। কাজেই যথাসময়েই আমরা ভোট চেয়েছিলাম। কিন্তু সেই ভোট করতে দেওয়া হয়নি। ফলে পশ্চিমবাংলার অগ্রগতি এই ৬ মাসের জন্য আমাদের বিরোধীপক্ষ যারা, তারা পিছিয়ে দিয়েছেন।

তাঁরা চেষ্টা করেছেন নানাভাবে। ইন্দিরা গান্ধী ক্ষমতায় আসার পর তাঁরা হাওয়া তুলেছেন পশ্চিমবাংলা সরকারকে ফেলে দেওয়া হচ্ছে। ১৯৮০ সন থেকে তারা চেষ্টা করেছেন বহু কিছু কেন্দ্রীয় ক্যাডারের অফিসারকে দিয়ে তারা পশ্চিমবাংলায় আইন-শৃংখলার অবনতি ঘটাবার চেষ্টা করেছেন, পারেননি। জয়নাল আবেদিনসাহেব এখানে নেই, তার পিছন থেকে একটু আগে ডঃ সুকুমার দাস বললেন---৫ বছর পরে অনেক সত্য কথা বেরিয়ে যাচ্ছে। প্রাক্তন দাসমুন্সী ৫ বছর পরে স্বীকার করলেন যে ১৯৭২ সনে রিগিং হয়েছিল। ৫ বছর আগে কিন্তু এটা স্বীকার করেন নি। আপনারা বরুণ সেনগুপ্তের কথা উল্লেখ করছেন। তিনিও স্বীকার করেছেন ১৯৭৭ সনে রিগিং হয়েছিল। একটু আগে একজন নতুন সদস্য ততটা রাজনীতিতে পক্ক এখন হয়ে ওঠেন নি, তিনি বললেন ১৯৭৭ সালে আপনারা ভোট করে এসেছিলেন, এই স্বীকার করেন নি, এখন এবারে এইরকম করছেন কেন---সুকুমারবাবু আপনাদের বেঞ্চের সদস্যরা গত ৫ বছরে এইরকম একরকম রক্তমাখা জামা নিয়ে, শূয়োরের রক্তমাখা জামা নিয়ে এসে এখানে বারে বারে বলা হয়েছে আইন-শৃংখলা নেই, পশ্চিমবাংলায় কংগ্রেসীদের উপর হামলা হচ্ছে। ৫ বছরে তারা এইসব কথা বলেছেন, এখন আবার নতুন করে সেইসব কথা বলছেন। সাত্তার সাহেব কোচবিহারের বর্ণালী দত্তের কথা বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কতকগুলি জিনিস রাজনীতির বাইরে থাকা উচিত। বর্ণালী দত্তের উপর যে জঘন্য অত্যাচার হয়েছে এটা শুধুমাত্র একটা সরকারের দায়িত্ব? আমরা সকলে এই দায়িত্ব বহন করেছি। এই ঘটনায় কোচবিহারবাসী হিসাবে আমাদের মাথা নীচু হয়ে আসে। বর্ণালী দত্তের যে জঘন্য অবস্থার মধ্যে মৃত্যু হয়েছে তাতে কোচবিহারবাসী হিসাবে আমরা মনে করি কোচবিহারের সংস্কৃতি, কোচবিহার জেলার মানুষের সভ্যতার প্রতি এক চরম অপমান---পশ্চিমবাংলার বিদায়ী রাজ্যপাল টি এন সিং হাওড়া স্টেশনে ট্রেনে উঠে একটি কথা বলেছিলেন পশ্চিমবাংলায় অন্তত একটি জিনিস দেখা গেছে যে পশ্চিমবাংলার মানুষ নারীকে সম্মান দিতে জানে। কিন্তু বর্ণালী দত্তের মৃত্যু সেদিক থেকে আমাদের নিশ্চিতভাবে মাথা নীচু করেছে। রাজনৈতিক পাশবিক বৃত্তি আমরা দেখেছি। আপনারা বলছেন, অভিযোগ করছেন কো-অর্ডিনেশন করে ২০/২২ বছরের ছেলে সে কি কাজ করেছে তাই নিয়ে আপনারা বামফ্রণ্ট সরকারের, জ্যোতি বসুকে দোষ দিচ্ছেন। কিন্তু ঐ বুড়ো বুড়ো নবদগুলো গত কয়েক বছর ধরে এ্যাসেম্বলী হোস্টেলে যা করেছেন চাকরি দেবার নাম করে সেই সমস্ত জিনিসগুলি সব কাগজে বেরিয়েছে---তারপরেও আপনাদের মুখে এই কথা শোভা পায় না। আমরা এই কথা বলি যে আমাদের সরকারের আমলে পশ্চিমবাংলায় ঐ শিশির অধিকারীর ছেলে সে কো-অর্ডিনেশন করে কি এস এফ আই করে---পুলিশ তাকে গ্রেপ্তার করেছে। পুলিশী গ্রেপ্তারের মধ্য দিয়ে সব সমস্যা করে দিতে পারে না। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, আইন-শৃংখলার এই যে অবনতি হচ্ছে আমরা মনে করি এর অন্যতম কারণ কি এটা নিশ্চিতভাবে আমাদের চিন্তা করতে হবে। একদিকে আইন রয়েছে, অন্যদিকে জামিন পাওয়া যাচ্ছে। জামিন পাবার পরেই আবার নতুন করে বে-আইনী কাজ করছে কিন্তু এই জামিন নেবার ক্ষেত্রে বিভিন্ন জায়গায় আমরা দেখেছি বিশেষ করে জেলা মহকুমা শহরে সাত্তার সাহেবের উকিলবাবুরা জামিন নেবার জন্য বসে থাকেন। কতক্ষণে লোকে ধরা পড়ে এই আশায় জামিন নেবার জন্য বসে থাকেন। থানায় গিয়ে লড়বে---এই অসুবিধাগুলি রয়েছে। সরকার যখন তৈরী হয়ে গেছে তখন একটু অপেক্ষা করুন। আপনারা বলেন গণতন্ত্রের পাঠ আমাদের কাছ থেকে নেবেন না। আমরা খুব পরিষ্কারভাবে গণতান্ত্রিক পাঠের ব্যবস্থা রেখেছি আমাদের ঘোষিত নীতিতে। আমরা খুব স্বল্পকালের জন্য ৫ বছরের জন্য ক্ষমতায় এসেছি। এই ৫ বছরের মধ্যে আমরা প্রমাণিত করেছি যে ওরা কত বড় চোর ছিলেন। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও বিগত ৫ বছরে আমরা প্রমাণ করেছি কত ভালভাবে সরকার চালাতে পারি। মানুষ তাই আমাদের আবার সরকার চালানোর দায়িত্ব দিয়েছেন। এই গণতান্ত্রিক ব্যবস্থার প্রতি, এই ঠাণ্ডা গোল ঘরের ব্যবস্থার প্রতি আমাদের বামপন্থীদের কতটুকু মোহ আছে এটা চিন্তা না করে বরং বলুন আপনাদের এই পবিত্র গণতন্ত্র দেশে থাকবে কি থাকবে না---আপনাদের কুকাজের দিকে একটু নজর দিলে পশ্চিমবাংলার অনেক সমাজবিরোধী কাজ বন্ধ হবে।

[5-10 – 5-20 p.m ]

পশ্চিমবাংলার মানুষ ৫ বছরের জন্য আমাদের দায়িত্ব দিয়েছেন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** অন এ পয়েণ্ট অব অর্ডার, স্যার, ফরোয়ার্ড ব্লকের সদস্য শ্রীদীপক সেনগুপ্ত মহাশয় বক্তৃতা দেবার সময় বললেন, '৫ বছরের জন্য মানুষ আমাদের দায়িত্ব দিয়েছেন', আমি বলছি, দায়িত্ব দেননি, চুরি করে দায়িত্ব নিয়েছেন।

**মিঃ স্পীকার ঃ** এটা কোন পয়েণ্ট অব অর্ডার নয়।

**শ্রীদীপক সেনগুপ্ত ঃ** ৫ বছরের জন্য মানুষ আমাদের দায়িত্ব দিয়েছেন এবং অত্যন্ত হাত বাঁধা অবস্থার মধ্যে আমাদের চলতে হবে। কেন্দ্র ওঁদের কি নির্দেশ দিচ্ছেন জানি না, কে যে ওঁদের নেতা তাও বুঝতে পারি না। খবরের কাগজে একবার দেখছি শ্রীমতী ইন্দিরা গান্ধী নাকি এখানে যেদিন রাজ্যপাল মহাশয় এলেন সেদিন ওঁরা যে সমস্ত কাজ করেছেন তার সমালোচনা করেছেন, তা ভাল চোখে দেখেন নি---ঐ পতাকা-টতাকা নিয়ে যা সব ওঁরা করেছেন। আবার শুনছি শ্রীমতী বাজপেয়ী, কংগ্রেসের সম্পাদিকা, তিনি খবরের কাগজে বলেছেন, না, ওঁরা যা করেছেন খুব ভালো কাজ করেছেন। আমরা জানি এইভাবে এঁরা চেষ্টা করবেন। পশ্চিমবাংলায় যেহেতু এবারে আরো ভালোভাবে নির্বাচন হয়েছে, শ্রেণী সচেতনতার মধ্যে দিয়ে নির্বাচন হয়েছে সেই হেতু ওঁরা এইসব করার চেষ্টা করছেন। কেউ কেউ ওঁদের বললেন শহর এলাকাগুলিতে আমরা ভালো ফল করেছি। অশোক মিত্র মহাশয় হেরে গিয়েছেন সেটা আমরা সহজভাবে গ্রহণ করেছি, আমাদের ২/৪ জন কংগ্রেসী মন্ত্রী হেরে গিয়েছেন সেটাও আমরা সহজভাবে গ্রহণ করেছি কিন্তু ওঁদের বলি, আপনারা কোন্ এলাকায় জিতেছেন সেগুলি একটু খতিয়ে দেখুন। পোলারাইজেশান হয়েছে---যে সমস্ত মানুষ বামফ্রন্ট বিরোধী সেইসব মানুষ সবাই আপনাদের দিকে গিয়েছে কিন্তু এই বিধানসভার চেহারার তার

কোন পরিবর্তন হয়নি। ৪৯ জন ছিলেন, আমে-দুধে মিশে গিয়েছে, আঁটি জনতা বাইরে পড়ে আছে, আপনারা সেই ৪৯ জনই আছেন। আসলে স্যার, এঁরা এখানে যে চিৎকার করছেন তার কারণ ওঁদের বলতে হবে, দিল্লীকে শোনাতে হবে তাই এইসব কথা বলছেন। ঐ ভদ্র-মহিলাকে ৪টে দিন হেলিকপ্টারে করে সারা পশ্চিমবাংলায় ছোটালেন, রাজীব গান্ধীকে নিয়ে এলেন, জেলায় জেলায়, কেন্দ্রে কেন্দ্রে দৌড় করালেন কিন্তু কিছুই করতে পারলেন না। এমন কি সেই দেগঙ্গা কেন্দ্র যেখান থেকে বেশ কিছুদিন ধরে এই বিধানসভাতে মুসলিম লীগের একজন সাম্প্রদায়িক প্রার্থী এসেছিলেন সেই মুসলিম লীগের প্রার্থী হাসানুজ্জমান সাহেবের সঙ্গে বা মুসলিম লীগের সঙ্গেও হাত মেলালেন। ঐ দার্জিলিং জেলাতে বিচ্ছিন্নতাবাদী গোর্খা লীগের সঙ্গে হাত মিলিয়েছেন, ঝাড়খণ্ড পার্টির সঙ্গে হাত মিলিয়েছেন। তাই পশ্চিমবাংলায় আপনাদের আরো বেশী ভরাডুবি হয়েছে। সাম্রাজ্যবাদী শক্তিকে, বিচ্ছিন্নতাবাদী শক্তিকে সাধারণ মানুষ আজকে পরিত্যাগ করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল একটি সংক্ষিপ্ত ভাষণ দিয়েছেন। এই ভাষণের মধ্যে দিয়ে আগামীদিনে বামফ্রণ্ট সরকার কিভাবে চলবে তার কথা বলা হয়েছে। এই রাজ্যপালের এই ভাষণকে স্বাগত জানাচ্ছি এবং রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে রাজ্যপালের ভাষণের বিরুদ্ধে যতগুলি সংশোধনী প্রস্তাব এসেছে সবগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে গিয়ে প্রথমেই যেটা চোখে পড়েছে, যেটার একটা মিনিমাম নর্ম থাকে রাজ্যপালের ভাষণে আমরা জানি যে, সরকার রাজ্যের মূল সমস্যাগুলির কথা এবং তার পাশাপাশি সেই সমস্যা সমাধানের ক্ষেত্রে রাজ্য সরকারের মূল নীতি কি সেগুলি এই ভাষণের মধ্যে তুলে ধরেন, কিন্তু বর্তমান রাজ্যপালের একটা ভাষণের থেকে ডিপারচার দেখা গেল। এবারে ভাষণের মধ্যে এই ধরনের কোন দৃষ্টিভঙ্গী রাজ্যপালের ভাষণের মধ্যে পরিলক্ষিত হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাষণের মূল বক্তব্য, পশ্চিমবাংলায় বামফ্রণ্ট সরকার পুনরায় নির্বাচিত হয়ে এসেছেন জনসাধারণের বিপুল সমর্থন নিয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রণ্ট সরকারের এই নির্বাচনী সাফল্যের দাবীটিকে আমি অন্য দিক থেকে বিচার করে দেখার জন্য বলতে চাই। কারণ সব জিনিসেরই একটা কার্যকারণ সম্পর্ক থাকে। এই নির্বাচনে পশ্চিমবাংলার মানুষ যদি যথার্থই বামফ্রণ্ট সরকারকে বিপুল ভোটে জয়যুক্ত করে থাকেন যেটা ফলে দেখা যাচ্ছে, তাহলে পশ্চিমবঙ্গের জনসাধারণ বামফ্রণ্ট সরকারের বিগত ৫ বছরের কার্য-কলাপে নিশ্চয়ই এত খুশী হয়েছিল যার ফলে তারা পুনরায় বামফ্রণ্ট সরকারকে বিপুল ভোট দিয়ে ক্ষমতায় ফিরিয়ে এনেছেন। কাজেই এটা বিচার করে দেখা দরকার যে, বিগত ৫ বছরে বামফ্রণ্টের যে কার্যকলাপ সেটা কতটা জনমুখী এবং তার ভিত্তিতে জনসাধারণ এভাবে সমর্থন করতে পারে কিনা। প্রথমত বিচার করে দেখা যাক বিগত ৫ বছরে বামফ্রণ্ট সরকার পশ্চিম-বঙ্গের জনসাধারণের জন্য শান্তিপূর্ণ নিরাপদে জীবনযাপন করার পরিবেশ গড়ে তোলার ক্ষেত্রে কতটুকু সাহায্য করেছেন। ওঁরা অবশ্য বলেন যে, ওঁদের আমলে পশ্চিমবঙ্গে বিগত ৫ বছরে আইন-শৃংখলার স্বর্গরাজ্য প্রতিষ্ঠিত হয়েছে তা—হয়ত হবে। কিন্তু দেখা যাচ্ছে যে, এই পশ্চিম-বাংলায় বামফ্রণ্টের আমলে ধর্ষিতা রমণী আদালতে শুধু নিরাপত্তার ভয়ে সত্য ভাষণ দিতে সাহস পায় না এবং যার ফলে বিচারককে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হয় যে, নাগরিকদের নিরাপত্তার অভাব কোন্ পর্যায়ে গেছে, কি চরম অবনতি যে সাক্ষ্য প্রমাণের অভাবে ধর্ষণের

*মামলায় ধৃত আসামীরা পর্যন্ত বিনা বিচারে খালাস হয়ে যাচ্ছে। আমরা দেখছি যে, আলিপু কোর্টে বিনা সাক্ষীতে, এই ধরনের আসামীরা খালাস হয়ে যাচ্ছে। বর্ণালী দত্তের মর্মান্তিক জীবন অবসান প্রমাণ করেছে আইন-শৃংখলার অবনতি ঘটেছে। চীফ মিনিস্টারের নিজের এ্যাডামশন, স্টেটসম্যানে দেখেছি যে, চীফ মিনিস্টার বলেছেন---জানুয়ারী মাস থেকে* কোচবিহার হাসপাতালের নার্সদের উপর এই রকম এ্যাটেম্প্ট হচ্ছে। অদ্ভুত কথা। জানুয়ারী মাস থেকে এই রকম এ্যাটেম্প্ট হচ্ছে অথচ জলজ্যান্ত একটা সরকার নিজে শুনেও সে ব্যাপারে তাঁরা কোন কেয়ার নিলেন না এবং এই রকম একটা মর্মান্তিক ঘটনা ঘটে গেল। আমরা কোথায় আছি? আজকে যারা কস্টোডিয়ান অব ল' এ্যাণ্ড অর্ডার, সেই পুলিশবাহিনীর আচরণ কি দাঁড়িয়েছে বামফ্রণ্ট সরকারের আমলে? একেবারে ক্রিমিনালের মত। কুখ্যাত ক্রিমিনালরা রাজ্যের পুলিশবাহিনী, ভিনডিকটিভ মোটিভ নিয়ে নাগরিকদের জীবন বিপর্যস্ত করছে, পশ্চিমবাংলায় বামফ্রণ্ট সরকারের আমলে একাধিকবার এই জিনিস ঘটছে।

[5-20—5-30 p.m.]

৭ই এপ্রিল, ১৯৮০ ইসলামপুরে কি ঘটনা ঘটেছিল? সেখানে নো লেস্ দ্যান এ রেসপনসিবল অফিসার লাইক্ এ্যাডিশনাল এস পি-র উপস্থিতিতে ঐ ঘটনা ঘটেছে। একজন এ্যাডিসনাল এস পি মিঃ শর্মার নেতৃত্বে বিরাট পুলিশবাহিনী উন্মত্ত অবস্থায় সাত সাতটি গ্রাম জ্বালিয়ে দিয়েছে এবং বসু কমিশনের রিপোর্টে একথা আছে। এখানে মাননীয় মন্ত্রী দেবব্রত-বাবু উপস্থিত আছেন, উনি জানেন সেদিন মুর্শিদাবাদের বহরমপুরে পুলিশ কি তাণ্ডবটাই না করেছে এবং প্রকাশ্যে বলেছে ইসলামপুর ঘটিয়ে দেব। পুলিশের এই যদৃচ্ছ আচরণ অথচ সরকারের বিন্দুমাত্র নিয়ন্ত্রণ নেই। আজকে সরকার পুলিশকে চালাচ্ছে, না পুলিশ সরকারকে চালাচ্ছে, তা বলা মুশকিল! তা না হলে যখন ইসলামপুরের ঐ সমস্ত অফিসারদের বদলির আদেশ দেওয়া হলো তখন তারা সে আদেশকে অগ্রাহ্য করার সাহস কোথা থেকে পেলো। এমন কি আজকে আদালতের বিচারকের আদেশ পর্যন্ত পুলিশের ও সি অমান্য করছে। রিজেণ্ট পার্কের ও সি'র বিরুদ্ধে আলিপুর কোর্টের বিচারক গ্রেপ্তারী পরোয়ানা জারি করা সত্ত্বেও সে আদেশকে অগ্রাহ্য করা হয়েছে। আজকে এ-সমস্ত ঘটনা ঘটছে। কোর্ট থেকে যখন ক্রিমিনালদের বিরুদ্ধে সাক্ষী দেবার জন্য সমন করা হচ্ছে তখন সাক্ষীদের এ্যাপিয়ার করা হচ্ছে না। এমন কি ও সি বা থানার ভারপ্রাপ্ত অফিসার পর্যন্ত কোর্টে উপস্থিত হচ্ছে না। ফলে ৭ ধারায় এসেনসিয়াল কমোডিটিস এ্যাক্ট অনুযায়ী যে-সমস্ত অপরাধীরা ধরা পড়েছিল তারা বেকসুর খালাস হয়ে গেছে। তারপরে দেখুন, আমার নিজস্ব কোনও রিপোর্ট নয়, আই জি চীফ্ মিনিস্টারের কাছে যে রিপোর্ট দিয়েছেন এ বছরের ফেব্রুয়ারী মাসে তাতে তিনি বলছেন, ১৯৮১ সালে প্রতিদিন পশ্চিমবাংলায় ৪ জন করে মানুষ খুন হয়েছে। তারপরে তিনি যে হিসাব দিয়েছেন তাতে দেখা গিয়েছে কি হারে পশ্চিমবাংলায় খুনের ঘটনা বাড়ছে। ১৯৭৭ সালে খুন হয়েছিল ৮৪১টি, আর ১৯৮১ সালে সেই খুনের সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ১৪৩৫টিতে। এই হচ্ছে অবস্থা। আজকে এই রাজ্যে মাস্ কিলিং হচ্ছে। কয়েক দিন আগেই কসবায় মাস্ কিলিং হয়েছে। ১৭ জন মানুষকে কলকাতার বুকে প্রকাশ্য দিবালোকে খুন করে দেওয়া হলো। যেখানে একটা ফোন তুললেই পুলিশ এসে যাওয়া উচিত, সেখানে এই জিনিস ঘটে গেল। ক'দিন আগেই তুফানগঞ্জে ১১ জন মানুষকে হত্যা করা হয়েছে, ময়নাগুড়িতে ৫ জন হত্যা হয়েছে। তুফানগঞ্জের ঘটনায় ওঁরা বলেছেন যারা মারা গেছে তারা ডাকাত, কংগ্রেস অন্য কথা বলছে।

*আর ময়নাগুড়ির বেলায় কংগ্রেস বলছেন, যে ৫ জনকে হত্যা করা হয়েছে তারা ডাকাত, ক্রিমিনাল, সি পি এম আবার তা অস্বীকার করে অন্য কথা বলছে।*

*আমার বক্তব্য হোয়াটেভার দি কেস মে বি, এই মাস্ কিলিং, এই জিনিস কেন হবে?* ই সমস্ত আনপ্রিসিডেণ্টেড ঘটনা বাংলায় আজকে ঘটে চলেছে। চোখের সামনে কয়েকটি টনায় এতোগুলো গণহত্যা হল। ফলে পশ্চিমবাংলার আইন-শৃংখলার কি পরিণতি ঘটছে, কি পরিস্থিতির সৃষ্টি হচ্ছে? সাধারণ মানুষের নিরাপত্তার অর্থে আইন-শৃংখলার এই চরম অবনতিতে পশ্চিমবাংলার মানুষ খুশী হয়ে বামফ্রণ্ট সরকারকে এত বিপুল ভোটে জয়যুক্ত করে আবার ক্ষমতায় বসিয়েছে আজকে আমাদের কাছে এটাই বিচার্য বিষয়। দ্বিতীয়ত গণ-আন্দোলনের ক্ষেত্রে বামফ্রণ্ট সরকারের ভূমিকাটি বিচার করা যাক। আজকে বামফ্রণ্টের পক্ষ থেকে দাবী করা হচ্ছে যে, বামফ্রণ্ট সরকার গণমুখী সরকার এবং গণতন্ত্রের অতন্দ্র প্রহরী। অথচ তারা গত ৫ বছরে কিভাবে গণতন্ত্রকে হত্যা করেছে তা মানুষ জানে। মরিচঝাঁপির অসহায় উদ্বাস্তুদের ওপর বামফ্রণ্টের পুলিশবাহিনীর তাণ্ডব অত্যাচারের কাহিনী পশ্চিমবাংলার মানুষ ভুলে যায়নি।

পশ্চিমবাংলার মানুষ ভুলে যায়নি বর্ধমানের ঐ কাশীপুরে আটজন উদ্বাস্তুকে গুলি করে হত্যা করার কথা, ভুলে যায়নি, এই কলকাতার বুকে ধর্মঘটরত ডক শ্রমিকদের মর্মান্তিকভাবে গুলি করে হত্যা করার কথা, ভুলে যায়নি, নন্দীগ্রামে আন্দোলনকে দমন করতে গিয়ে বামফ্রণ্ট সরকারের পুলিশের গুলিতে একজন ১৭ বছরের কিশোর শ্রীসুদীপ্ত তেওয়ারীর জীবন অবসানের ঘটনা। ভুলে যায়নি, সাঁওতালডিহির বিদ্যুৎ শ্রমিকদের উপর বর্বরোচিত পুলিশী আক্রমণের কাহিনী। ভুলে যায়নি, মেডিক্যাল ছাত্রদের উপর বারংবার পুলিশী আক্রমণ। এই হলো ইতিহাস। ভুলে যায়নি, ১৯৭৯ সালে ১৫ই জুন এস ইউ সি দলের নেতৃত্বে বামফ্রণ্ট সরকারের ভাষা ও শিক্ষানীতি তথা কর দর ও বিদ্যুৎ সঙ্কটের বিরুদ্ধে এসপ্লানেড ইস্ট গণ-আইন অমান্য আন্দোলনের উপর পুলিশের বেপরোয়া লাঠিচার্জ, টিয়ারগ্যাস চালানো, এমন কি শোকমিছিলের উপর পুলিশের জীপ চালিয়ে দেওয়ার ঘটনার কথা, যেদিন কলকাতার রাস্তাকে রক্তাক্ত করে দেওয়া হয়েছিল। ভুলে যাইনি, ১৯৭৯ সালে ৩১ আগস্ট, শহীদ দিবসে জেলায় জেলায় এস ইউ সি'র নেতৃত্বে দ্বিতীয় পর্যায়ের গণ-আইন অমান্য আন্দোলনের উপর বর্বরোচিত পুলিশী আক্রমণ। সুতরাং এইভাবে গণ-আন্দোলনকে হত্যা করার জন্য পশ্চিমবাংলার মানুষ কি বামফ্রণ্ট সরকারকে বিপুল ভোটে জয়যুক্ত করে পুনরায় ক্ষমতায় ফিরিয়ে আনল আজকে সেটাই বিচার করতে হবে। তৃতীয়তঃ বিগত ৫ বছরে বামফ্রণ্ট সরকারের রাজত্বে শ্রমিক-কর্মচারীদের অবস্থা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটাও বিচার করতে হবে। বামফ্রণ্ট সরকারের রাজত্বে বিগত ৫ বছরে অন্তত ৭ লক্ষের মতন শ্রমিক যারা লক-আউট, লে-অফ কিম্বা ক্লোজারের বলি হয়েছে, কত শ্রমিক অনাহারে মৃত্যুবরণ করেছে। এমন কি শ্রমমন্ত্রী নিজেরই এ্যাডমিশানে আছে যে, এই রকম ছাঁটাই ৩০ জন শ্রমিক যারা না খেতে পেয়ে মৃত্যুবরণ করেছে এই বামফ্রণ্ট সরকারের আমলে। মালিকেরা তখন অন্যায়-ভাবে শ্রমিকদের ন্যায্য মজুরী বোনাস ও অন্যান্য সুযোগ থেকে বঞ্চিত করছে। বামফ্রণ্ট সরকার সে সময় এক গোপন সার্কুলার দিয়ে শ্রমিক-কর্মচারীদের বোনাস কমাবার ব্যবস্থা করেছেন। ৮.৩৩ পারসেণ্টেজের উপর বোনাস ধার্য করার চুক্তিপত্রে কোনরকমভাবে যাতে সালিশী অফিসাররা স্বাক্ষর না করেন তার জন্য এই গোপন সার্কুলার দেওয়া

হয়েছে। তারপর চটকলগুলো বন্ধ হওয়ার ফলে আজকে ৭০ হাজার চটকল শ্রমিকদের অবস্থা খুবই শোচনীয়। অথচ সরকার নির্বিকার। ফলে এইসব কারণেই কি পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষ উৎফুল্ল হয়ে বামফ্রণ্ট সরকারকে বিপুল ভোটে জয়যুক্ত করে পুনরায় ক্ষমতায় বসিয়েছেন। এইসব জিনিসগুলি বিচার করতে হবে। চতুর্থতঃ, বামফ্রণ্ট সরকারের অনুসৃত ভাষা ও শিক্ষানীতিটি পর্যালোচনা করে দেখা যাক। ভাষা, শিক্ষানীতি ও শিক্ষার ক্ষেত্রে ওঁরা গণতন্ত্রের কথা বলেন। অথচ গণতন্ত্রের ন্যূনতম রক্ষাকবচ শিক্ষার স্বাধিকার বামফ্রণ্ট আমলে যেভাবে খর্ব হয়েছে তা নজিরবিহীন। তারা রাজ্যের সমস্ত বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার হরণ করেছেন, মধ্যশিক্ষা পর্ষদের স্বাধিকার হরণ করেছেন, হাজারের উর্দ্ধে স্কুল-কলেজের নির্বাচিত ম্যানেজিং কমিটি ভেঙে দিয়ে তাদের দলীয় লোকজনকে প্রশাসক নিযুক্ত করেছেন। এইভাবে তারা একদিকে শিক্ষার স্বাধিকার ও গণতন্ত্রকে হত্যা করেছেন। অপরদিকে পশ্চিমবাংলার শিক্ষায় ভাষা ও সাহিত্য পাঠের অবমূল্যায়ন ঘটিয়ে এবং সমগ্র শিক্ষা থেকেই ইংরাজী তুলে দেবার প্রথম পদক্ষেপ হিসাবে প্রাথমিক স্তরে ইংরাজী নিষিদ্ধ করে ভাষা, শিক্ষা, সংস্কৃতি, জ্ঞান-বিজ্ঞান ও মনুষ্যত্বের উপর চরম আঘাত হেনেছেন। বামফ্রণ্ট সরকার সাধারণ ঘরের ছেলেমেয়েদের ক্ষেত্রে ইংরাজী শিক্ষা তুলে দিচ্ছেন। অথচ পাশাপাশি ধনিক শ্রেণী, মন্ত্রী ও এম এল এ-দের ছেলেমেয়েদের জন্য ইংরাজী মিডিয়ামে শিক্ষার ব্যবস্থা অব্যাহত রাখছেন। ফলে এর বিরুদ্ধে পশ্চিমবাংলার মানুষ তাঁদের কি আশীর্বাদ করছেন? ডঃ সুকুমার সেন প্রমুখ বরেণ্য শিক্ষাবিদ থেকে শুরু করে রাজ্যের বিশিষ্ট শিক্ষাবিদ, বুদ্ধিজীবী শিক্ষক, অভিভাবক, ছাত্র তথা সর্বস্তরের মানুষ বামফ্রণ্ট সরকারের এই জনবিরোধী ভাষা ও শিক্ষানীতির বিরুদ্ধে আজ ধিক্কার দিচ্ছেন। তারপর এর সাথে সাথে পাঠ্যের অবনতির প্রহসন চালু করেছেন। ফলে লেখাপড়ার যে একটা ভাল পরিবেশ ছিল সেটা চলে যাবে এই পরিস্থিতি ঘটলে। সুতরাং বামফ্রণ্ট সরকারের এই ভ্রান্ত ভাষানীতি, শিক্ষা-নীতির জন্যই কি পশ্চিমবাংলার মানুষ এইভাবে বিপুলভাবে জয়যুক্ত করে তাদের পুনরায় ক্ষমতায় নিয়ে এলো? এরপর বিদ্যুৎ সঙ্কটের ব্যাপারে আসি। পশ্চিমবাংলায় জীবনযাত্রাই আজ ব্যাহত হচ্ছে এই বিদ্যুৎ সঙ্কটের জন্য। আর এই প্রকট বিদ্যুৎ সঙ্কটের মুখে আবার বিদ্যুতের দাম দফায় দফায় বাড়ানো হয়েছে। মিটার চার্জ বাড়ানো হয়েছে। এই বিদ্যুৎ সঙ্কটের ফলে পশ্চিমবাংলার চাষবাস ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং লক্ষ লক্ষ শ্রমিক-মজুর তাদের রুজি-রোজগারের পথ বন্ধ হয়ে যাচ্ছে, পথের ভিখারী হচ্ছে। ফলে এর জন্য কি বামফ্রণ্ট সরকারকে পশ্চিমবাংলার মানুষ সমর্থন করেছেন? পরিবহন সমস্যা আজকে যে জায়গায় গিয়ে দাঁড়িয়েছে তারজন্য কি আজকে পশ্চিমবাংলার মানুষ বামফ্রণ্ট সরকারকে সমর্থন করলো? ফলে এগুলোই হচ্ছে বিচার্য বিষয়। তারপর তারা যেভাবে জনগণের উপর কর চাপিয়েছেন---বৃত্তিকর, পঞ্চায়েত কর, সেলস ট্যাক্স প্রভৃতি সেইসব কথা না হয় ছেড়েই দিলাম। আপনারা ট্রামের ভাড়া বাড়িয়েছেন, দু'-দু'বার বাসের ভাড়া বাড়িয়েছেন, রেশনের চালের দাম বাড়িয়েছেন। তার জন্য কি পশ্চিমবাংলার মানুষ আপনাদের সমর্থন করেছেন? না, সুতরাং আমি এই কথাই বলবো, বামফ্রণ্ট সরকার যে নির্বাচনের দ্বারা পুনরায় ক্ষমতায় অধিষ্ঠিত হয়েছেন সেই নির্বাচনের রেজাল্ট ম্যানুপুলেট করে হয়েছে।

[5-30—5-40 p m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলছি বামফ্রণ্ট সরকার কিভাবে এর রেজাল্ট ম্যানু-পুলেট করেছে। একদিকে ম্যালপ্র্যাকটিশ আর একদিকে রিগিং এই দুটি মেজর নিয়েছে।

ম্যালপ্র্যাকটিশ বলতে ওদের ভোটার তালিকা তৈরী করা থেকে শুরু করে ভোট গণনা পর্যন্ত প্রশাসনকে দলীয় স্বার্থে কাজে লাগিয়েছেন, নিজেদের পক্ষে। ম্যালপ্র্যাকটিশ কি ধরনের হয়েছে, আমি অসংখ্য দৃষ্টান্ত দিতে চাই না, এক্ষেত্রে একটা দৃষ্টান্তই যথেষ্ট। অদ্ভুত ভোটার তালিকা প্রণয়ন, যে হারে লোকসংখ্যা বেড়েছে, বামফ্রণ্ট সরকার ভোটারের সংখ্যা বাড়িয়েছে তার ৩ গুণ। তার ইনস্ট্যান্স মেদিনীপুরের ডেবরা কেন্দ্র। ২২-৩-'৮২ তারিখের যুগান্তরে বেরিয়েছে মেদিনীপুর জেলার ডেবরা বিধানসভা কেন্দ্রে ১৯৮১ জনগণনা অনুযায়ী ১৯৭১ থেকে ১৯৮১ এই দশ বছরে জনসংখ্যা বেড়েছে ২৯,৭৫৭ অর্থাৎ গড়ে প্রতি বছরে ২৯৮০, অলৌকিক হলেও সত্য। এই কেন্দ্রে ভোটার বেড়েছে ১৯৭৮-এর পঞ্চায়েত নির্বাচনে ৭২,২৯৭, ১৯৮০-র লোকসভা নির্বাচনে ৮৮,৭৬০ এবং ১৯৮২'-র জানুয়ারীতে ৯৩,৪৪৮ জন অর্থাৎ গড় প্রতি বছর ৬ হাজার ৪২ জন, অর্থাৎ ৩ গুণ ভোটার বাড়ল। বুঝাতে পেরেছেন দিস ইজ নট এ সিঙ্গল পিকচার অফ ওয়েস্ট বেঙ্গল এটাই পশ্চিমবাংলার সামগ্রিক চিত্র, যেভাবে সর্বত্র ভোটার তালিকা ম্যানুপুলেট করা হয়েছে। শুধু তাই নয় এই ভোটার তালিকা ম্যানুপুলেট করার সাথে সাথে তাঁরা রিগিংয়ের আশ্রয় নিয়েছেন। প্রশাসনিক কারচুপি এবং এখানে গত ১৯৭ সাল থেকে যে প্রশাসনিক কারচুপির দৃষ্টান্ত ভারতবর্ষে এসেছে সেই পথকেই তারা বেছে নিয়েছেন এবং ভারতবর্ষে পুঁজিপতিদের সমর্থনপুষ্ট হয়ে সেইভাবেই তাঁরা ক্ষমতায় অধিষ্ঠিত হয়েছেন। পশ্চিমবঙ্গে, নির্বাচনে ভারতবর্ষের পুঁজিপতিরা ২টি শক্তিকে বেছে নিয়েছে। সরকারী ক্ষমতায় আনার জন্য সি পি এম পরিচালিত বামফ্রণ্ট সরকার, আর বিরোধী দল হিসাবে তাঁরা ইন্দিরা কংগ্রেস ভোট এই ২টি শক্তিকে তারা সামনে আনতে চেয়েছেন এবং ঐ দুই শক্তির পক্ষে দুই জনমতকে প্রভাবিত করবার জন্য তাঁরা দৈনিক সংবাদপত্রগুলিকে অদ্ভুতভাবে কাজে লাগিয়েছেন।

আপনারা জানেন আজকে জ্বলন্ত দৃষ্টান্ত---আমার কেন্দ্র জয়নগর---সেখানে ভোট হচ্ছে, ১৭ এবং ১৯শে মে, সংবাদপত্রে সমীক্ষা বেরিয়েছে যে, এস ইউ সিকে শতকরা ১২ জন সমর্থন করেছে, বামফ্রণ্ট---সি পি এমকে শতকরা ২০ জন সমর্থন করে আর কংগ্রেসকে শতকরা ৩৮ জন সমর্থন করে এবং এবছর এই সিটটা এস ইউ সি'র কাছ থেকে কংগ্রেস ছিনিয়ে নেবে। এই ধরনের প্রচার এবং সমীক্ষা হয়েছে এবং পুঁজিপতি শ্রেণীর স্বার্থে এর পিছনে বামফ্রণ্ট সরকার তাল মিলিয়ে রিগিং করেছে। ফলে সমস্ত জিনিসটা এইভাবে ম্যানুপুলেট হয়েছে। আরও দৃষ্টান্ত, রিটার্নিং অফিসার---কণ্ট্রৌরী টু ইলেকশনস রুলস---এক অদ্ভুত আবেদন ছাপিয়েছে। রাসবিহারী কেন্দ্রে টি কে ঘোষ রিটার্নিং অফিসার একটা প্রিণ্টেড আবেদন পাঠিয়েছে সমস্ত প্রিসাইডিং অফিসারদের কাছে। ইলেকশন রুলসে বলছে যে, প্রিসাইডিং অফিসারদের ব্যালটের উল্টো দিকে ফুল সিগনেচার করতে হবে; স্পেসিমেন করতে হবে না অথচ কণ্ট্রৌরী টু ইলেকশন রুলস লিখিত আবেদনে বলছে যে না, প্রিসাইডিং অফিসারদের ওরকম ফুল সিগনেচার করতে হবে না, এ্যাবরিভিয়েট করলেই হবে যেমন অসিতকুমার ঘোষ, সে জায়গায় এ কে ঘোষ লিখলেই হবে। তারপর ডুপ্লিকেট ব্যালট পেপারের কথা জানেন কাগজে বেরিয়েছে। এছাড়া যে-রকম ব্যাপকহারে এবার ভোট পড়েছে তাতে এ সম্পর্কে জ্যোতিবাবুর অতীতের স্টেটমেণ্ট থেকেই প্রমাণ হয় রিগিং হয়েছে। স্বাভাবিক ভোট হলে প্রদত্ত ভোটের হার কিছুতেই এত বেশী হতে পারে না। বামফ্রণ্টের নেতৃবৃন্দকে বলবো, আজও বামপন্থী, আদর্শের প্রতি যাদের বিন্দুমাত্র শ্রদ্ধা এবং আনুগত্য আছে তাদেরকে

বলবো, আপনারা তো মার্কসবাদের কথা বলেন, বিপ্লবের কথা বলেন। এই বিপ্লবকে সফল করতে হলে গণ-আন্দোলনকে জোরদার এবং শক্তিশালী করার চেষ্টা করুন। কারণ বিপ্লব এবং গণ-আন্দোলন এইগুলি শুধু মুখের কথা নয়, চালাকির কথা নয়। এর পিছনে যদি উন্নত, রীতি-নীতি, নৈতিকতা, সংস্কৃতি না থাকে, কোন মূল্যবোধ না থাকে এইগুলিকে বাদ দিয়ে বিপ্লব ফলপ্রসূ করা যায় না। আপনারা আজকে সংসদীয় রাজনীতির স্বার্থে সমস্ত গণতান্ত্রিক মূল্যবোধ, আচার-আচরণকে ধূলিসাৎ করে দিয়ে যেনতেনপ্রকারে ক্ষমতা রাখার জন্য সরকারী অর্থ দলীয় স্বার্থে ব্যবহার করা থেকে শুরু করে নির্বাচনে একের পর এক কারচুপি করেছেন। এর দ্বারা আপনারা দেশের অভ্যন্তরে গণতান্ত্রিক মূল্যবোধগুলিকে ধ্বংস করেছেন। এর অবশ্যম্ভাবী পরিণতি হচ্ছে জনসাধারণের গণতান্ত্রিক আন্দোলন ক্রমাগত দুর্বল হবে। আপনাদের কাছে এই একদিন বুমেরাং হয়ে আসবে। তাই আপনাদের বিবেচনা করে দেখতে বলছি। এইভাবে পলিটিশান করে গোটা রাজনীতির ক্ষেত্রে আপনারা কাব হাতকে শক্তিশালী করছেন? ভারতবর্ষের এই সঙ্কটজনক পরিস্থিতিতে আজকে পুঁজিপতিরা গণতান্ত্রিক আন্দোলনকে মেরে দিয়ে, মানুষের মনুষ্যত্বকে পর্যন্ত মেরে দিয়ে ষড়যন্ত্রের মাধ্যমে পুঁজিবাদকে কায়েম করবার এবং শক্তিশালী করবার চেষ্টা করে চলেছে। আপনারা তা করতে দেবেন না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে রাজ্যপালের প্রদত্ত ভাষণকে সমর্থন জানাচ্ছি। এস ইউ সি দলের মাননীয় সদস্য যাঁরা আছেন---আমার মনে হয় কংগ্রেস আমলের যে গণ-আন্দোলন সেই গণ-আন্দোলন ধ্বংস করার কথা বোধ হয় তাঁরা ভুলে গেছেন। তাঁরা জানেন এবং পশ্চিমবাংলার মানুষেরাও জানেন যে, কংগ্রেস পক্ষ থেকে কিভাবে দেশের মানুষের উপর অত্যাচার করেছে। সেই কথা বাংলার মানুষেরা জানেন। তাঁরা জানেন যে, কংগ্রেস দলের পক্ষ থেকে তারা যে গণতন্ত্রের কথা বলেন সেই কংগ্রেস গণতন্ত্র যে কি গণতন্ত্র সেটা আমরা সবাই জানি। কাজেই এটা নতুন করে বলার অপেক্ষা রাখে না। আপনারা সবাই নিশ্চয়ই এই কথা জানেন। আমাদের রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে তিনি যে কথা বলবার চেষ্টা করেছেন---যে পশ্চিমবাংলায় একটা শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে এবং সুষ্ঠু নির্বাচন হয়েছে। এই কথা অত্যন্ত সত্য কথা যে একটা সুষ্ঠু এবং সুন্দর নির্বাচন হয়েছে। যে নির্বাচনকে বন্ধ করে দেবার জন্য, গণতন্ত্রের কণ্ঠরোধ করে দেবার জন্য, কংগ্রেস থেকে অত্যন্ত সুপরিকল্পিতভাবে নানাভাবে নির্বাচন বন্ধ করে দেবার চেষ্টা করা হয়েছে। কিন্তু তারপর নির্বাচন হয়েছে এবং এই নির্বাচনের মধ্যে দিয়ে সাধারণ মানুষের রায় প্রকাশিত হয়েছে। আমরা কি দেখেছি? আমরা দেখেছি নির্বাচনের সামনে দাঁড়িয়ে নির্বাচনকে বানচাল করে দেবার জন্য কংগ্রেস পক্ষ থেকে পরিকল্পিতভাবে চেষ্টা করা হয়েছে। পশ্চিমদিনাজপুরে দেখা গেছে যে সেই কংগ্রেস পক্ষ থেকে নকশালের নাম করে বিভিন্ন জায়গায় হ্যাণ্ডবিল বিলি করা হয়েছে যার মধ্যে ইন্দিরা গান্ধীর ছবি বের করা হয়েছে। যখন সেই শ্লিপগুলি বাড়ি বাড়ি বিলি করা হয়েছে তার মধ্যে সেই ইন্দিরা গান্ধীর ছবি দিয়ে দেওয়া হয়েছে। কিছু কিছু ধরা পড়েছে, নিশ্চয়ই কংগ্রেসী বন্ধুরা এই সম্পর্কে জানেন এবং আজকে কিভাবে আইন-শৃংখলাকে বিঘ্নিত করার চেষ্টা করা হচ্ছে এবং নির্বাচন বন্ধ করার চেষ্টা করা হয়েছে।

[5-40—5-50 p.m.]

আপনারা রিগিং হয়েছে বলে চীৎকার করছেন, রিগিংয়ের বিভিন্ন ঘটনার কথা বলছেন। কিন্তু গঙ্গারামপুরে তো আপনারাই জিতেছেন। কুশমুণ্ডীতে তো বেশী ভোট পড়েছে, সেখানে বীরেনবাবু জিতেছেন। আপনারা দেশের আসল সমস্যার কথা তুলে ধরছেন না। পশ্চিমবাংলায় দীর্ঘদিন ধরে আপনারা শাসন করে এসেছেন, সেখানকার বিভিন্ন সমস্যার কথা তুলছেন না। এর দ্বারা এটা সহজেই বোঝা যায় যে, অত্যন্ত পরিকল্পিতভাবে আপনারা এগুলি বলবার চেষ্টা করছেন। তা যদি না হতো তবে, সাত্তার সাহেব পশ্চিমবাংলার খরা পরিস্থিতির জন্য বলতেন, কারণ তাঁরা এখানে ক্ষমতায় আছেন। তিনি বলতে পারতেন, পশ্চিমাবাংলার বামফ্রণ্ট সরকার সীমিত ক্ষমতা নিয়ে খরা পরিস্থিতি মোকাবিলা করার চেষ্টা করছেন। এ ব্যাপারে তাঁরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আরও বরাদ্দ আদায়ের কথা বলতে পারতেন। সাত্তার সাহেব তাঁর বক্তব্যের মধ্যে কেন্দ্রকে আরও বেশী অর্থ দিতে হবে বলে বলতে পারতেন, পশ্চিমবাংলার মানুষের কথা চিন্তা করলে তিনি এগুলি তুলে ধরতে পারতেন। আজকে কংগ্রেস পক্ষ থেকে আইন-শৃংখলার কথা বার বার করে বলার চেষ্টা করেছেন। কিন্তু আমরা সিদ্ধার্থবাবুর আমলে দেখেছি। তখন দেখেছি শৃংখলা বলে কিছু ছিল না, একটা সাংঘাতিক মারদাঙ্গা তখন লেগেই ছিল বিভিন্ন জায়গায়। বোমাবাজী তখন লেগেই ছিল। আজকে কোন্ অবস্থা চলছে---পশ্চিমদিনাজপুরে যে ঘটনা, সেই ঘটনাগুলি মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন গত ৫-১২-৮০ তারিখে গঙ্গারামপুরে কংগ্রেস দলের নেতা বীরেশ্বরবাবু এবং বংশীবাবু সম্পাদক, অনিলবাবু, সুনীল ভৌমিক একটা মিটিং করতে গিয়েছিলেন। সেখানে ঐ দলেরই বিপ্লব মিত্র আপনাদের ৩ জনকে মেরে ট্রেনের মধ্যে ফেলে দিয়েছিলেন। এটা কি সি পি এম বা আর এস পি'র কাজ? এছাড়া আরও আছে, রায়গঞ্জ শহরে আইন-শৃংখলা বিঘ্নিত করবার চেষ্টা করেছেন, পশ্চিমবাংলার মানুষের শান্তি বিঘ্নিত করবার চেষ্টা করছেন, সেখানে দিনের পর দিন বোমাবাজী করা হচ্ছে। সেখানে বোমাবাজী করছে তো আপনাদেরই দলের লোক। আপনাদের দলের সুব্রতবাবু এবং ভোলাবাবুর লোকেরা সেখানে এই বিঘ্ন সৃষ্টি করে চলেছেন। গত ৫-১২-৮২ তারিখে রায়গঞ্জ শহরে রতন দত্ত, যিনি ভোলাবাবুর দলের লোক ভোলা পালকে তার বাড়ীতে গিয়ে কুচি কুচি করে কেটে এসেছেন। আপনাদের লোকই প্রকাশ বসাককে গুলি করে মারলো ৫-১২ তারিখে অথচ আপনারা চিৎকার করছেন সি পি এম এবং আর এস পি'র লোকেরা করেছেন। দিনের পর দিন গোটা পশ্চিমবঙ্গে এই অবস্থা চলছে। আপনারাই বিরোধী দলের আসনে বসে আইন-শৃংখলার কথা বলছেন, অরাজকতার কথা বলছেন। এই ধরনের কথা কংগ্রেসীদের মুখে শোভা পায় না। গত ১৪ তারিখে পশ্চিমবঙ্গ বিধানসভার বাইরে এবং ভিতরে যে ঘটনা ঘটেছে এটা অতি লজ্জাকর ব্যাপার। রাজ্যপালের গাড়ীর যে জাতীয় পতাকা সেই জাতীয় পতাকা নামিয়ে ফেলে দেখানো হয়েছে একটা কতিত্বের কাজ করেছেন এবং এই হচ্ছে পশ্চিমবঙ্গের অবস্থা। আজকে পশ্চিমবঙ্গের মানুষ এবং সাধারণ মানুষ জানে আজকে দেশের অবস্থা কোন্ জায়গায় দাঁড়িয়েছে। বেকার সমস্যায় ভর্তি হয়ে উঠেছে। বেকার সমস্যা দূর করবার জন্য কংগ্রেস দলের পক্ষ থেকে তেমন কোন পরিকল্পনা নেওয়া হয়নি। আজকে দীর্ঘ ২০-৩০ বছরে দেশের এমন একটা অবস্থা সৃষ্টি করেছেন আপনারা দেশের মানুষ এক অস্বাভাবিক অবস্থার মধ্যে দিয়ে দিনের পর দিন কাটাচ্ছে। অথচ আপনারাই সরকার পাস থেকে চিৎকার করে যাচ্ছেন। জিনিসপত্রের দাম এইবার আরো বেড়েছে, কয়লার দাম বেড়েছে অথচ এ বি এ গণিখান চৌধুরী বলছেন যে, জিনিসের দাম

বাড়েনি। আজকে যেভাবে পশ্চিমবঙ্গের উপর অবিচার হচ্ছে পশ্চিমবঙ্গের মানুষ তা জানে এব আপনারা বিরোধীরা এর বিরুদ্ধে সোচ্চার হন এবং এর বিরুদ্ধে ভূমিকা পালন করুন। আজকে গোটা দেশে কংগ্রেসীরা যেভাবে বিভিন্ন জায়গায় অত্যাচার করছে সেটা বলবার নয়। মালদহ জেলার দেখা গেল যে, কংগ্রেসী দলের লোক সি পি এম দলের লোককে খুন করে দিলেন। গঙ্গারামপুরে সেখানে সি পি এমের লোককে খুন করলেন অথচ ওরাই বলছে চিৎকার করছেন। সেখানে আর এস পি'র একজন লোককে বাড়ী থেকে ডেকে নিয়ে গিয়ে মারলো। আজকে তিনি হাসপাতালে পড়ে আছেন। এই অবস্থা দিনের পর দিন চলছে। আপনাদের আমলে শিক্ষা-ব্যবস্থা কোন্ জায়গায় দাঁড়িয়েছিল? শিক্ষাব্যবস্থা আজকে পশ্চিমবাংলায় অন্তত সুষ্ঠুভাবে পরিচালিত হচ্ছে। রেজাল্ট অন্তত সুষ্ঠুভাবে বেরুচ্ছে। পড়াশুনা সুষ্ঠুভাবে হচ্ছে। আপনাদের আমলে শিক্ষাক্ষেত্রে গণ-টোকাটুকি দেখা গেছে। পশ্চিমবঙ্গ তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে কিছু কিছু কাজ করার চেষ্টা করেছে। আজকে পুরুলিয়া জেলার কথা বলছেন, বাঁকুড়া জেলার কথা বলছেন। এই বামফ্রন্ট সরকার আসার পর যথেষ্ট পরিমাণে পরিস্থিতির উন্নতি হয়েছে। এই ৫ বছরে আমরা যা করেছি আপনারা তা করতে পারেন নি। আপনারা ৩০ বছর ধরে রাজত্ব করেছেন অথচ এখনো সেখানে মানুষকে পুকুরের পচা জল খেতে হত। সেই ৩০ বছরের কাজ আমাদের পক্ষে একদিনে করা সম্ভব নয়, সময় নিশ্চয়ই লাগবে।

[5-50—6-00 p.m.]

আমরা বারবার বলেছি আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দাড়িয়ে পশ্চিমবাংলার মানুষের স্বার্থে কিছু কাজ করবো যে কাজের পেছনে দেশের মানুষের সমর্থন থাকবে। আমরা যে ৩৪ দফা কর্মসূচী সাধারণ মানুষের কাছে নির্বাচনের আগে দিয়েছিলাম তা তার সমর্থন করেছে। কাজেই আগামী ৫ বছর যদি তাদের জন্য কাজ করতে পারি তাহলে আবার তারা আমাদের ভোট দেবে। কিন্তু কংগ্রেস পরিকল্পিতভাবে আইন-শৃংখলা বিঘ্নিত করার চেষ্টা করছেন সেটা দূর করার আবেদন রেখে আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রীসুব্রত মুখার্জী :** পয়েণ্ট অফ পার্সোনাল এক্সপ্লানেশান, স্যার, উনি আমার নাম মেনশান করে বলেছেন যে, রায়গঞ্জে আমরা নাকি বোমা মারামারি করছি। এটা সম্পূর্ণ অসত্য কথা। ওরা আমাদের ৩ জনকে বোমা মেরে হত্যা করেছে। কিন্তু তা সত্ত্বেও কাউকে গ্রেপ্তার করা হয়নি। সুতরাং ওঁর বক্তব্যটা রেকর্ড থেকে বাদ দেয়া হোক।

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার :** স্যার, বিশ্বনাথবাবু গঙ্গারামপুরে মারামারি সম্পর্কে একটা অভিযোগ করেছেন। আমি দায়িত্ব নিয়ে বলছি------।

**মিঃ স্পীকার :** আমি আবার বলছি পার্সোনাল এক্সপ্লানেশান তখনই হতে পারে যদি কোন সদস্য তাঁর সম্বন্ধে কিছু বলেন। কিন্তু এরকমভাবে বলতে আরম্ভ করলে হবে না, ব্যক্তি-গতভাবে হলে হতে পারে।

**শ্রীসুব্রত মুখার্জী :** যদি কেউ অসত্য কথা বলেন তাহলে তার প্রতিবাদ করতেই হবে।

**মিঃ স্পীকার :** কোন সদস্য যদি মনে করেন পয়েণ্ট অফ প্রিভিলেজ ওঠে তাহলে আমি সেটা বিবেচনা করবো।

**মিঃ স্পীকার :** *দ্বিতীয় বি এ কমিটির যে মিটিং আমার চেম্বারে বসেছিল তার যে কিছু পরিবর্তন হয়েছে সেটা আমি আপনাদের জানাচ্ছি---*

Friday, 18.6.82 ...Discussion and Voting on Account—4 hours.

Monday, 21.6.82 ...The West Bengal Appropriation ( Vote on Account ) (No. 2) Bill, 1982 (Introduction, Consideration and Passing) —4 hours.

Tuesday, 22 6.82 ...Discussion on Motion in reply to Governor's Address —4 hours.

Thursday, 24.6.82 ...Discussion on Motion in reply to Governor's Address —4 hours.

There will be no sitting of the House on Saturday, the 19th June, 1982.
শনিবার ২০শে জুন হাউস বসবে না। পরিষদীয় মন্ত্রীকে অনুরোধ করছি এটা মুভ করতে।

**শ্রীপতিতপাবন পাঠক :** দ্বিতীয় প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা আমি গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পীকার :** আমি আশা করছি এটা গৃহীত হলো।

**শ্রীআনোয়ার আলি শেখ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৪ তারিখে পশ্চিমবঙ্গের রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই আড়াই পাতার প্রিণ্টেড ভাষণটি অসত্য, সেই অসত্য ভাষণের আমি তীব্র বিরোধিতা করছি। বিরোধিতা করছি এইজন্য যে, বামফ্রণ্টের দল থেকে, মন্ত্রিসভা থেকে কতকগুলি অসত্য ঘটনা, অসত্য চিত্র এতে পরিবেশন করেছেন। এখানে পশ্চিমবঙ্গে ভোটার লিস্ট, ২৯৪টি কেন্দ্রে রিগিং সম্বন্ধে যে কথা উঠেছে সে সম্বন্ধে যদি নিরপেক্ষভাবে বলতে হয় তাহলে এটা স্বীকার করতে হয় যে, রিগিং হয়েছিল, শুধু ভোটার লিস্ট নয়, কাউণ্টিং-এ পর্যন্ত। এই সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গ সরকার যেটা গঠিত হয়েছে তাদের আমলে আইন-শৃংখলার যে অবনতি হয়েছে আমরা বিভিন্নভাবে তার মোকাবিলা করার চেষ্টা করেছি, সংশোধন করার চেষ্টা করেছি। যেখানে আপনারা হেরেছেন, বামফ্রণ্টের যে কোন সমর্থিত প্রার্থী যেখানে হেরেছেন সেখানে মারামারি চলছে, যেখানে জিতেছেন সেখানে তো কোন কথাই নেই। গত ১০ তারিখে আমাদের হাওড়া জেলায় আমরা মেমোরাণ্ডাম নিয়ে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এস ডি ও'র কাছে গিয়েছিলাম, বিভিন্ন থানায় থানায় যাচ্ছি, কিন্তু কোন প্রতিকার পাচ্ছি না। নির্বাচনে আপনারা রিগিং করে জিতেছেন, আনন্দের কথা, ভাল কথা, চালিয়ে যান। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমরা চালিয়েছিলাম ; ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত আপনারা পশ্চিমবঙ্গ চালিয়েছেন, কিন্তু পশ্চিমবঙ্গের মানুষকে আপনারা কোন্ স্তরে নিয়ে এসেছেন সেটা পশ্চিমবঙ্গের মানুষ হাড়ে হাড়ে টের পাচ্ছে।

[6-00—6-10 p.m.]

বামফ্রণ্টের কার্যকলাপ, পঞ্চায়েতে দুর্নীতি, বন্যাত্রাণে দুর্নীতি যা হয়েছে তা সকলেরই জানা আছে। আপনারা ভোটার লিস্টে কারচুপি করে, রিগিং করে ক্ষমতায় এসেছেন। ক্ষমতায়

এসেছেন, থাকুন---কিন্তু এই ধরনের উৎপাত আর কতদিন চালাবেন? আপনারা চারিদিকে মারামারি বাধিয়ে দিয়েছেন এবং আমার এই কথা যদি প্রমাণ করতে চান তাহলে এখান থেকে কোন নিরপেক্ষ সদস্য পাঠিয়ে দিন, আমি প্রমাণ করে দেখিয়ে দেব যে, নানারকম অত্যাচার করা হচ্ছে। এরকমভাবে আপনারা পশ্চিমবাংলার মানুষদের আপনাদের দলে টানতে চাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসের সকল দলের সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি এরকম রাজনীতি করে, মারামারি, খুনোখুনি করে বামফ্রণ্ট ওদের দলে দেশের মানুষদের টানতে পারবে না। অবশ্য ওদের দলে মানুষ কখন ছিল না। ওরা তো ভোটার লিস্টে কারচুপি করে, রিগিং করে ক্ষমতায় এসেছে। রাজ্যপাল এখানে অসত্য ভাষণ পরিবেশন করে অন্য দরজা দিয়ে পালিয়ে গেছেন। আমাদের সম্বন্ধে এখানে অনেক সমালোচনা করা হয়েছে। সমালোচনা করার অধিকার সকলেরই আছে, তাই সমালোচনা করেছেন। আমি হাউসে নতুন সদস্য হিসেবে আসিনি। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমি এই হাউসের সদস্য ছিলাম। আমাদের সময় কি ধরনের কাজ হয়েছে এবং ১৯৭৭ সালের পর আপনারাই বা কি করেছেন সেটা একবার দেখে আসুন। আপনারা পশ্চিমবাংলার জন্য কি করতে পেরেছেন সেটা দেখলে আপনাদের নিজেদেরই লজ্জা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে বলার সুযোগ দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এবং রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Patit Paban Pathak** : I beg to move that the Second Report of the Business Advisory Committee be adopted by the House.

The motion was then put and agreed to.

**শ্রীত্রিলোচন মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে বক্তব্য পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি দু'-চারটে কথা বলতে চাই। মাননীয় রাজ্যপাল তাঁর বক্তব্যে বলেছেন বামফ্রণ্ট সরকারের উচিত গ্রামে যে-সমস্ত নিপীড়িত মানুষ রয়েছে এবং যারা হচ্ছে বৃহত্তম অংশ তাদের সম্বন্ধে যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে সেগুলি যথাযথভাবে পালন করতে হবে। স্যার, গত নির্বাচনে এটাই প্রমাণিত হয়েছে যে, ওই নিপীড়িত মানুষ, ওই বৃহত্তম অংশের মানুষরাই হচ্ছে বামফ্রণ্ট সরকারের স্তম্ভস্বরূপ। কাজেই তাদের স্বার্থ আমাদের বেশী করে দেখতে হবে এবং বামফ্রণ্ট সরকার যেন এই ব্যাপারে সচেতন থাকেন। গত ৫ বছরের অভিজ্ঞতায় আমরা দেখেছি বামফ্রণ্ট সরকারের যেটুকু ক্ষমতা আছে তা তাঁরা প্রয়োগ করেছেন। এবং গ্রামের ওই নিপীড়িত দরিদ্র শ্রেণীর মানুষ আর কিছু পাক না পাক, তারা একটা আশ্বাস পেয়েছে এবং মাথা উঁচু করে দাঁড়াতে শিখেছে। কিন্তু গ্রামের জোতদার শ্রেণী পুলিশের সহযোগিতায় সেই অধিকার খর্ব করার চেষ্টা করছে। কাজেই আজকে সরকারকে খুব বলিষ্ঠ হাতে এইদিকে নজর দিতে হবে এবং তারা যাতে মাথা উঁচু করে দাঁড়াতে পারে তার ব্যবস্থা করতে হবে। এই ব্যবস্থা করতে পারলে বামফ্রণ্ট সরকার আরও শক্তিশালী হবে এবং তাদের আর কেউ সরাতে পারবে না। তারপর, গ্রামের গরীব মানুষ বাঁচার জন্য যে মজুরী আন্দোলন করে তাতে দেখেছি যে সমস্ত অফিসাররা রয়েছেন বা মিনিমাম ওয়েজেজ ইনস্পেক্টর রয়েছেন তাঁরা নিশ্চেষ্ট হয়ে বসে থাকেন, দরিদ্র মানুষদের পাশে এসে দাঁড়ান না। আমার বক্তব্য হচ্ছে, দরিদ্র মানুষদের এই মজুরী আন্দোলনে ওই সমস্ত অফিসাররা যেন সক্রিয় অংশগ্রহণ করেন

এবং গরীব মানুষদের আর্থিক সাহায্য এনে দেন এবং সরকারও যেন এদিকে দৃষ্টি দেন। কৃষি পেনশন বা বার্ধক্য ভাতা যেটা দেওয়া হয়েছে সেটা যাতে আরও বেশী করে দেওয়া হয় সেদিকে সরকারকে দৃষ্টি দিতে অনুরোধ জানাচ্ছি। কৃষি-মজুরদের সাধারণত বছরে ৫-৬ মাসের বেশী কাজ থাকে না বলেই সরকারকে এদিকেও দৃষ্টি দিতে হবে কি করে তাদের বাঁচানো যায়। তারপর, স্মল ইরিগেশন এবং কুটিরশিল্পের জন্য যে-সমস্ত স্কীম রয়েছে সেদিকেও সরকারকে দৃষ্টি দিতে হবে। দেশের দরিদ্র শ্রেণীর লোকই যখন আমাদের কাছে বড় প্রশ্ন তখন তাদের দিকে দৃষ্টি দেওয়া দরকার। একথা বলে পুনরায় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে, অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় ১৪ তারিখে যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণের উপর সরকার পক্ষ থেকে যে ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাব এসেছে, আমি সেই প্রস্তাবের বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে-সব সংশোধনী প্রস্তাব দিয়েছেন, তা সমর্থন করছি। এই সভায় রাজ্যপালের ভাষণের উপর যে আলোচনা হল তাতে শুনলাম সদস্যরা অনেকে গত বিধানসভার নির্বাচনে কারচুপির কথা এবং আইন-শৃংখলার অবনতির কথা বেশী করে বলেছেন। এই সম্পর্কে আমি বলব এবং অন্যান্য আরও দু'-একটি বিষয় উত্থাপন করব। আমি লজিক্যাল কথা বলছি। আমরা বলেছি পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় দাঙ্গা-হাঙ্গামা হচ্ছে, হয়েছে এবং সি পি এম কর্মীরা এসব করছে। সরকার পক্ষের সদস্যরাও বলছেন এই সমস্ত দাঙ্গা-হাঙ্গামা কংগ্রেসীরা করছে। তাহলে এটাই লজিক্যালি প্রমাণ হয় যে, দাঙ্গা-হাঙ্গামা হচ্ছে। তবে কারা করছে সেটা হয়ত প্রমাণের অপেক্ষা রাখে। তবে দাঙ্গা-হাঙ্গামা হচ্ছে, আইন-শৃংখলার অবনতি হচ্ছে, হয়েছে, সেটা কিন্তু প্রমাণ হয়ে যাচ্ছে। গত নির্বাচনের পূর্বে আপনি জানেন, গত বিধানসভায় মাননীয়া সদস্যা, উত্তর-বঙ্গের, অপরাজিতা গোপ্পী কাঁদ কাঁদ হয়ে একথা বলেছিলেন যে, অনেক নারী, অনেক মেয়ে কংগ্রেসী আমলে ধর্ষিতা হয়েছে, অনেকের মেয়ের সর্বনাশ হয়েছে, এসব কংগ্রেসী আমলে হয়েছে। তিনি এখন এখানে উপস্থিত নেই। তাঁকে একটা 'প্রশ্ন করব। তাঁর কাছাকাছি কোচবিহারে যে ঘটনা ঘটল, যে ঘটনায় একজন নারীকে প্রাণ দিতে হল, এই সম্বন্ধে তো একটা কথাও তিনি বলছেন না। স্যার, এইসব ঘটনা ঘটছে এবং অনেক জেলাতেই ঘটছে এই কয়েকদিন আগে কি ভয়াবহ ঘটনাই না ঘটে গেল। তিনি অনেক চোখের জল ফেলেছেন, এটা ঠিক যে নারী জাতির যাতে কোন অবমাননা না ঘটে সেটা নিশ্চয়ই দেখতে হবে। সেটা সরকার বা বিরোধী পক্ষের বলে দেখলে চলবে না, এ সম্বন্ধে তদন্ত হওয়ার দরকার এবং দোষীদের শাস্তি হওয়া দরকার বলে আমি মনে করি। পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় আজকে কি ঘটছে দেখুন। আপনি স্যার, জানেন দিল্লীতে একজন মহিলাকে নিয়ে যে ঘটনা ঘটেছিল, অভিজাত পরিবারের মেয়ে, সেখানে তো বিল্লা-রঙ্গা রেহাই পায়নি? তাদের জীবন দিতে হয়েছে, তাদের মৃত্যুদণ্ডে দণ্ডিত করা হয়েছে। আমরা চাই সিমিলার ঘটনা ঘটলে এইরূপ বিচার করতে হবে। এতে করে মানুষ বুঝুক যে অন্যায় করলে মানুষের শাস্তি পেতে হয়। মাননীয় স্পীকার মহাশয়, আপনি যখন আইনমন্ত্রী ছিলেন, তখন এই সভায় আপনি বলেছিলেন, আপনার কাছে একটা ধর্ষণের কেস এসেছিল, পরে সেটা প্রত্যাহার করে নিয়েছে উইথড্র করে নিয়েছে। কি করে উইথড্র করে নিয়েছে? ধর্ষণের কেসে শাস্তি হওয়া দরকার বলে আমি মনে করি। সেদিন

হাসবা থানা এলাকায় প্রকাশ্য দিবালোকে আনন্দমার্গীদের যেভাবে পুড়িয়ে মারা হয়েছে পৃথিবীর ইতিহাসে এই রকম ঘটনা বিরল। দোষীদের শাস্তি নিশ্চয়ই হওয়া উচিত। এইরকম যেখানে জঘন্য ঘটনা ঘটছে, সেখানে বারে বারে বলা হচ্ছে মানুষ শান্তিতে আছে। কোথায় শান্তি? আপনি স্যার, গ্রামাঞ্চলে খোঁজ নিলে জানবেন সি পি এম কর্মীরা কংগ্রেসী লোকদের উপর কি অত্যাচার চালাচ্ছে। তারা কংগ্রেসীদের চিঠি দিয়েছে—তোমাদের আড়াই হাজার টাকা চাঁদা দিতে হবে এবং এই টাকা অমুক লোককে দেবে, আর যদি না দাও তবে তার ফল হিসাবে তোমাদের সবরকম ক্ষতি হবে। এই রকম করে হুমকি দিচ্ছে। এই সম্পর্কে খোঁজ খবর নিন, আমাদের এলাকায় খোঁজ নিন, গ্রাম্য এলাকায় খোঁজখবর নিন। প্রমোদবাবু ইলেকশন মেশিনারি সেট করে দিয়ে গোপনে গোপনে কাজ হাসিল করে নিয়েছেন, কিন্তু মানুষকে ভাঁওতা দিয়ে বেশী দিন ঠকানো যাবে না। এই প্রসঙ্গে আমি বলতে চাই গত মার্চ মাসে বাজেটের সময়ে রাজ্যপাল মহোদয় যে ১১ পৃষ্ঠার বক্তৃতা করেছিলেন, তখন আমরা বলেছিলাম এটা বামফ্রন্ট সরকারের ইলেকশন ম্যানিফেস্টো, সেটা সত্যতাই প্রমাণিত হয়েছে। এবার রাজ্যপাল যে বক্তৃতা দিলেন, তা আড়াই পৃষ্ঠাও নয়, সোয়া পৃষ্ঠা।

[6-10—6-20 p.m.]

সংক্ষেপে আড়াই পৃষ্ঠায় কাজ সেরে দিয়েছেন। কারণ এখানে তো আর কাজ হাসিল করার ব্যাপার নেই। কিন্তু ইলেকশনের আগে রাজ্যপালের ভাষণটি ছিল ১১ পাতা। এবং এর কারণ ছিল ইলেকশনের কাজ এর মধ্যে বেশ কিছু হাসিল করে নেওয়া। নির্বাচনের কারচুপির অনেক কথা হয়েছে। আমি এর মধ্যে দু'-একটা কথা এখানে উল্লেখ করতে চাই। আমার কেন্দ্র মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া এলাকায় একটি ঘটনা ঘটেছে। একই দেওয়ালে কংগ্রেস-(আই)-এর পোস্টার আছে, ইন্দিরা গান্ধীর ছবি দেওয়া, সেখানে লাল কালিতে লিখে দেওয়া হোল প্রথম ভোট প্রথম বলি। আমাদের ভোটাররা সব ভয়ে ভীত হয়ে পড়লো। তারা ভাবলো যারা ভোট দিতে যাবে তাদের বলি হতে হবে। আবার সেই একই দেওয়ালে দেখলাম সি পি এম-এর পোস্টার আছে, এস ইউ সি'র আছে, বি জে পি'র আছে। কিন্তু অন্য কোন পোষ্টারে কিছু লেখা হোল না। কেবল কংগ্রেস(আই)-এর পোস্টারে লিখে দেওয়া গেল প্রথম ভোট প্রথম বলি এবং নীচে লিখে দেওয়া হয়েছে নকশালবাড়ী জিন্দাবাদ। আমি গিয়ে দেখলাম এবং সকলকে বললাম এ নকশালবাড়ী বা অন্য কেউ নয়, এ হচ্ছে সি পি এম-এর কারসাজী, কারচুপি। যাতে কংগ্রেসের ভোটাররা ভোট দিতে না যায় সেজন্য তাদের ভীতি প্রদর্শন করা হচ্ছে। আমি সকলকেই এই কথা বললাম। কেন না এস ইউ সি, বি জে পি, সি পি এম, এদের পোস্টারে কিছু হোল না কংগ্রেস(আই)-এর পোস্টারে এই রকম লাল কালিতে লিখে দেওয়া হোল? এইভাবে সি পি এম ভোটারদের ভয় দেখাবার চেষ্টা করেছে। যেসব জায়গায় তারা হেরে গিয়েছে সেখানে তারা দাঙ্গা-হাঙ্গামা চালিয়েছে—কংগ্রেসের কর্মীদের মার-ধোর করেছে। এমন কি মহিলারাও তা থেকে রেহাই পায়নি। একজন মহিলার কথা এখানে না উল্লেখ করে পারা যায় না। এক মহিলা তার নাম হচ্ছে নুরনেহার খাতুন গ্রাম টেংরীডাঙ্গা, থানা শান্তিপুর, জেলা নদীয়া। তিনি একটি চিঠি লিখেছিলেন আমার বাবা কংগ্রেস করেন বলে আমার স্বামী আমাকে তালাক দেবেন। সেখানে তার পিতার প্রতি অনেক নির্যাতন করা হয়েছে। তাতেও তাদের হয়নি। শেষে ঐ মহিলার স্বামীকে গ্রাম পঞ্চায়েতের প্রধান তাকে শাসিয়েছে যে, তোমার স্ত্রীকে তালাক দিতে হবে। তিনি অন্তঃসত্ত্বা

প্রায় ৮ মাস। এই হচ্ছে অবস্থা। এই রকম আরও অনেক ঘটনা আছে। এইভাবে ওরা কারচুপি, কারসাজি করেছে এবং করছে। আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে বিরোধিতা করে আমাদের পক্ষের যেসব সংশোধনী আছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তা আমি সমর্থন করতে পারছি না। এবং আমার যে ১১টি সংশোধনী আছে এবং আমাদের পক্ষের অন্যান্য সদস্যদের যে সংশোধনী প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য পেশ করছি। আজকে এই বামফ্রন্ট সরকার যেভাবে ক্ষমতাসীন হয়েছে তা নজীরবিহীন—ইতিহাসে নজীরবিহীন। একটা উপকথার মত। যারা পশ্চিমবাংলার মানুষ জানে নির্বাচনের সময় এই বামফ্রন্ট যেভাবে পাবলিকের টাকা নির্বাচনে নিজেদের কাজে লাগিয়েছে তার তুলনা হয় না।

আমরা নির্বাচন কমিশনের কাছ থেকে জানতে পারলাম যে ইলেকশনের সময় সরকারী কোন গাড়ী ব্যবহার করা, কিংবা সরকারী টাকা বা অন্যান্য উপাদান ব্যবহার করা চলে না। সেগুলো পাবলিকের কাজে লাগানো চলে না। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি, আমাদের কুশমুণ্ডি কনস্টিটিউয়েন্সিতে এবং গোটা পশ্চিমদিনাজপুর জেলাতে নির্বাচনের সময় চালাও জ আর এবং অন্যান্য অনুদানের ব্যবস্থা করা হয়েছে। যে-সমস্ত সি পি এম এলাকা রয়েছে সেইসব জায়গায় বেছে বেছে টাকা দিয়ে ভোট পাবারই চেষ্টা করেছে। এটাই হচ্ছে ঘটনা। আমি পরিষ্কারভাবে জানাতে চাই এরা বিভিন্নভাবে সমগ্র পশ্চিমবাংলার মানুষকে করায়ত্ত করার জন্য এবং বিভিন্নভাবে তাদের জয়লাভকে সুনিশ্চিত করার জন্য চেষ্টা করেছিলেন, সেই বিষয়ে কোন সন্দেহ নেই। তাই, এই যে নির্বাচন, এটা একটা প্রহসনে পরিণত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাছাড়া বিভিন্ন দিক থেকে ভীতি প্রদর্শন, সন্ত্রাস সৃষ্টি এবং দমন-পীড়ন করা হয়েছিল কংগ্রেসীদের প্রতি। আমার এলাকায় যেদিন ভোট হয় তার আগের দিন, ১৮ তারিখে রাত্রে আমার নির্বাচিত পোলিং এজেন্ট আজিজুর রহমান তাকে পুড়িয়ে মারা হয়। এই পোলিং এজেন্টের অপরাধ, ঐ এলাকার সি পি এম প্রার্থীকে কংগ্রেস প্রার্থীর কাছে পরাজিত হতে বাধ্য করেছিল। তাই আজিজুর রহমানের যে নিষ্ঠা তার যে কার্যকলাপ তাতে ভীতহয়ে ঐ কমরেডরা তাকে পুড়িয়ে মেরেছে সন্ত্রাস সৃষ্টি করার জন্য। যাতে ঐ বুথে পরের দিন ভালভাবে ভোট না হয় তার জন্য পরিকল্পিতভাবে ১৮ তারিখ রাত্রে জঘন্যতম ঘটনা ওরা ঘটিয়েছিল। সেই আজিজুর রহমানের বাড়ীতে গিয়ে তারা আগুন লাগায় এবং আরো ৫টি বাড়ীতে আগুন লাগায়। আজিজুর রহমান সেই বাড়ীতে পুড়ে মারা যায়। এই ধরনের জঘন্যতম ঘটনা, নাক্কারজনক ঘটনা আর কোথাও ঘটেছে কিনা জানি না। শুধু তাই নয় যেদিন ভোট গণনা হয়, যেদিন আমার জয়লাভ হয়, ২১ তারিখে, তার পরের দিন ২২ তারিখে সেই সি পি এমের গুণ্ডারা আমার এলাকার আমার কংগ্রেস কর্মী শিবেন সরকারকে রাত্রিতে বন্দুক দিয়ে গুলী করে মারে। এত জঘন্যতম ঘটনা পশ্চিমবাংলায় ঘটে গেছে। আজকে সমস্ত স্তরে জনগণকে কব্জা করার জন্য ঐ সি পি এম দল প্রশাসনের প্রভাবকে কাজে লাগাচ্ছে। আপনার কাছে তাই আমার অনুরোধ আপনি যে চেয়ারে বসে রয়েছেন ঐ চেয়ারে বসে এই ঘটনাগুলো আশা করি বিবেচনা করে দেখবেন। বিভিন্ন দিক থেকে আজকে পশ্চিম-বাংলার যে চিত্র—পশ্চিমবাংলার গ্রামের মানুষ আজকে একটা ভয়াবহ অবস্থার মধ্যে রয়েছে,

*যা আপনি জানেন না। মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রিসভার সদস্যরা রাইটার্স বিল্ডিংয়ে বসে আই এ এস অফিসারদের মাধ্যমে কাজ করছেন। কিন্তু বাস্তবে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে, আজকে মানুষের হাতে কাজ নেই, তাদের মুখে অন্ন নেই, তাদের বস্ত্র নেই।* এই অন্নহীন, বস্ত্রহীন পশ্চিমবাংলার গ্রামের মানুষ আজকে ঘুরে ঘুরে বেড়াচ্ছে অসহায়ভাবে। এই সমস্ত ভয়াবহ চিত্র রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। তাই এই সংক্ষিপ্ত নজিরহীন বক্তব্য যে পরিকল্পিতভাবে আলিমুদ্দীন ষ্ট্রীট থেকে তৈরী করে দেওয়া হয়েছে তার সঙ্গে দেশের প্রকৃত বাস্তব অবস্থার কোন মিল নেই। পশ্চিমবাংলার মানুষকে এই বামফ্রন্ট সরকার বিভ্রান্ত করে কেন্দ্রবিরোধী একটা চক্রান্ত শুরু করেছে তার বিরুদ্ধে আমাদের প্রতিবাদ ছিল এবং এখন আছে, ভবিষ্যতেও থাকবে। আমি রাজ্যপালের এই ভাষণকে সম্পূর্ণভাবে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-20—6-30 p.m.]

**শ্রীএম আনসারুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৪ই জুন তারিখে মাননীয় রাজ্যপাল সভার সামনে যে ভাষণ রেখেছেন আমি সেই ভাষণকে পুরোপুরি সমর্থন করছি। কংগ্রেস বেঞ্চ থেকে আজকে সাত্তার সাহেব প্রথম বক্তৃতা উদ্বোধন করেছেন। শুরু থেকে শেষ পর্যন্ত ধৈর্য ধরে আমি তার বক্তৃতা শুনেছিলাম। আমি দেখলাম মাননীয় রাজ্যপালের ভাষণের উপর তার কোন বক্তব্যই নেই। শুধু একটি কথা সমস্ত বক্তৃতার মুখ থেকে একইভাবে প্রতিধ্বনিত হয়েছে যে পশ্চিমবাংলার মানুষ আবার নতুন করে দ্বিতীয়বারের জন্য বামফ্রন্ট সরকারকে দায়িত্ব দিয়েছে আগামী ৫ বছর রাজ্য সরকার পরিচালনার জন্য। আমরা দেখেছি বামফ্রন্ট সরকারের শক্তি বিগত ৫ বছরের তুলনায় আরো অনেক বেড়েছে এবং এবারকার নির্বাচনে সাধারণ মানুষের রায়ের মধ্য দিয়ে এটা প্রতিফলিত হল। এবারে আমরা ২৩৮ জন সদস্য এখানে হাজির হয়েছি আগামী ৫ বছর পশ্চিমবাংলা শাসন করার জন্য। কিছুক্ষণ আগে আমাদের জেলার মাননীয় সদস্য আনোয়ার আলি সাহেব, খুব সম্ভবত তিনি চলে গেছেন, রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে যে কথাগুলি বললেন আমি তার প্রতিবাদ না করে পারছি না। তিনি পাঁচলা থেকে নির্বাচিত হয়েছেন। তিনি বলবার চেষ্টা করলেন নির্বাচনের পরে তার পার্টির কর্মীদের উপর নাকি অত্যাচার হচ্ছে। ঠিক উল্টো ঘটনা হাওড়া জেলার মানুষ বিশেষ করে পাঁচলার মানুষ দেখছেন। হাওড়া জেলার ৩টি আসনে তাঁরা নির্বাচিত হয়েছেন। ঐ ৩টি এলাকায় ২০/২১ তারিখ রাত্রি থেকে নির্যাতন শুরু হয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হবেন আমাদের এই সভার প্রাক্তন সদস্যবন্ধু শ্রীসন্তোষ দাস মহাশয়, যিনি আনোয়ার সাহেবের বিরুদ্ধে এবার নির্বাচন প্রার্থী হয়েছিলেন, পরাজিত হয়েছেন, ২১ তারিখ রাত্রে নির্বাচনের ফলাফল ঘোষিত হবার সঙ্গে সঙ্গে সন্তোষবাবুর বাড়ী আক্রমণ করা হয়। স্যার, পোলগুস্তিয়া আনোয়ার সাহেবের এলাকা এবং ওখানে কাউগাছি বলে একটা জায়গা আছে। স্যার, কিছুক্ষণ আগে আনোয়ার সাহেব চ্যালেঞ্জ করে গেছেন, আমি ওকে আবার পাল্টা চ্যালেঞ্জ করছি যদি সাহস থাকে তাহলে তার এলাকা পোলগুস্তিয়ায় গিয়ে তিনি দেখে আসুন যে ওখানকার কংগ্রেসী সম্পাদক তৈয়েব আলি সাহেবের নেতৃত্বে কাউগাছিতে দিনের পর দিন অত্যাচার হচ্ছে কিনা এবং আমাদের পার্টির ১০টি পরিবার কাউগাছি ছেড়ে চলে যেতে বাধ্য হয়েছে। উনি এস পি, জেলাশাসকের কথা বলেছেন। আমি হাওড়া জেলার ওর কনস্টিটিউন্সির

পাশে জগতবল্লভপুর বিধানসভা কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে এসেছি। আমি পরিষ্কার করে বলতে চাই আমরাও ঐ জেলা শাসক এবং এস. পি'র কাছে বারেবারে বলেছি এবং তিনি ব্যবস্থা গ্রহণ করেছেন। আনোয়ার সাহেব কি অস্বীকার করতে পারবেন পোলগুস্তিয়ায় পুলিশ ক্যাম্প নেই? নির্বাচনের আগে থেকে তাদের কর্মীদের অত্যাচারের ফলে সেখানে পুলিশ ক্যাম্প করে রাখতে হয়েছে। আজকে ১০টি পরিবার পোলগুস্তিয়া থেকে উচ্ছেদ হয়ে গেছে। আজকে মেনশান করার সময় হাওড়া উত্তর কেন্দ্রের মাননীয় সদস্য অশোক ঘোষ মহাশয় বলবার চেষ্টা করলেন সি. পি. এম. কর্মীরা নাকি তাদের উপর অত্যাচার শুরু করে দিয়েছে। এটা অত্যন্ত লজ্জার কথা যে, ঠিক উল্টো ঘটনা বিকৃত করে এখানে বলা হচ্ছে এবং বিগত ৩ দিন ধরে দেখছি এই একই কথা কংগ্রেসী সদস্যরা এখানে বলবার চেষ্টা করছেন। তারা বিধানসভার ভিতরে এবং বাইরে সমস্ত অসত্য কথাগুলি বলে যাচ্ছেন, কিন্তু ঘটনা ঠিক উল্টো—আমাদের পার্টির বিগত মন্ত্রিসভার সদস্য শ্রীচিত্তব্রত মজুমদার এবারে পরাজিত হয়েছেন। তিনি যেদিন পরাজিত হলেন সেই দিন আমরা উত্তর হাওড়া এবং মধ্য হাওড়ার চেহারা দেখেছি।

উত্তর হাওড়া এবং মধ্য হাওড়ার পাঁচলা যেখানে তাঁরা জয়ী হয়েছেন সেখানে যদি যান দেখবেন সমস্ত জায়গায় তাঁরা এইভাবে অত্যাচার চালাচ্ছেন এবং এমন একটা ভাব দেখাচ্ছেন যেন গোটা পশ্চিমবাংলায় তাঁরা জয়ী হয়েছেন এবং তাদেরই সরকার যেন পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত হয়েছে। স্যার, আপনার মাধ্যমে ওঁদের বলতে চাই, তিন দিন ধরে আপনারা বিধানসভায় যে ধিক্কারজনক ভূমিকা গ্রহণ করেছেন সেটা আমরা দেখেছি। বিশেষ করে ১৪ তারিখে আপনাদের যে ভূমিকা সেটা সংবাদপত্রে প্রকাশিত হয়েছে এবং পশ্চিমবাংলার মানুষ তা জেনেছে। বিধানসভার ভেতরেই যদি আপনাদের এই রূপ হয় তাহলে যেখানে যেখানে আপনারা জয়লাভ করেছেন সেই জায়গায় আপনারা কি ধরনের ব্যবহার করেছেন তা এখানে ১৪ তারিখের ভূমিকা থেকেই পশ্চিমবাংলার মানুষ অনুমান করতে পারে। তাই স্যার, বলতে চাই, এঁরা এখানে অনেক কথা বলছেন, কিন্তু বাইরে উল্টো সব কাজ করছেন। এই কথা বলে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণকে আর একবার পরিপূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**ডাঃ হৈমী বসুঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল মহাশয় বিধানসভায় যে সংক্ষিপ্ত ভাষণ রেখেছেন তার বিরোধিতা করতে গিয়ে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। প্রথমেই বলি, শুধু নির্বাচন কেন তাঁর সমস্ত বক্তব্যই

হচ্ছে নেগেটিভ বক্তব্য, পজিটিভ কথা তিনি কিছু বলেন নি। যে যে ঘটনাগুলি, যে যে ত্রুটিগুলি এঁরা বলেছেন সেগুলি শুধু তিনি হোয়াইট ওয়াশ করবার চেষ্টা করেছেন এবং তার জন্যই তাঁর বক্তৃতা এত ছোট হয়েছে। যদি কনস্ট্রাকটিভ কিছু থাকতো তাঁর বক্তব্যের মধ্যে পরিকল্পনার কথা থাকতো, দেশকে গড়ে তোলার কথা থাকতো তাহলে নিশ্চয় এই ভাষণ এত ছোট হত না। স্যার, নির্বাচন সম্পর্কে অনেক বক্তা এখানে অনেক বক্তব্য রেখে গেছেন, আমি ভোটার লিস্টে রিগিং সম্পর্কে প্রথমেই একটি ঘটনার কথা বলব। যেখান থেকে আমি নির্বাচিত সেখানে যে বাড়ীতে আমি থাকি সেই বাড়ীতেই আমার জন্ম এবং দীর্ঘদিন ধরে সেখানকার মানুষের চিকিৎসা আমি করে আসছি। তা ছাড়া দীর্ঘদিন ধরে আমি সেখানকার নির্বাচিত পৌরপিতাও ছিলাম। ঘটনাটি হ'ল, আমার বাড়ীর ঝি, চাকর, রাঁধুনি সকলের নামই ঠিক আছে ভোটার লিস্টে, কিন্তু দেখা গেল শুধু আমার নামটিই সেখানে কাটা। শেষ মুহূর্তে আমি যখন জানতে পারলাম তখন গিয়ে আমি দরখাস্ত করলাম। যেহেতু সেখানে এন্যুমারেটার যিনি তিনি দলীয় এ্যান্যুমারেটার, দলের লোক সেইজন্য তিনি এসে আমাকে হুকুম দিয়ে গেলেন, এখন এসব হবে-টবে না, আপনাকে আমি চিনি না, আপনার রেশন কার্ড নিয়ে আমার সঙ্গে অফিসে দেখা করবেন। রেশন কার্ড নিয়ে আমি যখন দেখা করতে গেলাম তখন আমাকে তিন ঘন্টা দাঁড় করিয়ে রাখা হ'ল, পরে আমি ঊর্ধ্বতন কর্তৃপক্ষের সঙ্গে দেখা করলে তিনি তখন দুঃখ প্রকাশ করলেন এবং বললেন, সত্যই এটা অন্যায় হয়েছে, আপনার নাম আমরা ইনক্লুড করছি। সুতরাং যে বন্ধুরা বলছেন রিগিং হয়নি তাঁরা যে কতখানি সত্যের অপলাপ করছেন সেটা তাঁরা খুব ভালোভাবেই জানেন। তারপর কর্মীদের উপর আক্রমণ করা হয়েছে, পোস্টার ছিঁড়ে ফেলে দেওয়া হয়েছে ইত্যাদি ঘটনা ঘটেছে। স্যার, আমার এলাকায় গেলে দেখবেন, আমার নামে যেখানে পোষ্টার লেখা হয়েছিল সেখানে ওঁরা রাতারাতি চুনকাম করে 'ডঃ অশোক মিত্রকে সমর্থন করুন' বলে দেওয়ালে লেখেন, তাড়াতাড়ি করতে গিয়ে সেখানে যে অবস্থা হয়েছে তাতে দেখবেন তলায় আমার নামে লেখাটা ফুটে উঠেছে। এই হচ্ছে স্যার, ওদের গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন, এই হচ্ছে ওদের গণতন্ত্র। তারপর আরো একটি বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই। রাজ্যপালের ভাষণে লেখা আছে, যারা নিঃস্ব, দুস্থ, দরিদ্র শ্রেণীর মানুষ তাদের জন্য ওরা অশ্রুপাত করেছেন।

[ 6.30—6.36 P.M. ]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, টালিগঞ্জ রোডে ক্যালকাটা কর্পোরেশানের একটি

হরিজন কোয়ার্টার আছে। সেই হরিজন কোয়ার্টারের প্রত্যেকটির ছাদ ফুটো হয়ে ঝাঝরা হয়ে গেছে। নির্বাচনের সময়ে যখন হরিজনরা বিক্ষুব্ধ হয়েছিলেন তখন তাদের জন্য শোক প্রকাশ করা হল এবং নির্বাচনের ৪/৫ দিন আগে সেখানে করোগেটেড সীট পাঠিয়ে দেওয়া হল ছাদ সারানোর জন্য। তাতে আমার আপত্তি ছিলনা, কারণ গরীব মানুষ, গরীব হরিজন নির্বাচনের নাম করে যদি তাদের বাড়ী-ঘর মেরামত করা হয় সেটাও আনন্দের কথা। কিন্তু তার পরের ঘটনা কি জানেন? আপনি সেই ঘটনার কথা শুনলে অবাক হয়ে যাবেন। সেই ঘটনা আরো মর্মান্তিক এবং সভ্য দেশের যে-কোন মানুষের মাথা অবনত হয়ে যাবে। সেই ঘটনা হচ্ছে, ডঃ অশোক মিত্র যখন সম্মানে পরাজিত হলেন, তার পরে সেই ঘর বানানো বন্ধ হয়ে গেল। ৯৭টি ঘরের মধ্যে মাত্র ১৮টি ঘর তৈরি হয়েছে। বাকী ঘরগুলি বন্ধ হয়ে রয়েছে এবং সি. পি. এম.-এর বন্ধুরা সেখানে গিয়ে তাদের শাসাচ্ছেন যে, তোমরা কংগ্রেসকে সমর্থন করেছ, কাজেই তোমাদের ভাঙ্গা ঘর সারানো হবে না। এই হচ্ছে গরীব মানুষের উপর এদের দরদ, এই হচ্ছে হরিজনদের প্রতি দরদ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর দপ্তর এবং Minister-in-charge of Refugee & Rehabilitation Deptt.-এর দুটো চিঠি আমি আপনার সামনে রাখছি। ১৯৭৮ সালে সেপ্টেম্বর মাসে ১৩ নম্বর বৌরী মণ্ডল রোডে একটা বাড়ী আছে গভর্নমেণ্ট অব ওয়েস্ট বেঙ্গলের এবং সেই বাড়ীতে রিফিউজিরা থাকেন। তাঁরা ১৯৭৮ সালে মাননীয় মুখ্যমন্ত্রীকে এবং গৃহনির্মাণ মন্ত্রী যতীন চক্রবর্তীকে চিঠি লেখেন। সেই চিঠির ভাষা অত্যন্ত মর্মান্তিক। তাঁরা লেখেন যে, আমরা যে, কোন মুহূর্তে মৃত্যুমুখে পতিত হবো, দয়া করে আমাদের বাড়ীগুলি মেরামত করার ব্যবস্থা করুন এবং আমাদের ভাড়া দিন। তাঁদের সেই চিঠির জবাবে মুখ্যমন্ত্রীর দপ্তর লেখেন যে, আপনাদের বক্তব্য পাঠিয়ে দেওয়া হয়েছে। ১৯৭৯ সালে efugee & Rehabilitation Deptt. (2) সেই চিঠির জবাব দেন এবং জবাবে রা বলেন যে, It is referred to the Deputy Commissioner, Refugee & ehabilitation Directorate for investigation. জিনিসটা চিন্তা করুন, এঁরা খনও ইনভেষ্টিগেশান করছেন। এই ৩/৪ বছরের ইনভেষ্টিগেশানের পরিণতি চ্ছে, গতকাল ৪-তলার বারান্দা ভেঙ্গে পড়েছে, ৩-তলার বারান্দা ভেঙ্গে পড়েছে বং ৮ বছরের একটা বাচ্চা মেয়ে বাণী কর্মকার মৃত্যুর সংগে লড়াই করছে পি. জি. সপিটালে এবং বাঙ্গুর হাসপাতালে নিভা ঘোষ ও শৈলেন ঘোষ, তারাও মৃত্যুর সঙ্গে ড়াই করছে। এই হচ্ছে এঁদের গণতন্ত্র, এই হচ্ছে দরিদ্রের প্রতি সহানুভূতি এবং রদ। তারপরেও এঁদের লজ্জা করে না এখানে এসে বুক ফুলিয়ে বলেন যে, এঁরা

গণতান্ত্রিক পদ্ধতিতে কাজকর্ম করছেন। চুরি, ডাকাতি, ছিনতাই, রাহাজানি বেড়ে চলেছে। ওঁরা যে কথা বলছেন, কিন্তু আমি তো পুলিশের কাছে কমপ্লেন করেছি দুষ্কৃতকারীকে ধরেন নি কেন আপনারা? আপনাদের পুলিশ কেন তাদের ধরে নি? যাদের আইডেনটিফাই করতে পেরেছি তাদের সম্পর্কে আপনারা কি করেছেন আপনাদের পুলিশ কি করেছে, স্বরাষ্ট্র দপ্তর কি করেছে? গত ২৮শে মে নির্বাচন শেষ হয়ে যাবার পরে সি. পি. এম.-এর ২ জন গুণ্ডা চন্দন এবং শৈলেন ঘোষ—আমি নাম করে বলছি, পুলিশেও এদের নাম দিয়েছি, রাত্রি ৯টার সময়ে যখন আমি কাজ দেখছিলাম, তখন রিভলবার নিয়ে আমাকে আক্রমণ করে এবং সেখানে কিছু সাধারণ মানুষ এসে আমাকে রক্ষা করে। এই খবর পুলিশের ডি. সি. থেকে শুরু করে থানার পুলিশ সকলকে দেওয়া হয়েছে, কিন্তু আজ পর্যন্ত গ্রেপ্তার হল না। এখন তারা আমার চেম্বারের সামনে গালিগালাজ করছে, আর পুলিশের ও সি. বলছেন যে এদের আমরা চিনতে পারছি না, আমরা ধরতে পারছি না। এই হচ্ছে আপনাদের গণতন্ত্র, এই গণতন্ত্রের বড়াই করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল দক্ষিণ কলকাতায় একটা শান্তিপূর্ণ মিছিল আসছিল। (সরকার পক্ষের জনৈক সদস্য: শান্তিপূর্ণ?) আপনাদের ভাষায় শান্তিপূর্ণ নয়। আপনাদের শান্তি খুনের শান্তি, শ্মশানের শান্তি। সে জন্য আপনাদের ভাষায় শান্তিপূর্ণ নয়। আমাদের এই বিধানসভার সদস্য শ্রীঅনুপ চন্দ সেই মিছিলের নেতৃত্ব দিচ্ছিলেন। সেখানে পুলিশ তাঁর কলার ধরে টানে, কুৎসিত ভাষায় গালিগালাজ করে, তাঁকে অপমান করে তার পরে তাঁকে গ্রেপ্তার করে। স্যার, আপনি এই সভার অধ্যক্ষ, আপনার সামনে এই মর্মান্তিক ঘটনা তুলে ধরার জন্য বেদনা বোধ করছি।

এই সমস্ত ঘটনার পরিপ্রেক্ষিতে আমি আপনার মাধ্যমে এই মহৎ সভার কাছে আমার প্রতিবাদ উদ্দীপ্ত কণ্ঠে ধ্বনিত করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার:** শ্রীঅম্বিকা ব্যানার্জী এবং শ্রীশৈলেন সরকার এখন অনুপস্থিত। আজকে আর কোন বক্তব্য নেই। সুতরাং আমি সভার কাজ আগামীকাল ১৮ই জুন, ১৯৮২ বেলা ১টা পর্যন্ত মুলতবি ঘোষণা করছি।

**Adjournment**

The House was then adjourned at 6-36 P. M. till 1 P. M. on Friday, the 18th June, 1982, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Lagislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 18th June 1982 at 1 p.m.

**Present**

Mr. Speaker ( Shri Hashim Abdul Halim ) in the Chair, 17 Ministers, 15 Ministers of State and 171 Members.

[ 1.00—1.10 P. M. ]

**Adjournment Motion**

**মিঃ স্পীকারঃ** আমি তিনটি এ্যাডজোরন্‌মেণ্ট মোশান পেয়েছি। প্রথমটি রাজেশ খৈতানের কাছ থেকে, ১৪টি জুট মিল লক-আউটের ব্যাপারে। দ্বিতীয়টি হচ্ছে শ্রীসুনীতি চট্টরাজের কাছ থেকে, যেটাতে কিছু রাজনৈতিক দলের খুনের ব্যাপার আছে, আর তৃতীয়টি হচ্ছে মাননীয় সদস্য সেখ ইমাজুদ্দিন সাহেবের কাছ থেকে ক্লোজার অফ ফ্যাক্টরীর ব্যাপারে। শ্রীরাজেশ খৈতান এবং সেখ ইমাজুদ্দিন সাহেবের মোশান দুটি ভোট অন অ্যাকাউন্টের আলোচনার সময়ে আলোচনা করা যাবে, আর শ্রীসুনীতি চট্টরাজ যেটা দিয়েছেন তাতে কোন তারিখ নেই, আইন-শৃঙ্খলার ব্যাপার আছে, সুতরাং এটাও ঐ সময়ে আলোচনা হতে পারে। আমি সেখ ইমাজুদ্দিন সাহেবকে পড়তে অনুরোধ করছি।

**শ্রীসেখ ইমাজুদ্দিনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি প্রস্তাবটি পড়ছি। জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতবী রাখছেন, বিষয়টি হলো **"পশ্চিমবঙ্গে ছোট বড় মিলিয়ে রাজ্যের প্রায় ৫০টি কারখানা বন্ধ হওয়ার ফলে ১ লক্ষেরও বেশী শ্রমিক-কর্মচারী বেকার হয়ে পড়েছেন এবং কয়েক লক্ষ শ্রমিক-কর্মচারী অনিশ্চয়তার মধ্যে দিন কাটাচ্ছেন।"**

**Calling Attention**

**Mr. Speaker :** I have received 40 notices of Calling Attention on the following subjects namely :

1. *Erosion of river Ganges and relief measures for persons affected.* —*Shri Kasinath Misra, M. L. A.*

2. *Issue of Ration Cards in different districts of West Bengal.* —Shri Kasinath Misra, M. L. A

3. Labour boycott movement in Bankura —Shri Kasinath Misra, M. L. A

4. Law and Order Situation in Bankura District —Shri Kasinath Misra, M. L, A

5. Reported murder of three workers belonging to a party in opposition to the Government in Bankura after recent election. —Shri Kasinath Misra, M. L. A.

6. Incomplete results of Secondary Examination. —Shri Kasinath Misra, M. L. A.

7. Election of Howrah Municipality —Shri Ashok Ghosh, M. L. A.

8. Non-availability of medicine and ambulance, in the Primary Health Centre of Kushmandi West Dinajpur. —Shri Dhirendra Nath Sarkar, M. L. A

9. Arson in ten Houses in Village Goalgaon in West Dinajpur Dist. on 19th May, 1982. —Shri Dhirendra Nath Sarkar, M. L. A.

10. Distribution of Vested Lands in Kushmandi P.S., Dist. West Dinajpur. —Shri Dhirendra Nath Sarkar, M. L. A.

11. Attack on Congress workers in Bankura, Burdwan and Purulia Districts. —Shri Kashinath Misra, M.L. A

12 Involvement of S. D. O., Diamondharbour in last election —Shri Satya Ranjan Bapuli, M. L. A.

13. Bomb making factories in Calcutta —Shri Satya Ranjan Bapuli, M. L. A.

14. Increase of decoities in Diamondharbour Sub-division. —Shri Satya Ranjan Bapuli, M. L. A.

15. Investigation against Pradhan of Dighipar Bapultala Anchal —Shri Satya Ranjan Bapuli, M. L. A.

16. Murder of a Child in Domjur. —Shri Satya Ranjan Bapuli, M. L. A.

17. *Activity of antisocial elements in Calcutta.—Shri Satya Ranjan Bapuli, M. L. A.*

18. Irregularities among police in Lal Bazar. —Shri Satya Ranjan Bapuli, M. L. A.

19. Law and order situation in Calcutta. —Shri Satya Ranjan Bapuli, M. L. A.

20. Closure of factories. —Shri Satya Ranjan Bapuli, M. L. A.

21. Incomplete metalling of the road for Dhankal to Radhikapara in W. Dinajpur —Shri Dhirendra Nath Sarkar, M. L. A.

22. Existence of fake employment exchanges. —Shri Sk. Imajuddin, M. L. A.

23. Proposal for Block closure of Jute Mills by IJMA. —Shri Santasri Chattopadhyay, M. L. A.
—Shri Balai Bandhyopadhyay, M. L. A.

24. Irregularities in the last General Election.—Shri Suniti Chattaraj, M. L. A.

25. Inadequate supply of drinking water in the Kushmandi Constituency. —Shri Dhirendra Nath Sarkar, M. L. A.

26. Virus infection in Chilli plantation in W. Dinajpur Dist. —Shri Dhirendra Nath Sarkar, M. L. A.

27. Pitiable condition of agricultural workers in Kushmandi Assembly Constituency. —Shri Dhirendra Nath Sarkar, M. L. A.

28. Reported murders by Congress (I) Workers. —Shri Anil Mukherjee, M. L. A.

29. Progress of proposed Darakeswar Dam in Bankura. —Shri Anil Mukherjee, M. L. A.

30. Detoriation of Law and Order problem due to Congress (I) Factionalism. —Shri Anil Mukherjee, M. L. A.

31. Anti-social Elements in Hospitals in West Bengal. —Shri Anil Mukherjee, M. L. A.

32. Situation in Kurmile Junior Basic Training Institute, W. Dinajpur. —Shri Dhirendra Nath Sarkar, M. L. A.

33. Alleged murder of one Manick Ghosh by Naxalites on 13.4.82 at Dubrajpur, District Murshidabad. —Shri Atish Chandra Sinha, M. L. A

34. Draught situation in Murshidabad District. —Shri Atish Chandra Sinha, M. L. A

35. Non-functioning of deep tubewell and R.L.I. in the district Birbhum. —Shri Suniti Chattaraj, M. L. A

36. Activities in the Police last general election—Shri Suniti Chattaraj, M. L. A

37. Setting up of fresh R. L. I. and deep tubewells in Birbhum District. —Shri Suniti Chattaraj, M. L. A

38. Non-availability of ambulance services in Suri Sadar and Rampurhat Hospitals —Shri Suniti Chattaraj, M. L. A

39. Erosion of the Ganges in the District of Murshidabad. —Shri Atish Chandra Sinha, M. L. A

40. Non-arrest of Anchal Pradhan of Bansabhuti Anchal in P. S. Suri, District Birbhum. —Shri Suniti Chattaraj, M. L. A

এর মধ্যে আমি যে কলিং এ্যাটেনশান দুটি শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় এবং শ্রীবঙ্গা বন্দ্যোপাধ্যায় মহাশয় দিয়েছেন on the reflect of proposal for Bloc closure Jute Mills by I J M A আমি লেবার মিনিস্টারকে একটা বিবৃতি দিতে বলেছি, কোনদিন দিতে পারবেন বলে দিন।

**শ্রীপতিত পাবন পাঠক:** ২৪ তারিখে।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** স্যার, এটি একটি গুরুত্বপূর্ণ বিষয়। এটাতে একটি বিশেষ প্রশ্ন সমাধান পেতে পারবে।

সংবাদপত্রে কিছুদিন আগে প্রধানমন্ত্রীর নামে একটি বিবৃতি প্রকাশিত হয়েছিল যে, প্রধানমন্ত্রী নাকি আকাশবাণীর নাম পরিবর্তন করবার জন্য নির্দেশ দিয়েছেন এই মর্মে আমি তাঁকে একটি চিঠি দিয়েছিলাম, তিনি তার উত্তরে আমাকে একটি চিঠি পাঠিয়েছেন, আমি সেটা আপনার মাধ্যমে হাউসে সদস্যদের দৃষ্টি গোচরে আনতে চাই, যাতে এই প্রশ্নের একটা সমাধান খুঁজে পাওয়া যাবে।

"The newspaper report to which you referred is obviously not correct. I have said that the Tamil programmes in Tamil Nadu can be called by its Tamil name. Naturally those who wish to read 'Akasbani' will do so."

Yours Sincerely
INDIRA GANDHI.

মিঃ স্পীকার: এই চিঠির একটা কপি আমাকে দেবেন।

শ্রীদেবপ্রসাদ সরকার: মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৫ তারিখে দৈনিক বসুমতীতে এ্যাসেম্বলী প্রসিডিংস ডিস্ট করে যে সংবাদ বেরিয়েছিল আমি সেটা মেনশেন করেছিলাম। আপনি লিখিতভাবে দিতে বলেছিলেন, আমি লিখিত বক্তব্যটি পড়ছি।

I hereby give notice of my intention to ask for leave to raise the following question involving breach of privilege both of the members and of the House.

The daily newspaper, 'Dainik Basumati' under the management and control of West Bengal Government has distorted the Assembly proceedings of 14.6.82 by publishing a news in its issue on 15.6.82 in the first page under the caption :

উচ্চহারে ভোট, নির্বাচনের প্রতি জনসাধারণের তীব্র উৎসাহের পরিচায়ক।

—রাজ্যপাল

[1.10—1.20 P. M.]

"হুয়ার ইট হ্যাজ বিন সেড"-এর পর কংগ্রেস (আই), কংগ্রেস (স), এস. ইউ সি. আই এবং গোর্খা লিগের সদস্যরা একযোগে কালো পতাকা দেখাতে দেখাতে সভাকক্ষ ত্যাগ করেন। সভাকক্ষ ত্যাগ করার সময় তাঁরা চিৎকার করে বলতে থাকেন "চোর" "চোর"। ওরা বন্দেমাতরম ধ্বনিও দিতে থাকেন।

The quoted portion of the said news is not in conformity with the actual proceedings of the House and the news is distorted because firstly, the S.U.C.I. members staged walk-out on that day separately and subsequently and not jointly with Congress (I) and Congress (S) members, secondly, the S.U.C.I. members while staging walk-out, neither uttered "Chor" "Chor" nor showed black flag and lastly, there also arise no question of raising "Bandemataram" slogan by S.U.C.I. members.

I apprehend that such distorted news has been published with the ulterior motive to tarnish the left image of our party before the public. I also think

*that publication of such politically motivated distorted news in Governm controlled newspaper amounts to breach of privilege both of the members a that of the House and I demand remedy.*

## MENTION CASES

### ৩৫১ ধারায় উল্লেখ

**শ্রীসুনীতি চট্টরাজঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বাঁকু জেলার কোতলপুর গ্রামের একটি ঘটনার কথা উল্লেখ করছি। মাননীয় স্পীকা স্যার, ১৬-৬-৮২ তারিখে অনাথবন্ধু সিংহ রায় এবং দিনবন্ধু সিংহ রায় মাঠে যখন মুনিষ খাটতে গিয়েছিল তখন সি পি এম-এর লোকেরা—সি পি এম-এর গুণ্ডার তাদের উপরে বীভৎস এবং জঘন্য অত্যাচার করে। ওরা রক্ত নিয়ে রাজনীতি করতে চায়, যদি তাই করতে চায়—তাহলে বলে দিন এই রক্তের রাজনীতি আর কতদিন চালাবেন। তাই আমি আপনার মাধ্যমে বর্তমান মন্ত্রিসভাকে জানাতে চাই এব অনুরোধ করছি এর হাত থেকে মানুষকে রক্ষা করুন। দীনবন্ধু সিংহ রায় হাস পাতালে মুমূর্ষু অবস্থায় আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বলুন এই ব্যাপার আর কতদিন চলবে।

**মিঃ স্পীকারঃ** মাননীয় সদস্যগণকে আমি একটা ব্যাপার জানিয়ে দিতে চাই মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ এবং অন্যান্য সদস্য যাঁরা আছেন তাঁদেরকে আমি একটি নিয়মের ব্যাপারে জানিয়ে দিতে চাই। এই ধরনের কোন এক্‌জিবিট হাউসের মধ্যে আনা যায় না, এটা একটা রুল মেনে চলে এবং এটাকে মানতে হবে। কোন দিন গরু, ছাগল এনে বসে থাকবেন—এটা তো আর কোর্ট নয়। এখানে প্রশ্ন করতে পারেন, এই হাউসে বা সভায় আপনারা সরকার পক্ষের দৃষ্টি আকর্ষণ করতে পারেন—এই অধিকার আপনাদের আছে। কিন্তু এক্‌জিবিট করার কোন অধিকার নেই, নিয়ম নেই। এটা আপনারা করেন—আমি এই সব এ্যালাউ করবো না। আশা করি ভবিষ্যতে এই সব আর করবেন না।

**শ্রীঅতীশচন্দ্র সিংহঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী এবং ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে পশ্চিমবাংলায় এখন খরা চলছে, এ নিয়ে আমি এ্যাডজর্ণমেন্ট মোশান এনেছিলাম। কিন্তু তাতে কাজের কাজ কিছুই হয় নি। গতকাল আমার নির্বাচন কেন্দ্র কান্দি অঞ্চলের পুরন্দরপুর থেকে গ্রামবাসীর একটা রেজোলিউশান

[য়েছি, সেখানে এখন প্রচণ্ড খরা চলছে। সেখানকার চাষীরা আউস ধান, পাট
[ব কিছুই চাষ করতে পারছে না। খরার ফলে টিউবওয়েলের জলের স্তর খুব
চে নেমে গেছে। তার ফলে পানীয় জল পাওয়া যাচ্ছে না। অবিলম্বে যাতে এই
[বস্থার অবসান হয় এবং মাঠে চাষের কাজ না থাকার দরুন ঐ এলাকার মানুষদের
[ধ্যে জি আর-এর ব্যবস্থা যাতে আশু করা হয়, তাঁর ব্যবস্থা করুন।

**শ্রীসরল দেব:** মাননীয় স্পীকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, আমার নির্বাচন কেন্দ্র বারাসাতে কংগ্রেস আমলে একটি রবীন্দ্র ভবন তৈরী করা হয়েছিল। উক্ত ভবনটি সংস্কারের অভাবে জীর্ণ অবস্থায় পরিণত হয়েছে এবং আশু সংস্কারের প্রয়োজন। সেজন্য মাননীয় সংস্কৃতি দপ্তরের মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাই অবিলম্বে তিনি যেন রবীন্দ্র ভবনটি সংস্কারের জন্য ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীশিশির অধিকারী:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ প্রশ্নের উপর আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল খবরের কাগজে বেরিয়েছে যে, মেদিনীপুর জেলার মোহনপুরে নির্বাচনের ঠিক আগে একটা দাঙ্গা হয়েছিল তাতে সি পি এম এ-র একজন মারা গেছেন। গত শনিবার সি পি এম-এর লোকেরা যে তাণ্ডব ওখানে করেছেন, তাতে ১২ রাউণ্ড গুলি পর্যন্ত করতে হয়েছে, শ'য়ে শ'য়ে লোক জখম হয়েছে। নবগ্রহের একটি গ্রহ সি পি আই-এর একজন শ্রদ্ধেয় মানুষ বলেছেন যে, শুধু মেদিনীপুর জেলাতে নয়, এ তাণ্ডব সারা পশ্চিমবাংলাতে হচ্ছে। এ এক অদ্ভুত ব্যাপার। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ জানাই, মোহনপুরে যে তাণ্ডব চলছে এবং সারা পশ্চিমবাংলাতে যে তাণ্ডবলীলা চলছে, সেগুলি বন্ধ করার আশু ব্যবস্থা যেন উনি গ্রহণ করেন।

**Shri Ramzan Ali:** I would like to draw the attention of the Hon'ble Minister in charge of the P. W. Department for completion of the construction work of Kanky Guagua Road via Chakalia which has been discontinued for over a month. I would now request him to continue the work.

[ 1.20—1.30 P. M. ]

**শ্রীশেখ ইমাজুদ্দিন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। নির্বাচনের ঠিক আগে পশ্চিমবঙ্গে

এম এল এ-দের কাছে খবর এলো যে আমরা রেশন কার্ড দেব। এই খবর পাবার পর আমি প্রায় হাজার পাঁচেক লোকের দরখাস্ত রেকমেণ্ড করে দিলাম। আমার কনস্টিটুয়েন্সিতে ২৪টি অঞ্চল আছে। বিভিন্ন অঞ্চল থেকেই রেকমেণ্ড করলাম। কিন্তু পরে ফুড এ্যাণ্ড সাপ্লাই-এর অফিস থেকে আমাকে খবর দেওয়া হলো যে, আমার ২৫০টি কার্ডের কোটার অধিকার আছে। এখন আমি যে ৫ হাজার রেশন কার্ড রেকমেণ্ড করেছি তার কি হবে? আমি সেজন্য আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীকে অনুরোধ করছি যাতে রেশন কার্ড এম এল এ-দের দ্বারা দেওয়া হয়।

**শ্রীনিতাইচরণ আদক**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি বারে বারে এবং আগেও বিধানসভায় বলে এসেছি যে, হাওড়া জেলার বাগনান ২নং ব্লকে শয্যার জন্য টেণ্ডার দেওয়া হয়েছিল। কিন্তু কাজ কিছুই হয় নি। আমি এ ব্যাপারে ডিপার্টমেন্টের কাছে গিয়েছিলাম, সেখানেও কোন সদুত্তর পাইনি। এই জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী যাতে দৃষ্টি দেন তার অনুরোধ করছি।

**শ্রীতারকবন্ধু রায়**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবঙ্গে জুট চাষ হয় এবং বর্গা চাষও হয়। প্রত্যেক চাষীকে যদি জুট কার্ড দেওয়া হয় খুব ভালো হয়। এখনো পর্যন্ত এটা কার্যকর হয়নি। এই জুট কার্ড দিলে চাষীরা ন্যায্য দামে পাট বিক্রি করতে পারবে এই কথা বলে, এর প্রতি দৃষ্টি দেবার অনুরোধ জানিয়ে, আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমহঃ আনসারুদ্দিন**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জগৎবল্লভপুরে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ৬০টি শয্যার ব্যবস্থা আছে। সেখানে বর্তমানে মেল ওয়ার্ড এবং ফিমেল ওয়ার্ড ধূলিসাৎ হয়ে গেছে। আজকে সেখানে খুবই দুরবস্থা চলছে। সেখানে লোকে এসেও ফিরে যাচ্ছে। চিকিৎসার কোন সুযোগ পাচ্ছে না। এই জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে এই হাসপাতালটির গৃহ পুনর্নির্মিত হয় তার জন্য ব্যবস্থা নিন।

**শ্রীঅবন্তী মিশ্র**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রামনগর বিধানসভা নির্বাচন কেন্দ্রের বিভিন্ন ব্লকে, পঞ্চায়েত

সমিতির সভাপতি গভর্নমেন্টের স্ট্যাণ্ডিং সার্কুলার ভায়োলেট করে নিজেদের লোককে স্বেচ্ছাসেবক হিসাবে নিয়োগ করছে। এ ব্যাপারে আপনার হস্তক্ষেপ আশা করছি এবং এই ব্যাপারের তীব্র নিন্দা করছি।

**শ্রীতারাপদ সাধুখাঁ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করছি। সিঙ্গুর হুগলী জেলার একটি বিশেষ গুরুত্বপূর্ণ স্থান। কেন্দ্রীয় স্বাস্থ্য দপ্তরের সাউথ ইস্ট এশিয়ান হেলথ ট্রেনিং প্র্যাকটিকাল সেণ্টার হিসাবে গণ্য। অল ইণ্ডিয়া হাইজিন ইনষ্টিটিউট-এর কেন্দ্র। তার পাশে পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য কেন্দ্রটি দেখলে লজ্জায় কুঁকড়ে মরতে হয়। সেখানে এক ব্যক্তির এক লক্ষ টাকা দানের ভিত্তিতে যে চেষ্ট ক্লিনিক খোলা হয় তাও ভালভাবে চলছে না। যে এক্সরে মেশিনটি ওখানে আউট ডোরে ক্লিনিকে বসানো আছে তা দু'বছর থেকে খারাপ হয়ে রয়েছে। বারবার বলা সত্ত্বেও কোন প্রতিকার হয় নি।

সেখানে যিনি ডাক্তারবাবু আছেন তাঁকে জুন মাসে অযথাভাবে ট্রান্সফার করা হয়েছে। তিনি সারা হুগলী জেলার মধ্যে ফ্যামিলি প্ল্যানিং স্কীমে প্রথম হয়েছিলেন। এই সব দুঃখের কথা আপনার মাধ্যমে আমি জানাচ্ছি।

**শ্রীঅনিল মুখার্জি:** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা করছি যেটা বাজেটে আছে এবং আজকে অতীশবাবুও আলোচনা করলেন। সারা বাংলায় আজ খরা চলছে, বিশেষ করে বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায়। আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এই দুটি জেলাকে অবিলম্বে খরা এলাকা বলে ঘোষণা করা হোক।

**শ্রীসোমেন মিত্র:** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২০মে থেকে এণ্টালী থানার কামারডাঙ্গা, মতিঝিল, পটারী ইত্যাদি অঞ্চলে সমাজবিরোধীদের অত্যাচারে সাধারণ মানুষের জনজীবন বিপন্ন। স্থানীয় বিধানসভার সদস্যও চেষ্টা করছেন সেখানে কিভাবে শান্তি আনা যায়। যদিও ঘটনার কেন্দ্র নির্বাচনের দিন তাঁরই নির্বাচনে ব্যবহৃত একটি গাড়ীকে কেন্দ্র করে। সেখানে পুলিশ নিষ্ক্রিয়। সেখানকার অত্যাচারের কাহিনী হিসাবে আপনার কাছে একটি ছবি পেশ করছি। ৮২ বছরের একটি লোককে থানায় ধরে নিয়ে যাওয়া হয়েছে এবং তার একটি চোখ নষ্ট করে দেওয়া হয়েছে।

**শ্রীলক্ষ্মীকান্ত দে :** স্যার, আপনার মাধ্যমে জানাতে চাই যে, আমার অঞ্চলে একটি বেসরকারী হাসপাতাল দীর্ঘদিন ধরে বন্ধ আছে। মালিকরা এখনও পর্যন্ত কিছু করছেন না। স্বাস্থ্যমন্ত্রীকে এ বিষয়ে হস্তক্ষেপ করার জন্য অনুরোধ করছি। এখানে ২৫০টি বেড আছে।

**Shri Abdur Rauf Ansari** : Mr. Speaker, Sir, I would draw the attention of the Minister-in-Charge of Municipal Affairs in regard to supply of water in Calcutta. Sir, Calcuttans are badly suffering for want of supply of water Although they are receiving huge amount from national and international agencies, supply of filtered water is gradually deteriorating. So, I would request the Minister-in-charge through you to supplement supply of water immediately Some small diameter of tubewells should be sunk in some areas particularly in the bustee areas to save this akward situation. Otherwise, Calcutta will remain without water for at least 72 hours. You can well imagine the condition of the city like Calcutta which was once the capital of India and still now it has an international repute also.

**শ্রীসুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনার মাধ্যমে শুধু যে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তা নয়, তাঁর একটা বিবৃতি দাবি করছি। মেদিনীপুরের সবং থানার মধ্যে মায়ের সামনে মেয়েকে, মেয়ের সামনে মাকে ধর্ষণ করা হয়েছে। কংগ্রেস, কমুনিষ্ট বিচার না করে এর উপরে যাবার জন্য অনুরোধ করছি। আজ পর্যন্ত পুলিশ কাউকে গ্রেপ্তার করেন নি। একটা পার্টির পক্ষ থেকে পুলিশকে হস্তক্ষেপ করতে দিচ্ছে না। এই লজ্জা আমাদের নয়, এই লজ্জা জাতির লজ্জা।

[1-30—1-40 P. M.]

আমি আপনাকে অনুরোধ করছি, আপনি স্বরাষ্ট্রমন্ত্রীকে বলুন যাতে এর উপর তিনি একটা বিবৃতি দেন। এই পরিপ্রেক্ষিতে আমি আরো আপনার দৃষ্টি গোচরে আনছি যে, এই ঘটনাটা আমি হাউসের মধ্যে মেনশান করেছিলাম, ১৮ই জুন অমৃত-বাজার পত্রিকায় পুলিশের পক্ষ থেকে তাকে কন্ট্রাডিক্ট করা হয়েছে। ইট ইজ এ কোশ্চেন অব প্রিভিলেজ, যেখানে বলা হয়েছে :

The Police claim that the allegation that two women were raped in their house at Murarichak village is baseless. The allegation was raised by Shri Subrata Mukherjee, Congress (I) leader, in the State Assembly.

সুতরাং এখানে প্রিভিলেজের প্রশ্ন জড়িত। আজকে মেয়েরা এসপ্লানেড ইষ্টে অনশনে বসে আছে, আপনি স্বরাষ্ট্রমন্ত্রীকে বলুন হাউসে তিনি যাতে একটা এই সম্বন্ধে বিবৃতি দেন।

**মিঃ স্পীকার** : আপনি প্রিভিলেজ মোশান দেবেন, আমি কন্সিডার করব।

**শ্রীঅরুণ কুমার গোস্বামী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর নজরে একটা বিষয় আনছি। পশ্চিমবঙ্গে আজকে ১৭টি জুট মিল বন্ধ হয়ে আছে। অতীতে কংগ্রেস আমলে জুট মিলের শ্রমিকরা কখনও স্বপ্নেও চিন্তা করেনি যে, জুট মিল বন্ধ হয়ে যাবে। যাঁরা ট্রেড-ইউনিয়ন করেন তাঁরাও জানেন আজকে বামফ্রন্ট সরকার আসার পর জুট মিলের মালিকদের সাহস বেড়ে গেছে, তারা এই সরকারের কাছ থেকে মদত পাচ্ছে, যার জন্য জুট মিলগুলি বন্ধ হয়ে গেছে। শ্রীরামপুরের হেসটিংস জুট মিল কয়েক মাস যাবত বন্ধ, ৬ হাজার মানুষ না খেতে পেয়ে ভিক্ষা করছে, শ্রম দপ্তর, শ্রমমন্ত্রী চুপ করে বসে আছেন। আমি দাবি করছি জুট মিলগুলি খোলার ব্যবস্থা অবিলম্বে করুন।

**শ্রীঅশোক ঘোষ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য-মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিগত ৫ বছরে বামফ্রন্ট সরকারের দু-দু'জন স্বাস্থ্যমন্ত্রীকে আমরা কাজ করতে দেখেছি, তা সত্ত্বেও হাওড়া জেলার জয়সওয়াল হাসপাতালের চারতলা বাড়ীতে লিফটের কোন ব্যবস্থা হয়নি, রোগীদের সিঁড়ি দিয়ে স্ট্রেচারে করে নিয়ে যেতে হয়। এই হাসপাতালে মর্গ, এ্যামবুলেন্স নেই। সেখানে এমারজেন্সি ওয়ার্ডের জন্য কোন ডাক্তার নেই। বর্তমানে সেখানকার মন্ত্রী হয়েছেন পতিতবাবু, আমি আশা করব তিনি এই বিষয়ে স্বাস্থ্য-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করবেন।

**ডাঃ হৈমী বসু** : মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের যিনি পূর্ত (আবাসন) মন্ত্রী তাঁর এবং মাননীয় মুখ্যমন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল ২ দিন আগে রিফিউজীরা যেখানে থাকেন ১৩ নং বাউরী মণ্ডল রোড, গভর্নমেন্টের বাড়ী, সেই বাড়ীর একাংশ ভেঙে পড়েছে, তাতে আহত হয়ে এখনও ৩ জন হাসপাতালে আছে। আমরা অনেককে পাশের একটা স্কুল বাড়ীতে নিয়ে গিয়ে তুলেছি। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে

আবেদন করছি, এই ব্যাপারে তিনি যেন সত্বর যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করেন এবং বাড়ীটি মেরামতের ব্যবস্থা করেন।

**শ্রীসুভাষ নস্কর ঃ** মিঃ স্পীকার, স্যার, বাসন্তী কেন্দ্রে নফরগঞ্জ পার্বতীপুর অঞ্চলের ঘটনার কথা আপনার মাধ্যমে আমি তুলে ধরছি এবং এই বিষয়ে ত্রাণ এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি হল গত ডিসেম্বর মাসে বন্যাতে এখানে শতাধিক লোক মারা যায়। আজ অবধি বন্যাক্লিষ্ট লোকদের পুনর্বাসনের কোন ব্যবস্থা করা হয়নি। ৩৬৫ ঘর মানুষ রাস্তার উপর অস্থায়ী তাঁবুতে বাস করছে, তাদের বাড়ী-ঘর ভেসে গেছে। তাদের যদি এখনই ত্রাণের ব্যবস্থা না করা যায় এবং পুনর্বাসনের ব্যবস্থা না করা যায়, তাহলে অস্থায়ী তাঁবুতে আগামী বর্ষায় বাস করা সম্ভব হবে না। আমি আপনার মাধ্যমে এই বিষয়ে ত্রাণ-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমোজ্জমেলউদ্দীন আমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিম দিনাজপুরের বংশীহারি থানা সম্বন্ধে আমি একটা গুরুত্বপূর্ণ কথা বলতে চাই। আমি এ সম্বন্ধে মুখ্যমন্ত্রীকে একটি চিঠি দিয়েছিলাম, কিন্তু আজও পর্যন্ত তার কোন উত্তর পাইনি। স্যার, ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত এই সভায় অহিন সরকার এম এল এ হিসেবে ছিলেন, কিন্তু তাঁর কার্যকলাপের জন্য বর্তমান সরকার তাঁকে নমিনেশন না দিয়ে পরিবর্তে যাঁকে নমিনেশন দিয়েছেন তাঁর সম্বন্ধে আমি দু' একটা কথা এখানে বলব।

( নয়েজ )

**শ্রীমানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কয়েকদিন আগে সংবাদপত্রে দেখলাম কলকাতার মেডিকেল কলেজগুলিতে যে-সমস্ত ডাক্তার শিক্ষক আছেন তাঁদের প্রাইভেট প্রাকটিস্ বন্ধ করার একটা উদ্যোগ নেওয়া হয়েছে। আমি মনে করি এটা খুব ভাল প্রয়াস। কিন্তু পরের দিন খবরের কাগজে দেখলাম ওই একই দলের মন্ত্রী যিনি দৌড়ঝাঁপ মন্ত্রী বলে পরিচিত হয়েছেন সেই যতীন চক্রবর্তী মহাশয় যে স্টেটমেন্ট দিয়েছেন তাতে আমাদের মনে একটা সংশয় দেখা দিয়েছে। দুই মন্ত্রীর পরস্পর-বিরোধী বক্তব্যে জনসাধারণের মধ্যে সংশয় সৃষ্টি হয়েছে এবং এতে শিক্ষিত ডাক্তারদের অসম্মান করা হয়েছে।

*** ডাঃ সুকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়ায় রুরাল ও আর্বান ১/২ সার্কেলে প্রাইমারী

রৱা আজ ৩ মাস ধরে ঠিক ঠিক ভাবে তাঁদের বেতন পাচ্ছেন না। এর কারণ সবে শুনলাম সেখানকার ডি. আই.-র হেপাজত থেকে নাকি এ্যালটমেন্ট খোয়া ছ। আমার অনুরোধ হচ্ছে বেতনের অভাবে টিচাররা যাতে অনশনে না কন সেদিকে সরকার যেন দৃষ্টি দেন।

মিঃ স্পীকার: শিক্ষকরা বেতন পাচ্ছেন না, কাজেই শিক্ষামন্ত্রী এদিকে দৃষ্টি ।

**শ্রীফণীভূষণ রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর আকর্ষণ করছি। মালদহ জেলার হবিপুর অঞ্চলে একটা দাতব্য চিকিৎসালয় ছ এবং সেখানে ঘরবাড়ীও আছে, কিন্তু চিকিৎসালয়ে বেড-এর কোন ব্যবস্থা । আমি অনুরোধ জানাচ্ছি সেখানে বেড-এর ব্যবস্থা করুন। তাছাড়া, শাহাপুর লে অত্যন্ত নোংরা পরিবেশে যে চিকিৎসালয়টি রয়েছে সেদিকেও দৃষ্টি দিতে রোধ করছি। তারপর সদর হাসপাতালে আর এক বিচিত্র অবস্থা চলছে। খানে প্রচুর কুকুর বাস করে এবং দেখা যায় রোগীর পাশে কুকুর ঘুমোচ্ছে। জই এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মহাশয়ের এবং হাওড়ার মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়ায় অনেক মী-দামী খেলোয়াড় আছে এবং তারা সারা ভারতবর্ষে খেলছে। কিন্তু দুঃখের জানাচ্ছি আমাদের হাওড়ায় কোন খেলার মাঠ নেই। হাওড়ায় একটা ডিয়ামের পরিকল্পনা আছে এবং টাকাও স্যাংশন করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত স্টেডিয়াম হল না। আমি অনুরোধ করছি হাওড়ার এই খেলোয়াড়দের কথা া করে অবিলম্বে সেই স্টেডিয়ামের কাজ শুরু করুন।

40—1-50 P. M.]

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে, আমাদের চম দিনাজপুর জেলা চিরকালের অবহেলিত জেলা হয়ে আছে এবং এই পশ্চিম াজপুরের রাস্তাঘাট অত্যন্ত খারাপ। আমি একটা নির্দিষ্ট উদাহরণ দিতে চাই। লিয়াগঞ্জ থানার অধীন দমকল হাট থেকে রাধিকাপুর পর্যন্ত যে রাস্তা আছে সে

রাস্তার দূরত্ব চার কিলোমিটার। আপনি হয়ত রাধিকাপুরের নাম শুনেছেন সেখানে যে ঐতিহাসিক সম্মেলন হয়েছিল কিছুদিন আগে, সেখানে বহু সাংবাদি গেছলেন। সেখানে স্যার, যাবার উপায় নেই, একটি মাত্র রেল লাইন আছে, দিয়েই কাজ চলছে, এছাড়া বিকল্প কোন রাস্তা নেই। পাশে নদী আছে। আ আপনার মাধ্যমে জানাতে চাই যে, ঐ রাস্তা রাধিকাপুরের, যেন ঠিক করা অবিলম্বে।

**শ্রীদেবশরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে খা এবং সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি বিষয়ে। কেরোসিন ডিষ্ট্রিবিউ সম্বন্ধে যে নির্দেশনামা নদীয়ায় আছে তাতে আগে লোকে রিটেল দোকান থে কেরোসিন তেল নিতে পারত, রিটেল দোকান থেকে কেরোসিন বিক্রি হত। কি কিছুদিন আগে সরকার নির্দেশ দিয়েছেন যে, এম-আর-ডিলারের মাধ্যমে কেরোসি বিক্রি হবে। এই ব্যবস্থায় বহু লোকের পক্ষেই পয়সা যোগাড় করে কেরোসি সময়মত নেওয়া সম্ভব হচ্ছে না। এছাড়া, নদীয়ায় বহু লোকের রেশন কার্ড দীর্ঘকাল যাবৎ, এই অবস্থার পরিবর্তন যাতে হয়, তার জন্য আমি সরকারের কা আবেদন জানাচ্ছি।

**শ্রীহাজারী বিশ্বাস ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্য তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। মুর্শিদা জেলার সাগরদীঘি কেন্দ্র-অঞ্চলের মথুরাপুর গ্রামে গত ১২/৫ থেকে ৫/৬/৮২ প কংগ্রেস (আই)-দের সন্ত্রাস চলেছে। গত ১২/৫/৮২ তারিখে একটা মিছিলের উ সশস্ত্র আক্রমণ চালায়। তাই মানুষ বাধ্য হয়ে পুলিশ কর্তৃপক্ষের কাছে আবে জানায় এবং সেই পরিপ্রেক্ষিতে সেখানে পুলিশ ক্যাম্প বসে। সেখানে কা বসান সত্ত্বেও সীতেশ নগর থেকে ভাগীরথী নদী পার হয়ে এসে ওখানে অত্যাচা চালায়। পরিশেষে ৪/৬ তারিখে পঞ্চায়েত সদস্য আবদুল্লা রহিমের বাড়ী লুট কর পরবর্তী দিনে যখন ক্যাম্পের লোকজন ঘোরাফেরা করছিল তখন তারা ঐ পুলিশ লক্ষ্য করে তীর ছোড়ে। পুলিশ এসে তাদের এ্যারেস্ট করে। এ্যারেস্ট করার প মস্তানরা পুলিশকে ঘিরে ফেলে এবং অবিশ্রান্ত ভাবে পুলিশের উপর ইট-পাটি ছুড়তে থাকে।

(এখানে মাননীয় সদস্য আসন গ্রহণ করেন)

**শ্রীদ্বিজেন্দ্রনাথ রায় ঃ** মাননীয় স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র

হাশয়ের দৃষ্টি আমি আকর্ষণ করছি। আমার কুমারগঞ্জ কেন্দ্রের অধীনে বিগত নির্বাচনের আগে এবং পরে সন্ত্রাসমূলক কাজ হয়েছে। সেখানে দেখা গেছে পরাজিত কংগ্রেসীরা বেছে বেছে গরীব ও মেহনতী মানুষের উপর হামলা চালাচ্ছে এবং সেখানে একজনকে খুন করা হয়েছে। তারপর চটকল এলাকায় প্রখ্যাত জোতদার একজন লোককে দিনের বেলায় ধরে নিয়ে মারে, অথচ এই লোক দিনের বেলায় ঘুরে বেড়াচ্ছে। ঐখানে গঙ্গারামপুরেও হামলা করে একটা দোকানকে ভেঙে দিয়েছে, যেহেতু তারা বামফ্রন্টকে ভোট দিয়েছে।

**শ্রীপূর্ণচন্দ্র মালিক**: মিঃ স্পীকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, বাঁকুড়া থেকে শুরু করে বর্ধমানের রায়না পর্যন্ত একটি রেল লাইন আছে এবং তা দীর্ঘদিন ধরেই আছে। কিন্তু আজকে এমন অবস্থা যে সেখানে নিয়মিত ট্রেন চলে না। আগে অনেকগুলি ট্রেন চলতো—কিন্তু বর্তমানে একটি মাত্র ট্রেন চলে। তাও মাঝে মাঝে রাস্তায় খারাপ হয়ে পড়ে থাকে। এবং এতে যাত্রীসাধারণের ভীষণ দুর্দশার মধ্যে পড়তে হচ্ছে। রেল কর্তৃপক্ষকে এবং কেন্দ্রীয় সরকারকে বার বার জানানো সত্ত্বেও আজ পর্যন্ত কোন ব্যবস্থা হয় নি। তাই আমি আপনার মাধ্যমে এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এর একটা বিহিত-ব্যবস্থা হয়।

**শ্রীপ্রমোদরঞ্জন বসু**: মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর নিকট একটি বিশেষ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলার এই সমস্যা গত ৩০ বছরের একটি সমস্যা। এর সমাধান করার জন্য আমি তাঁকে অনুরোধ করছি। মালদার গৌর এলাকায় কালিয়াচকে হাজার হাজার লোকের জমি আছে। বিহান মৌজার তিনটি গ্রাম পঞ্চায়েতেরও এবং জালুয়াবাঘাল ও বাকন্দবাড়িয়া গ্রাম পঞ্চায়েতের লোকদের হাজার হাজার বিঘা জমি আছে। কিন্তু সেখানকার লোক সেই জমির ফসল পায় না। কেটে নেওয়া হয়, বা গরু দিয়ে চরিয়ে দেওয়া হয়। তাই এখানকার দিনমজুরেরা কাজ পাচ্ছে না। ফসলের জন্য বহু প্রাণহানি হয়েছে এবং হচ্ছে এবং সেখানে বরাবরই সাম্প্রদায়িকতার প্ররোচনা দেওয়া হয়। তাই সেখানকার কৃষক দিনমজুরেরা খুবই দুর্দশাগ্রস্ত। প্রশাসনিক ব্যবস্থার সাথে যাতে সেখানে মাইনরিটিদের জন্য তিন-চারটি কলোনী করার ব্যবস্থা করা হয় তার জন্য গভর্নমেন্টকে অনুরোধ জানাচ্ছি এবং কৃষকরা যাতে তাদের জমির ফসল পায় তার চেষ্টা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir. you are the Speaker this time. In your past career you have been an experienced and expert criminal lawyer protecting the known murderers of the Society in favour of C. P.I. (M). Sir, one Mani Das was murdered in Jadavpur constituency which has become the constituency of a Minister of State who is very pet and very dear to the Chief Minister. As such the anti-social criminal murdering, and doing all sorts of anti-social activities, it is alleged, are being given protection by that Minister of State. As such we find that after the murder of Mani Das one F. I. R. was lodged where it is seen that মামা চীৎকার করলেন, "বাবাগো, বাঁচাও।" মণিদাস পড়ে আছে। ১০/১২ জন কামার পাড়ার খোকা দাসের হাতে রিভলভার দেখতে পায়।

This Khoka Das is reported to be a notorious murderer of not less than a dozen of lives. So, I appeal through you to the Home Minister to advise, instruct and direct the police to apprehend these murderers instead of giving them protection under the wide umbrella of this rigged C.P.I.(M) Government.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, bus services between Khargapur and Midnapore is in a deplorable condition. Sir, previously 14 buses used to ply on this route daily. But the number has now come down to 4 buses daily. To add to the miseries of the commuters no buses are available after dusk. All the efforts of the commuters to seek relief from the district administration have met with no success. If immediate steps are not taken to improve the service on this route I am afraid it may pose a law and order problem. I therefore implore upon the Hon'ble Transport Minister through you Sir to give his personal attention on this matter, and take immediate steps to improve the bus services on this route.

[ 1.50—2.00 P.M. ]

**শ্রীমাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার ৮ লক্ষ কৃষি জমিতে প্রধানতঃ আউশ, পাট এবং আমন ধান হয়। তেহট্ট ১ নং এবং ২ নং ব্লকের অনেক জায়গায় খরার ফলে বর্তমানে সব নষ্ট হয়ে গেছে, ফিরে আবার বুনতে হয়েছে। নদীয়া জেলায় এখনও খরা চলছে। সুতরাং আমি মাননীয় ত্রাণমন্ত্রী এবং কৃষিমন্ত্রীকে অনুরোধ করবো, এই সমস্ত গরীব কৃষক এবং ক্ষেতমজুর তারা যাতে এই প্রাকৃতিক বিপর্যয়ের হাত থেকে বাঁচতে পারে, তার জন্য বিশেষ সাহায্যের ব্যবস্থা করেন।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ জরুরী বিষয়ের প্রতি মাননীয় আবাসনমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনাকেও বলছি, কারণ আপনারও জেনে রাখা দরকার। কলকাতার বুকের উপর গত ১৬ তারিখে হাউজিং এস্টেটের একটি বাড়ির বারান্দা ধসে পড়ে এবং তার ফলে ৩ জন গুরুতরভাবে আহত হন। ওখানে আনুমানিক ৩০টি ফ্যামিলি বসবাস করেন, তাঁরা অত্যন্ত অসহায় বোধ করছেন, কারণ চারতলা ঐ বাড়িটি অত্যন্ত বিপজ্জনক অবস্থায় রয়েছে, যে-কোন মুহূর্তে আরও ভয়ঙ্কর দুর্ঘটনা ঘটে মারাত্মক পরিস্থিতির সৃষ্টি হতে পারে। অথচ ঐ সব বাসিন্দাদের জন্য অন্য কোন বিকল্প ব্যবস্থা সরকারের তরফ থেকে গ্রহণ করা হচ্ছে না। ঐ হাউসিং এস্টেটে যাঁরা বাস করেন তাঁরা বস্তি থেকে উচ্ছেদ হয়ে এসেছেন, তাঁরা অত্যন্ত গরীব, ৩০টি ফ্যামিলি ওখানে আছেন, তাঁদের জীবন অত্যন্ত বিপন্ন। সুতরাং অবিলম্বে এদের সম্পর্কে বিশেষ ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রীসুরেশ সিংহ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত জরুরী বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন এটা পাটের মরশুম চলছে। গ্রাম বাংলায় চাষীরা পাট বুনেছে, প্রচণ্ড খরা সত্ত্বেও পশ্চিম দিনাজপুরে কিছু কিছু পাট হবে। গত বছর জুট কর্পোরেশন পাট কিনবেন বলেছিলেন, কিন্তু তারা ঠিকমত কেনেনি। বামফ্রন্ট সরকার ৩০০ টাকা করে দর তাদের দিতে বলেছিলেন, তারা তা দেয়নি। সেইজন্য এই বছর কৃষিমন্ত্রীকে অনুরোধ করবো, তিনি যেন এমন ব্যবস্থা করেন যাতে পাট চাষীরা আগামী পূজা মরশুমের মধ্যে ন্যায্য দাম পায়, পাটের দর যাতে তারা ঠিকভাবে পায় তার ব্যবস্থা তিনি করবেন। জুট কর্পোরেশন যাতে পাট চাষীদের কাছ থেকে সব পাট ন্যায্য দামে কেনে, তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রীশিবপ্রসাদ মালিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুতর বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গোঘাট থানার কামারপুকুর থেকে বদনগঞ্জ রাস্তা ১৯৬৭ সালে প্রথম যুক্তফ্রন্ট সরকারের আমলে শুরু এবং দীর্ঘ দিন ধরে অব্যবস্থার মধ্যে আছে। পাড়ুগ্রাম ও কামারপুকুরের যে দুটি নদী আছে তার মধ্যে যে কাঠের পুলগুলি আছে তা বাস চলাচলের উপযোগী নয়। যদি পূর্তমন্ত্রী এই পুলগুলি এবং রাস্তাটি না দেখেন তাহলে বদনগঞ্জ এবং কামারপুকুর রাস্তায় বাস চলাচল বন্ধ হয়ে যাবে। আর কালিপুর থেকে যে রাস্তাটি বেঙ্গাই হয়ে

কোতলপুর বিষ্ণুপুর যাচ্ছে, তার মধ্যে মাঝে মাঝে গর্ত হয়ে আছে। বিশেষ করে বেঙ্গাই থেকে খটুল রাস্তা অকেজো হয়ে পড়েছে। অবিলম্বে রাস্তাটাকে মেরামত করা দরকার। এই লং রুটের বাস এই রাস্তায় যাতায়াত করে। এ ছাড়া কুমারগঞ্জ, বেঙ্গাই, কালিপুর, দেওয়ানগঞ্জ, ভিকদাস-সাওড়া প্রভৃতি রাস্তা প্রয়োজন। এই আবেদন-নিবেদন করা হচ্ছে, কিছু হচ্ছে না। সক্রিয় ভাবে রাস্তার ব্যবস্থা না হলে আন্দোলন হবে।

**শ্রীশৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। চাঁপদানির দু'টি চটকল, ডালহাউসি জুট মিল এবং নর্থব্রুক জুট মিল দীর্ঘদিন যাবং বন্ধ রয়েছে। এছাড়াও পশ্চিমবাংলার ১৫/১৬টি চটকল আজকে বন্ধ হয়ে রয়েছে। বিগত বিধানসভায় একটা প্রস্তাব পাশ করা হয়েছিল যে, চটকলগুলোকে যেন কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করেন। কিন্তু কেন্দ্রীয় সরকার এখনও পর্যন্ত তা করেন নি, যার ফলে চটকল মালিকদের সাহস আজকে অত্যন্ত বেড়ে গেছে। আজকে প্রায় ৭ লক্ষ চটকল শ্রমিক কর্মচ্যুত হয়ে রয়েছে। সুতরাং যাতে কেন্দ্রীয় সরকার এই চটকলগুলো অধিগ্রহণ করেন তার জন্য শ্রমমন্ত্রী কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করুন, এই অনুরোধ জানিয়ে তাঁর দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করলাম।

**শ্রীপ্রবোধ পুরকায়েতঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি মাননীয় পরিবহণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে আনন্দবাজার পত্রিকায় সংবাদ বেরিয়েছে, বিশ্বব্যাঙ্কের এক প্রতিনিধিদল এখানে এসেছেন, তাঁদের টাকায় এখানে যে পরিবহণ ব্যবস্থার উন্নতি করার চেষ্টা হচ্ছে তার জন্য তাঁরা সরকারের প্রতিনিধিদের সংগে বসেছেন। তাঁরা বাসের ভাড়া বৃদ্ধি করার একটা প্রস্তাব দিয়েছেন। এইভাবে যদি বাস ভাড়া বৃদ্ধির প্রস্তাব করা হয় তাহলে জনসাধারণ অত্যন্ত অসুবিধায় পড়বেন। কারণ এর মধ্যে কয়েকবার ভাড়া বৃদ্ধি ঘটে গেছে। এই সম্পর্কে পরিবহণমন্ত্রী মহাশয় যদি একটি বিবৃতি অনতিবিলম্বে দেন, তাহলে আমরা বিষয়টা বুঝতে পারি।

**শ্রীসুভাষ গোস্বামীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত বছর বাঁকুড়া পুরুলিয়া সহ অন্য আরো অনেক জায়গায় ধানে ব্যাপক রোগের ফলে ফসলের অনেক ক্ষতি হয়েছে। তার উপর বর্তমান বছরে খরা এবং একটানা বেকারত্বের

ফলে গরীব প্রান্তিক চাষী, বর্গাদাররা বীজ ধান খেয়ে ফেলেছে। এই অবস্থায় আমি মাননীয় কৃষিমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি তিনি যেন অবিলম্বে ঐসব এলাকায় বীজ ধান সরবরাহের ব্যবস্থা করেন এবং ঐসব রোগগ্রস্ত বীজধান আবার বপন করলে রোগ হবার সম্ভাবনা আছে কি না এবং কি পরিমাণ ক্ষয়ক্ষতি হতে পারে সেটা যেন একটু খতিয়ে দেখেন।

**শ্রীমনোহর তিরকী** ঃ মিঃ স্পীকার, স্যার, ডুয়ার্সের একমাত্র আকর্ষণীয় বস্তু হল জলদাপাড়া অভয়ারণ্য। ইদানীংকালে শিকারের ফলে এক শিং বিশিষ্ট গণ্ডারের সংখ্যা ক্রমশঃ কমে যাচ্ছে। এইভাবে গণ্ডারের সংখ্যা কমে গেলে জলদাপাড়া অভয়ারণ্যের আকর্ষণ থাকবে না, জাতীয় সম্পদ নষ্ট হয়ে যাবে। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রীকৃষ্ণধন হালদার** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কুলপী থানার কামারচক গ্রাম পঞ্চায়েত এলাকার রমজাননগর, শ্রীনগর গ্রামে কেরোসিন তেলের প্রচণ্ড কালোবাজারী চলেছে। ডিলার চিত্ত প্রামাণিক লাইসেন্স নিয়ে ঐ তেল কালোবাজারে ব্ল্যাক করে দিচ্ছে বেশী দামে। এই ব্যাপারে সাবডিভিশন্যাল কন্ট্রোলার, ফুড এ্যাণ্ড সাপ্লাইজ বিভাগে যোগাযোগ করেছি। এস. ডি ও.-র কাছে ডেপুটেশন দিয়েছি। কংগ্রেস (আই)-এর এক অংশ থানার সঙ্গে যোগসাজশে এই জিনিস করে চলেছে। এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**শ্রীনীরোদ রায়চৌধুরী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় যে সকল প্রাথমিক বিদ্যালয় আছে তার মধ্যে অনেক বিদ্যালয়ের গৃহ নেই। মাধ্যমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য সরকারী অনুদান আছে। কিন্তু প্রাথমিক বিদ্যালয়ের জন্য যথেষ্ট অনুদানের ব্যবস্থা নেই। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি, সামনে বর্ষা সিজন আসছে, রাস্তা ও গাছতলায় স্কুল হবে না, সরকারী অনুদান প্রাথমিক বিদ্যালয়ের জন্য এখুনি দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রীআবদুল কোরিম চৌধুরী ঃ** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এটা খুব দুঃখের বিষয় যে, ইসলামপুর থানার গাঠিয়াটোর গ্রামের একজন মৌলবী সাহেবের পরিবারের উপর নানা ধরনের অত্যাচার চলছে। এই মৌলবী সাহেব যেহেতু ইলেকশানে কংগ্রেস(ই)-কে সাপোর্ট করেছিলেন সেই জন্য তাঁর পরিবারের উপর অত্যাচার চলছে। সি. পি. এম. পার্টি থেকে অত্যাচার চালানো হচ্ছে। তার পানীয় জল বন্ধ করে দেওয়া হয়েছে, বাইরে যাবার পথ বন্ধ করে দেওয়া হয়েছে, পায়খানা যাবার পথ বন্ধ করে দেওয়া হয়েছে, এইভাবে তার উপর জুলুম, অত্যাচার চলছে। সেই মৌলবী সাহেব বলেছেন, আমি সি. পি. এম. পার্টির হয়ে কাজ করতে পারব না, কারণ ওরা ধর্ম মানে না। এই কথা বলার জন্য সি. পি. এম. পার্টির কর্মীরা তাঁদের উপর অত্যাচার শুরু করে দিয়েছে। মৌলবী সাহেবের পরিবারের উপর এই অত্যাচার বন্ধের জন্য আমি সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[ 2.00—2.10 P. M. ]

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ডিসেম্বর মাসে যে বন্যা হয় এবং ঘূর্ণিঝড় বয়ে যায় তাতে গোসাবা, বাসন্তী, সন্দেশখালি ইত্যাদি থানার নদী বাঁধগুলি ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হয়। সেই থানাগুলির যে সব জায়গা বেশী ক্ষতিগ্রস্ত হয়েছে সেগুলি হল মসজিদবাড়ী, নফরগঞ্জ, লাহিড়ীপুর, সোনাগাঁ, পাখিরালা ইত্যাদি। এই সমস্ত জায়গায় নদী বাঁধগুলি আজ পর্যন্ত সংস্কার করা হয় নি, ফলে এই বর্ষার সময় আবার সেখানে প্লাবন হতে পারে। অবিলম্বে এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** অন এ পয়েন্ট অব ইনফরমেশান, স্যার, আপনি আমাকে বলতে দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ দিচ্ছি। স্যার, এইমাত্র আমাদের ঘরে আমি টেলিফোনে খবর পেলাম টালিগঞ্জে একজন কংগ্রেস কর্মী কয়েক ঘণ্টা আগে খুন হয়েছেন। আমাকে টেলিফোনে লক্ষ্মী বসু মহাশয়...

( গোলমাল )

স্যার, আমি বলতে চাই, খুনটা তো কেউ চায় না, একটু আগে সুনীতি চট্টরাজ মহাশয়

একটা খুনের কথা বলে রক্তমাখা একটি জামা দিয়েছেন, স্যার, আমি বলছি, এইসব রক্তমাখা জামা-কাপড় রাখার জন্য বিধানসভার একটা ঘর রিজার্ভ করে রাখুন।

(গোলমাল)

মুখ্যমন্ত্রী মহাশয়কে বলুন, তিনি তাঁর ঘরটা ছেড়ে দিন, সেখানে এই রক্তমাখা জামা-কাপড় রাখার গো-ডাউন করুন।

**শ্রীমুর্তাজা হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকা দেগঙ্গার একটি সমস্যার কথা এখানে তুলে ধরতে চাই। বিষয়টি হল বিদ্যাধরী নদীর সংস্কার। স্যার, এই নদীর সংস্কার অভাবে দেগঙ্গা এলাকার বিস্তীর্ণ অঞ্চলের আবাদযোগ্য জমি জলমগ্ন হয়ে আছে এবং তার ফলে হাজার হাজার একর জমির ফসল নষ্ট হচ্ছে। অবিলম্বে এই নদীর সংস্কারের জন্য মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker :** I have received a notice of privilege from Shri Rajesh Khaitan, M. L. A. I have examined the notice. No breach of privilege is involved in the case. I have, therefore, withheld consent to his raising the question of privilege in the House.

Shri **Rajesh Khaitan** : Sir, in order to uphold the dignity of the House I have given the notice of privilege. I will bow down to the decision you have taken on my notice of privilege but the honourable members should know the matter for which I have raised the question of privilege.

Mr. Speaker : Mr. Khaitan, please take your seat. There cannot be any discussion on my ruling.

## Motion for Vote on Account

**Mr. Speaker :** I have received 19 notices of cut motions on Motion for Vote on Account. All the cut motions are in order and taken as moved.

DEMAND No. 5

**Shri Suniti Chattaraj** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

DEMAND No. 7

**Shri Abanti Misra** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

DEMAND No. 21

| | |
|---|---|
| **Shri Suniti Chattaraj** | : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100. |
| Shri Subrata Mukherjee | : -do- |
| Dr. Hoimi Basu | : -do- |
| Shri Humayun Chowdhury | : -do- |
| Shri Dhirendranath Sarkar | : -do- |
| Shri Abanti Misra | : -do- |
| Dr. Manas Bhunia | : -do- |

DEMAND No 25

**Shri Dhirendranath Sarkar** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

DEMAND No. 32

**Shri Anup Kumar Chanda** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs 100.

DEMAND No. 36

**Dr. Manas Bhunia** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

DEMAND No. 38

**Shri Anup Kumar Chanda** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

DEMAND No. 47

**Dr. Hoimi Basu** : Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

DEMAND No. 59

**Shri Abanti Misra** : Sir, I beg to move that the amount be reduced by Rs. 100.

**Shri Humayun Chowdhury** : -do-

DEMAND No. 62

**Shri Subrata Mukherjee** : Sir, I beg to move that the amount be reduced by Rs. 100.

**শ্রীঅতীশচন্দ্র সিন্হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে ভোট অন এ্যাকাউন্ট পেশ করেছেন আমাদের সামনে আমি তার বিরোধিতা করছি। স্যার, বিরোধিতা করতে উঠে প্রথমেই উনি যে বক্তব্য পেশ করেছেন তাতে ে

মস্ত অসঙ্গতি আমরা লক্ষ্য করেছি সেগুলি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী এবং বিধান-ভার সদস্যদের কাছে তুলে ধরছি। স্যার, এর আগে ৮ই মার্চ প্রাক্তন অর্থমন্ত্রী ঃ অশোক মিত্র যে ভোট অন এ্যাকাউন্ট আমাদের সামনে পেশ করেছিলেন তাতে তনি প্রথম পাতায় বলেছিলেন ঃ

"It is necessary to seek a vote on account covering the Government's xpenditure for the period beginning with the new year and ending with the ate on which the tenure of the present Assembly, and therefore the mandate of the Government, come to a close."

তার মানে ১লা এপ্রিল থেকে যতদিন পর্যন্ত আগেকার বিধানসভা বহাল হল। কিন্তু অর্থমন্ত্রীর ভাষণে আমরা দেখেছি যে, তৃতীয় অনুচ্ছেদে উনি লেছেন, মাননীয় সদস্য কিন্তু জানেন, ইতিপূর্বে ভোট অন এ্যাকাউন্টের ধ্যমে চলতি আর্থিক বছরের প্রথম ৩ মাসের জন্য সরকারী ব্যয়-বরাদ্দ নুমোদন নেওয়া হয়েছিল। এর আগের অর্থমন্ত্রী, উনি বলেছিলেন যে, যতদিন র্যন্ত আগের বিধানসভা বহাল থাকবে ততদিন পর্যন্ত আমরা ভোট অন াকাউন্ট পেশ করছি। এখানে অর্থমন্ত্রী বলেছেন, প্রথম ৩ মাসের জন্য। কাজেই শে জুনের পর থেকে ৩০শে জুন পর্যন্ত—এই কয়েকটা দিনের অবস্থা কি সেটা াননীয় অর্থমন্ত্রী যখন তাঁর বক্তব্য রাখবেন তখন যদি ব্যাখ্যা করে আমাদের সামনে লেন তাহলে আমরা নিশ্চয়ই বুঝতে পারবো। দ্বিতীয়তঃ প্রথম অনুচ্ছেদে মাননীয় র্থমন্ত্রী বলেছেন যে, ১৯৮২-৮৩ আর্থিক বছরের আংশিক সময়ের জন্য রাজ্য রকারের ব্যয়-বরাদ্দের জন্য ভোট অন এ্যাকাউন্ট মঞ্জুর করতে অনুরোধ করছি। এই াংশিক সময় বলতে তিনি কতদিনের জন্য কত টাকা বরাদ্দ চাইছেন সেটা কোথাও ার ভাষণে বলেন নি এবং তার সঙ্গে আনুষঙ্গিক কাগজ হিসাবে যে বুলেটিনগুলি ওয়া হয়েছে তার মধ্যে দেখছি ভোট অন এ্যাকাউন্টস্ মুভ করেছেন Moved for sum of Rs. 5,35,19,84,000 be granted to the Governor, on ccount, for or towards defraying the charges for the following ervices and purposes during the year ending on the 31st day of larch, 1982.

অর্থাৎ পুরো বছরের জন্য তিনি বরাদ্দ চাইছেন, অথচ এখানে তিনি বলছেন যে, ংশিক সময়ের জন্য বরাদ্দ। কাজেই এটার ক্লারিফিকেশান আমরা চাইছি এবং শ্চয়ই অর্থমন্ত্রী তাঁর জবাবী ভাষণের সময় এই পয়েন্টসগুলি ক্লিয়ার করবেন। তীয়তঃ আমরা লক্ষ্য করেছি যে, ভাষণের মধ্যে তৃতীয় পাতার প্রথম দিকে ছে যে, আমরা এই সভার সকল শ্রেণীর সদস্যদের কাছে অনুরোধ করবো—স্যার,

আমরা জানি যে, বামফ্রন্ট সরকার শ্রেণীসংগ্রামে বিশ্বাস করে। কিন্তু সদস্যদের মধ্যেও শ্রেণী—এটা নিশ্চয়ই আমরা ভাল চোখে দেখছি না। যদিও এর ইংরাজী সংস্করণে ভাষাটা আছে, অল সেকশানস অব এম. এল. এ.'স। বাংলায় এই সেকশান যে শ্রেণী হয়েছে, এটা অত্যন্ত দুঃখের। আমি আশা করবো এই ধরনের ভাষা যাতে ভবিষ্যতে ব্যবহার করা না হয়। তাহলে নিশ্চয়ই আনন্দিত হব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি যে, ওভার ড্রাফটের পরিমাণ ক্রমশঃ হু হু করে বেড়ে যাচ্ছে। আপনারা বলবেন হয়ত যে, রিজার্ভ ব্যাঙ্কের হিসাবপত্র ঠিক নয় এবং এই ধরনের বক্তব্য আগেও পেশ করেছিলেন। কাজেই সেই হিসাবে কোন কমিটি আপনাদের হয়েছে কি না, কেন্দ্রীয় সরকারের রিজার্ভ ব্যাঙ্কের কাছে এ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকারের ওভার ড্রাফট কত হয়েছে, কত আছে সেটা নির্ধারণ করেছেন কি না আমাদের জানা নেই। কাজেই এটা নিশ্চয়ই মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যখন তাঁর জবাবী ভাষণ দেবেন তখন আমাদের জানাবেন। কাগজের মাধ্যমে আমরা যা দেখছি তাতে এই অঙ্কটা হু হু করে বেড়ে গিয়ে বর্তমানে প্রায় ৪০০ কোটির কাছে চলে গেছে। এই যে ওভার ড্রাফট, এত পরিমাণ ওভার ড্রাফট, কোথায় এই টাকা খরচ করা হল? আমরা দেখেছি যে, এই বিধানসভার বিভিন্ন সদস্য ভোটের কিভাবে টাকা খরচ করেছে, কিভাবে ভোটারদের প্রলুব্ধ করা হয়েছে ভোট দেবার জন্য সেটা তারা উদাহরণ দিয়ে কয়েকদিনের মধ্যে তুলে ধরেছেন।

[2.10—2.20 P.M.]

স্যার, আমি জানি আমার কেন্দ্রে সরকারের তরফ থেকে ভোটারদের প্রলুব্ধ করার জন্য রেশন কার্ড থেকে আরম্ভ করে টিউবওয়েল করার জন্য টাকা পর্যন্ত বিলি করা হয়েছে। গত নির্বাচনে নানাভাবে গম এবং টাকা বিতরণ করে মানুষকে প্রলুব্ধ করা হয়েছে যাতে তারা বামফ্রন্ট সরকারের তরফের প্রার্থীকে ভোট দেয়। এই সমস্ত কারণেই আজকে হু হু করে ওভার ড্রাফটের পরিমাণ বেড়ে ৪০০ কোটি টাকায় গিয়ে ঠেকেছে। ওভার ড্রাফটের টাকা দিয়ে আজকে সরকার ভোট কিনছেন এবং যখন আমরা এ জিনিস চোখের সামনে দেখতে পাচ্ছি তখন কি করে সরকার পক্ষ আশা করেন যে, আমরা অর্থমন্ত্রীর ভোট অন এ্যাকাউন্টের দাবি মঞ্জুর করব! এটা কখনই হতে পারে না।

দ্বিতীয় কথা হচ্ছে, এ সরকারের যিনি পরাজিত প্রাক্তন অর্থমন্ত্রী, তিনি বিগত পাঁচ বছর ধরে কেন্দ্র-রাজ্য সম্পর্ককে একটা ইস্যু করবার চেষ্টা করেছিলেন। জানি না

বর্তমান সরকারের সে বিষয়ে কি দৃষ্টিভঙ্গি হবে! কিন্তু আমরা এটা লক্ষ্য করে দুঃখ-বোধ করেছি যে, এই সরকার সব সময়ে কেন্দ্রীয় সরকারের দোষ-ত্রুটিগুলি তুলে ধরবার চেষ্টা করছে এবং সেগুলি প্রচার করছে। কোনও সরকারই—কি কেন্দ্রীয় সরকার, কি রাজ্য সরকার নিশ্চয়ই দোষ-ত্রুটির উর্দ্ধে নয়। প্রত্যেক সরকারের সব কিছুই ভাল হতে পারে না। কিন্তু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি হচ্ছে, ওঁরা দেখাতে চাইছেন ওঁদের কোনও দোষ নেই, ওঁরা সমস্ত রকমের দোষ মুক্ত, যা কিছু দোষ হচ্ছে সবই কেন্দ্রীয় সরকারের জন্য হচ্ছে। এই দৃষ্টিভঙ্গি মোটেই ঠিক নয়। আমি এই সরকারকে বলব যে, আপনারা পশ্চিমবাংলার মানুষকে সত্যি কথা বলুন। কেন্দ্রীয় সরকারের দোষ থাকলে পশ্চিমবাংলার মানুষের বৃহত্তর স্বার্থের জন্য আমরাও আপনাদের সঙ্গে গলা মিলিয়ে তাদের বলব। কিন্তু সব চেয়ে আগে আপনাদের দৃষ্টিভঙ্গির পরিবর্তন দরকার। সেই পরিবর্তন যতক্ষণ না হচ্ছে আপনারা আমাদের সহায়তা পাবেন না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা লক্ষ্য করে দেখেছি ওভার ড্রাফটের পরিমাণ হু হু করে বেড়ে ৪০০ কোটি টাকায় দাঁড়িয়েছে। এর অন্যতম কারণ হচ্ছে, এ সরকার তার আয় এবং ব্যয়ের মধ্যে সামঞ্জস্য রাখতে পারছে না। সরকারের যা আয় তার থেকে ব্যয় তারা অনেক গুণ বাড়িয়ে দিয়েছে নানান ধরনের ভাতা ইত্যাদি দিয়ে। বেকার ভাতা, কৃষক ভাতা, অমুক ভাতা, তমুক ভাতা দিয়ে ভোট কেনবার জন্য কোটি কোটি টাকা খরচ করেছে। সরকার ঐ সমস্ত টাকা ভোট কেনার কাজে ভাতা দেওয়ার নামে ব্যবহার করেছে যাতে তাঁরা ভোটে জয়লাভ করতে পারেন। আমি অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, আপনারা তো বেকার ভাতা দেবার ব্যবস্থা করেছেন এবং তিন বছরের জন্য মাসে মাসে ৫০ টাকা করে বেকার ছেলেদের একটা অংশকে দিচ্ছেন, তা আপনি বুকে হাত দিয়ে বলুন তো এই দিয়ে একটা বেকার ছেলের কি হতে পারে? কিছুই হয় না, শুধু কিছু ছেলে সিগারেট খেতে শিখছে এবং যাদের সিনেমা দেখার অভ্যাস ছিল না তারা ভাতার পয়সায় সিনেমা দেখছে, যত সব বদ অভ্যাসগুলি তাদের হচ্ছে। অথচ তিন বছর পরেও সরকারের কাছ থেকে কোনরকম চাকরির প্রতিশ্রুতি তারা পাচ্ছে না এবং তিন বছর পরে তাদের ভাতাও বন্ধ হয়ে যাচ্ছে, ফলে ছেলেগুলি সমাজবিরোধীতে পরিণত হবে কি না, সেকথা আজকে চিন্তা করে দেখুন। আপনারা সব সময়ে বলছেন, সমস্ত কিছু কেন্দ্রীয় সরকারের দোষ। অথচ এ সমস্ত কাজ করে আপনারাও সমাজের কোনও উন্নতি করছেন না। শ্রেণী-সংগ্রাম তো দূরের কথা, সমাজের সামান্য উন্নতিও করতে পারেন নি এবং পারবেনও না।

আজকে আমি অর্থমন্ত্রীকে বলছি যে, সরকারী আয়ের সংগে সরকারী ব্যয়ের যদি সামঞ্জস্য করতে পারেন তাহলে দেখবেন ওভার ড্রাফটের পরিমাণ নিশ্চিতভাবে কমে আসছে। তাছাড়াও এই বিধানসভার প্রত্যেক মাননীয় সদস্যই জানেন যে, ভারতবর্ষে একটা অর্থ কমিশন আছে এবং প্রতি পাঁচ বছর পর পর অর্থ কমিশন নিযুক্ত হয়। অষ্টম অর্থ কমিশন খুব শীঘ্রই নিযুক্ত হতে চলেছে। তারা প্রত্যেক রাজ্যের রাজ্য সরকারের সংগে আলোচনা করে—মন্ত্রিসভার সংগে আলোচনা করে—রাজ্যের কি সুবিধা এবং অসুবিধা আছে সেগুলি বিবেচনা করে আগামী পাঁচ বছরের জন্য কিভাবে রাজ্যে অর্থ বিনিয়োগ হবে, কেন্দ্রীয় তহবিল থেকে রাজ্যে কত আসবে, না আসবে তা তারা ঠিক করবে। অষ্টম অর্থ কমিশনের সামনে নিশ্চয়ই আপনারা আপনাদের বক্তব্য রাখবেন এবং তারা আপনাদের বক্তব্য শুনলে ভাল কথা, আপনারা অর্থ পাবেন। এসব সংবিধানসম্মত ব্যাপার, এতে বলার কিছু নেই। তবু আমি বলব, আপনারা কেন্দ্র দিচ্ছে না, দিচ্ছে না—এই কথাটা একটু বন্ধ করুন। কেন্দ্র যা দেবার ঠিকই দিচ্ছে, তাঁরা কোনও অন্যায় করছেন না।

আমরা দেখেছি, যে টাকাটা গত ৫ বছরে পঞ্চায়েতের মাধ্যমে এই বামফ্রন্ট সরকার খরচ করেছেন সেটা বিরাট অঙ্কের টাকা। কিন্তু সেই পঞ্চায়েতের টাকাগুলো কিভাবে খরচ হয়েছে? দেবব্রতবাবু নিজেই স্বীকার করেছেন—কাগজের কাছে বলেছেন, আমি তাঁর সৎ সাহসের প্রশংসা করি, কিন্তু এখন তিনি প্রমোদবাবুর দাবড়ানিতে মুখে কুলুপ এঁটে বসে আছেন, মুখ খুলবার সাহস নেই। একবার তিনি সাংবাদিকদের বলেছিলেন, পঞ্চায়েতগুলি চুরি করছে। তারপর প্রমোদ দাশগুপ্ত দাবড়ানি দেবার পর সেই কথা বলবার আর সাহস হয় নি। কি করে হবে? যেহেতু ছোট শরিক দল, লাথি মেরে তাড়িয়ে দেবে সেই ভয়ে সত্যি কথা বলতে পিছপা হচ্ছে। আমরা সকলেই জানি পঞ্চায়েতের লক্ষ লক্ষ টাকা কিভাবে খরচ হয়েছে? যারা আপনাদের পঞ্চায়েতের সদস্য, যারা প্রধান, উপ-প্রধান তারা আজকে তিন-চার তলা বাড়ী করে ফেলেছে। যাদের এক সময়ে সাইকেল কিনে চড়ার ক্ষমতা ছিল না, তারা আজকে ৫/৬ হাজার টাকা দামের নতুন ভটভটি কিনে লোকের সামনে দিয়ে ভটভট করে চলে যাচ্ছে। সুতরাং এই তো আজকে অবস্থা। যেভাবে আজকে জনসাধারণের টাকা, পঞ্চায়েতের টাকায় পুকুর চুরি হচ্ছে তাতে কি করে আপনারা আশা করেন যে, জনসাধারণের মঙ্গল হবে? ১৯৭৮ সালে বন্যার পরে তৎকালীন জনতা সরকারের প্রধানমন্ত্রী মোরারজী দেশাই কম টাকা পশ্চিববঙ্গকে দেয় নি, প্রচুর গম এবং প্রচুর টাকা পশ্চিমবঙ্গকে দিয়েছে।

আপনারা যদি সত্যিকারের জনগণের স্বার্থে ব্যয় করতেন তাহলে সত্যিকারের কাজ হতো, সোনার বাংলা গড়ে উঠতো। আপনারা ৩০০ কোটি টাকা তছরূপ করেছেন, ...টি ফাণ্ড বেড়েছে, আলিমুদ্দিন ষ্ট্রীটের বাড়ীটি আজকে বর্ধমানে মহারাজার বাড়ীর ...কেও ভাল। কিন্তু জনসাধারণ যে তিমিরে ছিল সেই তিমিরেই বসে আছে, ...দের কোন উন্নতি আপনারা করতে পারেন নি। সুতরাং অর্থমন্ত্রী মহাশয় ভোট ...ন এ্যাকাউন্টের যে বাজেট পেশ করেছেন তা আমরা কি করে সমর্থন করবো ...চ্ছুতেই বুঝতে পারছি না। আপনারা বলছেন, কেন্দ্র দিচ্ছে না, দিচ্ছে না, কিন্তু ...মি আপনাদের সামনে তথ্য তুলে ধরে দেখিয়ে দিতে চাই। এই বইটা হচ্ছে ... centre discriminating against West Bengal published by Cong(I) ...তে বলছেন, সেন্ট্রাল এ্যাসিস্টান্স বছরের পর বছর কিভাবে দেওয়া হয়েছে। ...৭৬-৭৭ সালে, তখন অবশ্য বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসেনি, আমরা ছিলাম, ...খন দেওয়া হয়েছিল ৪৯ কোটি টাকা। তার পরের বছর অর্থাৎ ১৯৭৭-৭৮ সালে ...খন বামফ্রন্ট সরকার ক্ষমতায় এলো তখন দেওয়া হলো ৭১.৯৫ কোটি টাকা, অর্থাৎ ...য় ৭২ কোটি টাকার মতন। ১৯৭৮-৭৯ সালে ১২৫ কোটি টাকা দেওয়া হলো, ...র ১৯৭৯-৮০ সালে একটু কমে ১১১ কোটি টাকা দিলো। ১৯৮০-৮১ সালে ...১৯ কোটি টাকা হলো। যখন আমরা অর্থাৎ কংগ্রেসী সরকার ছিল ১৯৭৬-৭৭ ...লে, সিদ্ধার্থশঙ্কর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন ৪৯ কোটি টাকা ছিল, আর ...৮০-৮১ সালে বামফ্রন্ট সরকারের আমলে সেটা হলো ১১৯ কোটি টাকা, অর্থাৎ ...গুণেরও বেশী। তাহলে এই কয়েক বছরে এই যে সেন্ট্রাল এ্যাসিস্টান্স দ্বিগুণেরও ...বেশী বেড়ে গেল, তারপরেও আপনারা কি করে বলেন যে, কেন্দ্রীয় সরকার ...আপনাদের সঙ্গে বিমাতৃসুলভ আচরণ করছেন? আমি এই জিনিসটা বুঝতে ...রছি না। আমি অন্যান্য সেন্ট্রাল এ্যাসিস্টান্সের কথাও বলতে পারি, কিন্তু ...ময়াভাবের জন্য পড়তে পারছি না। যেমন ইনকাম ট্যাক্স, এক্সাইজ ডিউটি, ...এডিশন্যাল এক্সাইজ ডিউটি প্রভৃতি বিস্তৃত বিবরণ দেওয়া হয়েছে। কাজেই কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরণের কোন নজির তুলে ধরা ঠিক নয়।

[2.20—2.30 P. M. ]

আপনাদের সামনে আর একটা কথা বলছি, এই সরকার কেন্দ্রীয় সরকারের কাছে বা এখানে বিভিন্ন প্রচারের মাধ্যমে প্রায়ই বলে থাকেন যে, ঠিকভাবে র‍্যাশনের জিনিস দেওয়া হচ্ছে না। নানা রকম জিনিস প্রয়োজনীয় দপ্তরে সরবরাহ করা

হচ্ছে না। আমি সমস্ত দায়িত্ব নিয়ে বলছি, এই বইয়েতেও আছে—ডিজেল, কেরোসিন, চিনির হিসাব আছে—যা রাজ্য সরকার চেয়েছেন সম্পূর্ণভাবে তা দেওয়া হয়েছে। আপনারা প্রোকিওরমেন্ট দেখুন। 'আপনি আচরি ধর্ম অপরে শিখাবে।' আপনারা দেখুন প্রোকিওরমেন্ট ১৯৭৮-৭৯ সালে ছিল ১ লক্ষ ৪৫ হাজার টন, ১৯৭৯-৮০ সালে মাত্র ৭০ হাজার টন, ১৯৮০-৮১ সালে ১ লক্ষ ৪২ হাজার টন। আপনারা জানেন ১৯৭৭ সালে এই সরকার আসার আগে যে সরকার ছিলেন তাঁরা অন্ততপক্ষে ৩ লক্ষ, ৪ লক্ষ এমন কি ৫ লক্ষ টন পর্যন্ত প্রোকিওরমেন্ট করেছিলেন। আপনারা দাবি করেছেন যে, কৃষি উৎপাদন বামফ্রন্ট সরকারের সময়ে হু হু করে বেড়ে যাচ্ছে, অথচ প্রোকিরও হচ্ছে না, হু-হু করে কমে যাচ্ছে, তাহলে সরকারের কৃতিত্ব কোথায়? অথচ নিজেরাই বলছেন, খাদ্যশস্য যেখানে সংগ্রহ করা দরকার সেখানে ঢু-ঢু। কেবল কেন্দ্রের কথা বলেছেন। নিজেদের দায়িত্ব পালন করবেন না, কেন্দ্রের কথা বলবেন, এটা তো হতে পারে না—ইন্দিরা গান্ধীর সরকার হোক বা যারই সরকার হোক কোন কেন্দ্রীয় সরকারের পক্ষে এটা মেনে নেওয়া সম্ভব হবে না। তাই আমি আবার বলছি নিজেদের ধর্ম আচরণ করে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গির বিচার করতে হবে। আর একটা জিনিস আমি সকলের দৃষ্টি গোচরে আনতে চাই, এই বইতে দেখলাম পশ্চিমবঙ্গের প্রোকিওরমেন্ট সম্বন্ধে। যেটা সার্বিকভাবে পশ্চিমবঙ্গের ৫ বছরের চিত্র, যে চিত্র দেখলে সকলে স্তম্ভিত হয়ে যাবেন, সেটা হচ্ছে এই যে, পশ্চিমবঙ্গে গ্রোথ রেটের চিত্র। ১৯৭৫-৭৬ সালে গ্রোথ রেট ছিল ৬'৪, ১৯৭৬-৭৭ সালে সেটা হল ২'৭, ১৯৭৭-৭৮ সালে ৭'৩। তারপর থেকে আশ্চর্যজনক ভাবে কমতে করতে ১৯৭৯ সালে মাইনাস ৩'৪ হয়ে গেল। অন্যান্য রাজ্যে যেমন মহারাষ্ট্র, গুজরাট, হরিয়ানা ও পাঞ্জাব—এই সমস্ত জায়গায় একমাত্র গুজরাট ছাড়া অন্যান্য জায়গা বেশ ভাল প্রগ্রেস করেছে। ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ সালে পশ্চিমবঙ্গের গ্রোথ রেট মাইনাস হয়ে গেছে, একেবারে পিছিয়ে গেছে। এই যেখানে অবস্থা সেখানে আমরা কি করে অর্থমন্ত্রীর বাজেটকে সমর্থন করব তা বুঝতে পারছি না! আমি আবার বলছি বিদ্যুৎ দপ্তরের কথা. বিদ্যুৎ দপ্তর হাতে নিয়ে বর্তমান অর্থমন্ত্রী গত ? বছর ধরে হাবুডুবু খাচ্ছেন। গোটা পশ্চিমবঙ্গকে অন্ধকারে ডুবিয়েছেন এবং এই বিদ্যুৎ দপ্তর তাঁর হাতে থাকবে, না অন্য কেউ এ দপ্তরের মন্ত্রী হবেন, এই নিয়ে বিধানসভায় নির্বাচন হবার পর একটা ড্রামা হয়ে গেল। বিভিন্ন পত্র-পত্রিকার খবরে দেখেছি, কখনও উনি থাকছেন, কখনও থাকছেন না। এইভাবে হবে, হচ্ছে না, হবে, হচ্ছে না করে শেষকালে দেখলাম যে, না উনি থাকছেন না। প্রমোদবাবুরই জয় হল শেষ পর্যন্ত। এইরকম একটা

ইম্পরট্যান্ট দপ্তর, যে দপ্তর দায়িত্বশীল দপ্তর বলে পশ্চিমবঙ্গের মানুষ মনে করে, সেই দপ্তরের দায়িত্ব কাকে দেওয়া হল, মুখ্যমন্ত্রীর রাজনৈতিক সচিব যিনি ছিলেন—সেই শঙ্কর গুপ্তকে। তাঁকে পূর্ণ মন্ত্রী করা হল না, রাষ্ট্রমন্ত্রী করে তাঁকে ডিপেনডেন্ট চার্জে রেখে গুরুত্বপূর্ণ বিদ্যুৎ দপ্তরের চার্জ তাঁকে দেওয়া হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি বিদ্যুৎ দপ্তরের কি অবস্থা চলছে। মুখ্যমন্ত্রী মহাশয়, যখন বিদ্যুৎ-মন্ত্রী ছিলেন তখন পশ্চিমবঙ্গে ৫টা গ্যাস টারবাইন বসিয়েছিলেন। উদ্দেশ্য ছিল পিক আওয়ার্সে বিদ্যুতের চাহিদা মেটান। পিক আওয়ার্সে চালাবার জন্য গ্যাস টারবাইন দরকার হবে।

কিন্তু দেখলাম কি! না, বিদ্যুতের যে অভাব সেই অভাব মেটাবার জন্য যে থর্মালের ইউনিট আছে ব্যাণ্ডেল, সাঁওতালডি, ডি পি এল এবং অন্যান্য যেগুলি আছে সেইগুলি সুস্থ আছে, ঠিকভাবে কাজ করছে, কিন্তু আপনারা এই গ্যাস টারবাইন চালাবার চেষ্টা করছেন। এই গ্যাস টারবাইন চালাবার ফলে প্রতিদিন তেলের জন্য ১৫ লক্ষ টাকা খরচ করতে হচ্ছে। গ্যাস টারবাইনে যে বিদ্যুৎ উৎপন্ন হয় সেই সমপরিমাণ বিদ্যুৎ উৎপাদন করতে গেলে থার্মাল স্টেশান চালাবার জন্য যে পরিমাণ কয়লা লাগবে তার মূল্য হ'ল ১ লক্ষ টাকা। এই ১ লক্ষ টাকায় যে পরিমাণ বিদ্যুৎ উৎপাদন হয়, গ্যাস টারবাইন চালাবার জন্য আপনারা ১৫ লক্ষ টাকা খরচ করে চলেছেন। দৈনিক ১৪ লক্ষ টাকা শুধু শুধু পশ্চিমবাংলার মানুষ বহন করছে, যেহেতু আপনারা এই থার্মাল পাওয়ার চালাতে পারছেন না। আপনারা যে ডিসিসান নিয়েছেন, তার জন্য পশ্চিমবাংলার মানুষকে এই ১৪ লক্ষ টাকার বোঝা বহন করতে হচ্ছে। এর জবাব ঠিক ঠিক মত না পেলে কি করে আমরা এই বাজেটকে সমর্থন করতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য অনেক ছিল, কিন্তু সময় অভাবের জন্য বক্তব্য আর বিস্তারিত করবো না। এই যে ভোট অন এ্যাকাউন্ট মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন তার তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনিরঞ্জন মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে ব্যয়-বরাদ্দে দাবি উত্থাপিত হয়েছে, মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী ১৯৮২-৮৩ সালের যে আংশিক ব্যয়ের জন্য যে ভোট অন এ্যাকাউন্ট উত্থাপন করেছেন তার জন্য আমি স্বতঃস্ফূর্ত ভাবে সমর্থন করে দু-একটি কথা বলবো। তার আগে আমি বিশেষ করে আমাদের বিরোধী দলের পক্ষ থেকে যে বক্তব্য উত্থাপন করা হ'ল বা বলা হ'ল সেটা আমি বুঝবার চেষ্টা করেছিলাম যে, ওঁদের কোন দৃষ্টিভঙ্গি আছে কি না বা ওরা কোন্ পথে

দেশকে নিয়ে যেতে চান। পশ্চিমবাংলার মানুষ ৫ বছর আমাদের দেখেছে এবং আমাদের অর্থনীতি দেখেছে, কাজ দেখেছে এবং তার ভিত্তিতে মানুষ এই প্রথম পশ্চিমবাংলায় শতকরা ৫০ ভাগের বেশী—প্রায় ৫২/৫৭ পারসেন্ট ভোটে আমাদের নির্বাচিত করেছে। আমরা জানি ওরা ৩০ বছর ক্ষমতায় ছিল। ওরা সাধারণ মানুষের জন্য আসেনি, ক্ষমতা হস্তান্তর হবার পরে দেশকে দখল করে নিয়েছিল। তাদের মধ্যে বিশেষ গোষ্ঠী ছিল এবং বিশেষ শ্রেণীর দৃষ্টিভঙ্গি নিয়ে চলেছে এবং তাদের স্বার্থ রক্ষা করার জন্য সব কিছু করেছে। সেটা তাদের অর্থনীতির মধ্য দিয়ে, বাজেটের মধ্য দিয়ে পশ্চিমবাংলার মানুষ তা দেখেছে। তারা শ্রমিক, কৃষক, মেহনতী মানুষের জন্য কিছু করতে পারেনি। তারা সব সময় নিজেদের স্বার্থ দেখে গেছে। ওঁরা পঞ্চায়েতের কথা বলেছেন। ওরা পঞ্চায়েতের নির্বাচন ১৮ বছর করে নি। ২৮ হাজার পঞ্চায়েত সদস্য তারা করেছিলেন এবং গ্রামের মোড়ল সৃষ্টি করেছিলেন এবং তারা হাতে ছড়ি ঘুলিয়ে মানুষের ওপর অত্যাচার চালিয়ে গেছে। আজকে তাদের হাত থেকে পঞ্চায়েত সরে গিয়ে সাধারণ মানুষের, ক্ষেতমজুরদের আশা-ভরসা ফিরে এসেছে। পঞ্চায়েতের ব্যাপার নিয়ে অনেক দুর্নীতির কথা ওরা বলেছে, হিসাব-পত্রের কথা বলেছেন। ওরা গ্রামে গেলে হিসাবটা বুঝতো। ওদের সে দৃষ্টিভঙ্গি নেই। ওরা ব্যক্তিগতভাবে ক্ষমতায় আসার জন্য নিজেদের মধ্যে মারামারি করেছে এবং দেশের মধ্যে একটা অরাজকতার সৃষ্টি করেছে। অতীশবাবু তো সব বোঝেন এবং তিনি একসময় মন্ত্রী ছিলেন। তাঁর দৃষ্টিভঙ্গির প্রকাশ আমি বাজেট বক্তৃতার মধ্যে আশা করেছিলাম। আমাদের বাজেটের দৃষ্টিভঙ্গি দেশের মানুষ দেখেছে। এটা আপনারাও জানেন, কিন্তু বলবেন না। যাই হোক আপনারা বেকার ভাতার কথা তুলেছেন, এই বেকার কাদের সৃষ্টি? আপনাদের অর্থনীতির ফলেই তো এই বেকার সৃষ্টি হয়েছে। বামফ্রন্ট সরকারের কথা ওঁরা বলছেন। দেশের অনেকগুলি রাজ্য তো ওঁরা পরিচালনা করছেন।

[ 2.30—2.40 P.M. ]

এতো হল তাঁদেরই কথা, ওঁরা চিন্তা করছেন সমাজ কল্যাণের কথা। আজকে দেশের মানুষকে ৩০ বছরে কি দিয়েছেন আপনারা? তুলনায় ৫ বছরের মধ্যে বামফ্রন্ট সরকার কি দিয়েছেন তা দেখুন। আপনাদের কথায় বলি—বামফ্রন্ট সরকার সমাজ কল্যাণের জন্য ১৭৮ কোটি টাকা খরচ করেছে। ঐ খাতে বরাদ্দ রেখেছিলাম ১৭৮ কোটি টাকা, আর পুরো টাকাই খরচ করেছি। অন্য রাজ্যের

কথা বলি, সমাজ কল্যাণের জন্য মহারাষ্ট্র ৮০ কোটি টাকা বরাদ্দ রেখে খরচ করেছে ৪২ কোটি টাকা, বিহার ৪১ কোটি টাকার মধ্যে খরচ করেছে ৩৮ কোটি টাকা। এই তো হল সমাজ কল্যাণ করার নমুনা। আপনারাই বলেন সমাজের কথা, দেশের মানুষের কথা। এগুলি তো আপনাদেরই শাসিত রাজ্য—এটা সেখানকার হিসাব, এটা আমার কথা নয়। আপনাদেরই মুখ্যমন্ত্রী শ্রীসিদ্ধার্থশংকর রায় ছিলেন পশ্চিমবাংলায়, তিনি একবার রাজ্যপালের ভাষণের সময়ে বলেছিলেন দেশে মূল্যবৃদ্ধি ঘটেছে, গোটা ভারতবর্ষে দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটেছে, ভারতবর্ষের মূল্যবৃদ্ধির সঙ্গে রাজ্যের মূল্যবৃদ্ধি সম্পর্কযুক্ত। এ কথাগুলি তিনি বলেছিলেন। কাজেই দেখা যাচ্ছে, আজকে একটা বাজেটে যে টাকা বরাদ্দ রাখা হচ্ছে এবং যেভাবে মূল্যবৃদ্ধি ঘটেছে তার ফলে বিরাট একটা অংকের ঘাটতি দাঁড়িয়ে যাচ্ছে। সেই ঘাটতিটা কারা পূরণ করবে? আপনারা সর্বপ্রকারে সমস্ত জিনিসের উপরেই মূল্যবৃদ্ধি ঘটিয়ে চলেছেন—রেলের মূল্যবৃদ্ধি ঘটিয়েছেন এবং জনসাধারণের উপর চাপ সৃষ্টি করে তাদের কাছ থেকে বাড়তি টাকা আদায় করে নিচ্ছেন। মূল্যবৃদ্ধির ফলে বাড়তি ব্যয় রাজ্যগুলিকে নিজেদের মেটাতে হচ্ছে। ঘাটতি পূরণের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের উপরে বৈষম্যমূলক আচরণ কেমন ভাবে করা হচ্ছে আমি সে সম্পর্কে দু-একটি উদাহরণ আপনার মাধ্যমে রাখছি। ১৯৮১-৮১ সালে মাথাপিছু কেন্দ্রীয় সাহায্যের হিসাব রাখছি, যেটা গত ১১।১২।৮১ সালে লোকসভাতে একটি প্রশ্নোত্তরের সময়ে মাননীয় কেন্দ্রীয় অর্থ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী এস. বি. চৌহান বলেছিলেন। অন্ধ্রে ৪৬ টাকা, গুজরাটে ৭১ টাকা, হরিয়ানাতে ৪৬ টাকা, পাঞ্জাবে ৪৭ টাকা, উত্তর প্রদেশে ৪৫ টাকা এবং পশ্চিমবাংলাতে ৩২ টাকা হিসাবে কেন্দ্রীয় সাহায্য দেওয়া হয়েছে। একদিকে মূল্যবৃদ্ধি ঘটিয়েছেন, আর অন্যদিকে পশ্চিমবাংলার ক্ষেত্রে ক্রমাগত বরাদ্দ কমিয়ে চলেছেন। পশ্চিমবাংলাতে কেন্দ্রীয় সাহায্যের পরিমাণ কিভাবে হ্রাস করেছেন তার হিসাব হল—১৯৭৮-৭৯ সালে ৫২ টাকা, ১৯৭৯-৮০ সালে ৪৮ টাকা, ১৯৮০-৮১ সালে দিয়েছেন ৩২ টাকা এবং ১৯৮১-৮২ সালে ঐ একই টাকা ৩২। মহারাষ্ট্রের তুলনায় পশ্চিমবাংলার জনসংখ্যার তফাৎ কয়েক বছরে অনেক বেশী এসে দাঁড়িয়েছে। মহারাষ্ট্রের ক্ষেত্রে বরাদ্দ বাড়িয়ে চলেছেন। আমি প্রাদেশিকতার কথা তুলছি না, ভারতবর্ষের বিভিন্ন রাজ্য যেভাবে এবং যে নীতিতে বরাদ্দ পাচ্ছে, পশ্চিমবাংলার ক্ষেত্রে ভিন্ন নীতি নেওয়া হচ্ছে। কারণ পশ্চিমবাংলাতে যেহেতু একটি জনমুখী সরকার আছেন, সেজন্য এই নীতি অনুসৃত হচ্ছে। কেন্দ্র মূল্যবৃদ্ধি ঘটাবে আর তার খেসারত দেবে রাজ্য সরকার তথা পশ্চিমবাংলার মানুষ। বার্ষিক যোজনা খাতে মাথাপিছু ব্যয় হয়েছে ১৯৭৬-৭৭ সালে ৫১ টাকা। আমরা

১৯৮১-৮২ সালে পশ্চিমবাংলায় ব্যয় করেছি ১৪৪ টাকা। পশ্চিমবাংলায় বাজেট বরাদ্দ হয়েছে ৬৩৮ কোটি টাকা। কিন্তু তার জন্য কেন্দ্র সাহায্য দেবেন ১৪০'৪৫ কোটি টাকা। বাকী ৪৯৭'৫৫ কোটি টাকা রাজ্যকে সংগ্রহ করতে হবে তার নিজস্ব অর্থ নৈতিক ব্যবস্থা থেকে। ওঁরা বলছেন ওভার ড্রাফট কেন তোলা হচ্ছে বলে। কিন্তু কাঁরা করাচ্ছেন? বিভিন্ন ভাবে দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটাচ্ছেন, বিভিন্ন ভাবে মুদ্রা অর্জন করছেন দেশের মানুষের কাছ থেকে, আর আমাদের রাজ্যের ক্ষেত্রে টাকা দিচ্ছেন কমিয়ে। এটা কি রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত নয়? ওভার ড্রাফট কোন্ রাজ্য না করেছে, প্রতিটি রাজ্যই ওভার ড্রাফট নিচ্ছেন, কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে আলাদা কথা। এইভাবে আমাদের উপর বৈষম্য সৃষ্টি করা হচ্ছে।

এটা একটা রাজনৈতিক প্রতিহিংসা নিয়ে, দেশের মানুষকে জব্দ করার অপকৌশল নিয়ে তারা এরকম করছে। কংগ্রেসীদের কাছে এ রকম আশা করা কিছু অন্যায় নয়। আজকে তাদের ক্ষমতা চলে যাবার ফলে তারা আবোল-তাবোল বকছে এবং অরাজকতার সৃষ্টি করছে, সঙ্কটের সৃষ্টি করছে। এখানে কংগ্রেসীদের তরফ থেকে বলা হয়েছে পশ্চিমবাংলায় অর্থনীতির ক্ষেত্রে বিরাট সংকট। আপনারাই চাল, গম ইত্যাদির ক্ষেত্রে আমাদের এখানে যে বরাদ্দের কোটা তার থেকে অনেক কম দিচ্ছেন। আগে যে পরিমাণ বরাদ্দ ছিল তার থেকে এখন অনেক কম দেওয়া হয়। ১৯৮০ সালের হিসাবে বরাদ্দ ছিল ৩'৫ মেট্রিক টন। এখন ১৯৮১ সালে সেটা দাঁড়িয়েছে ২'৯৫ মেট্রিক টন। প্রকৃত সরবরাহ ১৯৮০ সালে যে বরাদ্দ ছিল ৩৮'৭৮ লক্ষ টন, তার থেকে প্রকৃত সরবরাহ কম ২২'২৬ লক্ষ টন। তাহলে প্রকৃত সরবরাহ ১৬'৫২ লক্ষ টন কম সরবরাহ করেছে। এইভাবে বিভিন্ন ক্ষেত্রে, অর্থনৈতিক ক্ষেত্রে পশ্চিমবাংলার প্রাপ্যের ব্যাপারে কেন্দ্র বৈষম্যমূলক আচরণ করেছেন। এইটা শুধু ১৯৮১ সালের জানুয়ারি—আগস্ট মাসের যে হিসাব আছে কেন্দ্রের চাল এবং গমের প্রকৃত সরবরাহ কম হয়েছে ৮'৭৪ লক্ষ টন। এইটা শুধু একটি মাস বা ২টি মাসের কথা নয়। প্রতি মাসেই কম বরাদ্দ করে সেখানে বৈষম্যের সৃষ্টি করা হচ্ছে। আবার যতটুকু বরাদ্দ করেছেন সেটা ঠিকমত সাপ্লাই করেন নি বা সরবরাহ করেন নি। এইটা শুধু খাদ্য নয়, মানুষের সবচেয়ে প্রয়োজনীয় জিনিস যে খাদ্য তাই নিয়ে তারা অরাজকতা সৃষ্টি করছেন। আজকে দেশের মানুষের কাছে অর্থনীতির কথা কি বলবেন? দেশের অর্থনীতির সংকট তো আছেই. তাছাড়া সিমেন্টের ক্ষেত্রে অবস্থা কি দাঁড়িয়েছে? সিমেন্টের কথাই যদি বলেন—মাথাপিছু সিমেন্টের ব্যবহার মহারাষ্ট্রে যা দেওয়া হয়েছে

হচ্ছে ২২'১০ লক্ষ টন। গুজরাটে দেওয়া হচ্ছে ১৬'৬৬ লক্ষ টন এবং পশ্চিম-
-লার ক্ষেত্রে দেওয়া হচ্ছে মাত্র ১৩'৭৭ লক্ষ টন। আপনারা জনসংখ্যার হিসাবে
দি ধরেন, মহারাষ্ট্রের জনসংখ্যা হচ্ছে ৫'৯১ কোটি, পশ্চিমবঙ্গে ৫'৪০০ কোটি এবং
জরাটে ৩'২৯ কোটি। আজকে যদি জনসংখ্যার হিসাবে বিচার করা হয় তাহলে
ান্ রীতির বলে বা কোন্ অর্থনীতির বলে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ১৩'৭৭ লক্ষ টন
মেন্ট বরাদ্দ করা হল ? এইভাবে কেন্দ্র একটি রাজ্যের উপর ৫ বছর ধরে সম্পদ
ষমা সৃষ্টি করে চলেছে। তার ফলে ৫ বছর ধরে সরকারকে শাসন পরিচালনার
ক্ষেত্রে নিয়ন্ত্রণ করতে হয়েছে। এর মধ্যে ১৯৭৮ সালে বিধ্বংসী বন্যা, অতিবর্ষণ এবং
খরা হয়েছে যার আঁচটুকু পর্যন্ত দেশের মানুষ অনুভব করতে পারেন নি। একটা
রকার তার সাথে থেকে দেশের জনগণকে উদ্বুদ্ধ করতে পেরেছিল এবং বন্যার
াকাবিলা করেছে। তারপরেই খরা হয়েছে। বিভিন্নভাবে মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী
ার বিবৃতিতে বলেছেন যে, আজকে দেশের মানুষ দেশের প্রকৃত অবস্থা অনুভব
রুন।

[ 2.40—2.50 P. M. ]

তাই বলছি, দেশের মানুষ সম্বন্ধে চিন্তা করুন। পশ্চিমবাংলার স্বার্থকে রক্ষা
রতে গেলে ঐভাবে চলবে না। রিগিংয়ের কথা বলছেন—বেশি ভোট হলেই কি
িগিং হয় ? কোন ভোট কেন্দ্রে গিয়ে কেউ ভোট দিতে পারেন নি, এ কথা কি কেউ
লতে পারেন ? বিভিন্ন কারণে নাম ভোটার তালিকা থেকে বাদ পড়তে পারে,
ভোটার তালিকায় ভুয়ো নাম আছে দেখাতে পারেন ? সঠিক ভোটার তালিকায়
বাচন বেশি হলে ভোট বেশি হবেই। সুতরাং এইভাবে মানুষকে আপনারা
িভ্রান্ত করবেন না। অর্থনীতির ক্ষেত্রে আপনারা পুঁজিপতিদের, কায়েমী
ার্থের এতদিন সেবা করে এসেছেন। ৩০ বছর আপনাদের রাজত্ব ছিল
েখানে কি আপনাদের ইচ্ছা ছিল মানুষদের শিক্ষিত করবো ? তা যদি থাকতো
াহলে গ্রামে গ্রামে স্কুল করতেন, ৭০ ভাগ মানুষ নিরক্ষর থাকতো না। এ সরকার
প্রত্যেকটি মানুষের জন্য শিক্ষার ব্যবস্থা করেছেন। সমাজের যারা অবহেলিত,
শোষিত তাদের জন্য শিক্ষা ব্যবস্থা এই সরকারই করেছেন। সারা ভারতের মানুষ
আজ দেখছে যে, এ সরকার সঠিক পথে চলছে। সেজন্য বলছি একটা সঠিক অর্থ-
নীতির মধ্যে দিয়ে আগামী ৫ বছরে এই সরকার পশ্চিমবাংলাকে গড়ার কাজে
এগিয়ে যাবেন। এই বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বাজেট বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী জ্যোতিবাবুকে অভিনন্দন জানাই। দ্বিতীয়বার ক্ষমতা দখলের জন্য যদিও বিরাট বিশাল বৈজ্ঞানিক উপায়ে কারচুপি করে তিনি ক্ষমতায় এসেছেন। এই সঙ্গে তাঁকে সমবেদনা জানাই তাঁর মতে যোগ্য অর্থমন্ত্রীকে বিসর্জন দিতে হয়েছে বলে। (গোলমাল) স্যার, এই মহিলাকে থামাবেন— রাজনৈতিক চামুণ্ডা। তিনি অর্থমন্ত্রী হিসাবে বিগত ৫ বছরে দেশকে অর্থ নৈতিক দিক দিয়ে ধ্বংসের দিকে নিয়ে গিয়েছেন। (গোলমাল) রাজনৈতিক চামুণ্ডাকে থামাবেন—মা কালী এসেছে। (গোলমাল)

আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করি যে দুটি বাজেট পর পর আপনারা দিয়েছেন তাতে কোথাও এই রাজ্যের সুনির্দিষ্ট অর্থ নৈতিক গতি কোন্ পথে সেই বলা আছে কি? নেই। বাজেট শুধু একটা হিসাব-নিকাশের খতিয়ান নয়, বাজেট সামাজিক পরিবর্তনের হাতিয়ার। আপনারা একাধিকবার বলেছেন আপনাদের আদর্শ নীতি কর্মসূচী অনুযায়ী সামাজিক পরিবর্তন করবেন। আপনারা করতে পেরেছেন কি? আপনাদের আমলে যে সেনসাস পরিচালিত হয়েছে তাতে দেখা গেছে পশ্চিমবঙ্গের লোকসংখ্যা ৫ কোটি ৪৪ লক্ষ, তার মধ্যে কাজ করে ১ কোটি ৫৫ লক্ষ। যে সমাজে ২৫ পার্সেন্ট মানুষের কাজ হয় আর ৭৫ পার্সেন্ট মানুষ বেকার থাকে সেই সমাজের আর্থিক উন্নতির জন্য আপনারা কি কাজ করেছেন? আজকে জিজ্ঞাসা করি আপনাদের কার্যকালে যেখানে পার ক্যাপিটা ইনকাম ইন ইণ্ডিয়া এ্যাকর্ডিং টু ইন্টারন্যাশন্যাল স্ট্যাণ্ডার্ড ১৮৬ ডলার্স, সেখানে কেন ইন ওয়েস্ট বেঙ্গল ইট ইজ লেস দ্যান ১১০ ডলার্স? হোয়াট ইজ দি সাইজ অব দি প্ল্যান ইন মহারাষ্ট্র—মাই ফ্রেণ্ড শ্রীনিরঞ্জনবাবু হ্যাজ মেন্‌শান্‌ড। হোয়াট ইজ দি সাইজ দেয়ার—৭ থাউজ্যাণ্ড ২ হান্‌ড্রেড ক্রোর্‌স। আর আমাদের এখানে ফর দি টারম্ যেখানে লেস দ্যান ১০ পার্সেন্ট পপুলেশান সেখানে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় ৩ হাজার ৬শো কোটি টাকার উপর পরিকল্পনা করতে ব্যর্থ হয়েছেন। কেন্দ্রীয় অর্থমন্ত্রী অভিযোগ করেছেন, বিগত পরিকল্পনা বছরে তাঁরা ৫৭৫ কোটি টাকা মঞ্জুর করেছিলেন এই রাজ্যের পরিকল্পনা খাতে, সেটা ব্যয় করতে এই রাজ্য সরকার ব্যর্থ হয়েছেন। কারণ, উপযুক্ত দলীয় কর্মী আপনারা খুঁজে পাননি। (গোলমাল) স্যার, ঐ রাজনৈতিক চামুণ্ডাকে থামান। ৩৭৫ কোটি টাকা আপনারা ড্র করেছেন আর ২শো কোটি টাকা ওয়েস্টেজ, সেটা ফেরত গেছে। আমি আরো অভিযোগ করি অর্থমন্ত্রীর কাছে এই রাজ্যের রুরাল রিকনস্ট্রাকশানের জন্য ইন্টিগ্রেটেড রুরাল ডেভেলপ্‌মেন্ট প্রোগ্রামে যে অর্থ কেন্দ্রীয় সরকার বরাদ্দ করেছিলেন সেই অর্থ

আপনারা ব্যয় করতে পারেন নি, ফেরত চলে গেছে। এই অভিযোগ আপনারা স্বীকার করতে পারেন? আমার আরো অভিযোগ অর্থমন্ত্রীর কাছে এই রাজ্যে এসোসিয়েটেড কমিউনিটি সার্ভিস লাইক অপারেশান ফ্লাড প্রোগ্রাম, ডেয়ারী ডেভলপমেন্ট, কো-অপারেশান ইত্যাদিতে যে অর্থ এখানে ব্যয় হওয়ার কথা ছিল আমরা বিভিন্ন কমিটিতে বসে দেখেছি এই রাজ্যে আপনাদের রাজত্বে সেই টাকা ব্যয় হয় নি, কোটি কোটি টাকা ফেরত চলে গেছে, আপনারা প্ল্যানিং ইমপ্লিমেন্ট করতে পারেন নি ফর ওয়ান্ট অব সুটেবল প্রোগ্রাম। আমার অভিযোগ অর্থমন্ত্রীর কাছে, আপনাদের কার্যকালে সেনট্রালী স্পনসোর্ড প্রোগ্রামে ইউ হ্যাভ নট বিন এ্যাবল টু ইমপ্লিমেন্ট মোর দ্যান ৫০ পার্সেন্ট অন ডিফারেন্ট হেডস এণ্ড ডিফারেন্ট কাউন্টস ডিউরিং দি লাস্ট ফাইভ ইয়ার্স, এখানে ২ শো কোটি টাকা ফেরত চলে গেছে। এই অভিযোগের আপনি উত্তর দেবেন। স্যার, আমাদের দেশ মূলতঃ কৃষি প্রধান দেশ, জিজ্ঞাসা করি মুখ্যমন্ত্রীকে আজকে যে হিউজ আন-এমপ্লয়মেন্ট বোথ ইন দি রুরাল এণ্ড আর্বান সেক্টর, সেখানে আপনি দেখেছেন প্রগ্রেস অব আবানাইজেশান ইজ ভেরি স্লো, প্রগ্রেস অব লিটারেসি ইজ ভেরি স্লো, সেখানে হাউ ডু ইউ প্রাপোজ টু এমপ্লয় দি ভাস্ট মাল্‌টিচিউড অব আন-এমপ্লয়েড মেন? সে সম্বন্ধে আপনার পরিকল্পনা কি বলেছেন কোথাও? আর একটা ফেনোমেনা হচ্ছে ইন সেনসাস দেখা যাচ্ছে এজ গ্রুপ ফ্রম ১ টু ১৫ ইয়ার্স হচ্ছে ৪২ পার্সেন্ট অব দি পপুলেশান। স্যার, এদের সব কিছু রহস্যজনক, এদের কারচুপি রহস্যজনক, এরা এরা ডিকটেটরশিপে বিশ্বাস করে। আমার মনে কোন সন্দেহ নেই যে, জ্যোতিবাবু দক্ষ ডিক্টেটর, সি পি এম দক্ষ ডিক্টেটরে বিশ্বাস করে. পৃথিবীর কোন ডিক্টেটর কোনদিন কোন নির্বাচনে পরাজিত হয় নি। আপনারা আজকে দায়িত্বে আছেন, আপনারা যে হালে চালাচ্ছেন তাতে ৫ বছর বাদে এই এজ গ্রুপ ফ্রম ১ টু ১৫ ইয়ার্স যারা ৪২ পার্সেন্ট অব দি পপুলেশান, এদের কর্মসংস্থানের ব্যাপারে আপনি কি চিন্তা করেছেন? আজকে একটা সোসাইটির ডেভেলপমেন্টের জন্য ইলেকট্রিসিটি ইজ এ মাস্ট, আপনাদের ৫ বছরের কার্যকালে হাইডেল এণ্ড থার্ম্যাল প্রোজেক্ট যেটা কোন সময়েই ৩৬ মাসের বেশী সময় নেয় না, আপনারা কয়টি তৈরি করেছেন?

[2.50 – 3.00 P.M.]

আমি খানিকটা স্বল্প দায়িত্বে ছিলাম বিদ্যুতে। কোন প্রজেক্টে তিন বছরের বেশী জেস্টেশন পিরিয়ড নয় বিদ্যুৎ প্রকল্পে (গোলমাল), স্যার, এদের একটু থামাবেন?

**মিঃ স্পীকারঃ** আমি আপনাদের অনুরোধ করছি যখন কোন বক্তা বক্তব্য রাখবেন, তখন তাঁকে বলার সুযোগ দেবেন, কারণ তাঁর বলার অধিকার আছে, আপনাদের যদি কোন পার্সনাল এক্সপ্লানেশন থাকে, ক্ল্যারিফিকেশন থাকে, বক্তৃতার পরে বলবেন। এখন তাঁকে ডিস্টার্ব করবেন না।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** আমি যে কথা বলছিলাম বিদ্যুৎ প্রকল্পের জেস্টেশন পিরিয়ড তিন বছর, আর আমাদের মুখ্যমন্ত্রী এই রাজ্যের বিদ্যুৎ দপ্তরে আছেন ৫ বছর। তিনি একটি পরিকল্পনার নাম করুন তো যেটা তিনি নিজে করেছেন। দুর্গাপুর—ডাঃ বি সি রায়, সাঁওতালডিহি—শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়, ব্যাণ্ডেল—ডাঃ বি সি রায়, জলঢাকা—ডাঃ বি সি রায়। একটা বিদ্যুৎ প্রকল্প বলুন তো যেটা জ্যোতিবাবু ওয়াজ দি মিনিস্টার ইনচার্জ অব পাওয়ার এবং তিনি এটা করেছেন। আমি জিজ্ঞাসা করি শুধু ১৫ লক্ষ টাকা ডিজেল খরচ করে এই যে আনসার্টেন জেনারেশন অব ইলেকট্রিসিটি আপনি করেছেন এটা কিসের জন্য? বিলেত থেকে গ্যাস টার্বাইন এনে লেনদেনের মাধ্যমে যদি কিছু কমিশন পাওয়া যায় তার জন্য কি? ডাজ্ ইট মেইক ইয়োর পার্টি অন স্ট্রং ফুটিং অব ইকনমিক বেসিস্? আমি বলছি এতে দেশের মানুষের কোন লাভ হয় নি। আপনার শর্ট ফল কত? আপনি যে গ্যাস টার্বাইন আনলেন, কিন্তু আমরা দেখছি ইলেকট্রিসিটি ফ্রম ডি ভি সি হ্যাজ ইমপ্রুভড রিসেন্টলি, সাপ্লাই হ্যাজ বিন ইমপ্রুভড, আমি জিজ্ঞাসা করি আপনার যেটা ইনস্টলড ক্যাপাসিটি তাতে হোয়াই ইউ কান্ট রেইজড্ দি ন্যাশনাল এভারেজ? সারা ভারতবর্ষে থার্মাল জেনারেশন বেড়েছে ইলেভেন টু ফোর্টিন পারসেন্ট। আপনার এখানে সেই প্রডাকশন হয় নি কেন, সেটা আপনি জবাবে বলবেন। তারপর আপনি পুলিশমন্ত্রী বলে দাবি করেন, আপনার হাতে পুলিশ রয়েছে। রুরাল ইলেকট্রিফিকেশন প্রোগ্রামে আমরা ১৬ হাজার ইলেকট্রিফায়েড করেছিলাম, আপনার আমলে একটি গ্রামে বিদ্যুৎ দিয়েছেন বলতে পারেন? আপনি বলতে পারেন স্টেডি সাপ্লাই দিয়েছেন টু দি এগ্রিকালচারাল সেক্টার? দেখছি তারগুলি সব কেটে নিয়ে যাচ্ছে, কিন্তু থানায় চুরির কথা বললেও তাদের ধরা হচ্ছে না। জেনারেল ম্যাস তার-কাটারদের ধরে দিচ্ছে, কিন্তু পুলিশ কোন ব্যবস্থা নিচ্ছেন না। কারণ তারা সি পি এম আমলেলায় বাড়ছে। পুলিশ ইজ আইডল। আর একটা জিনিস বলতে চাই। আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী একবার বলেছিলেন মন্ত্রী হলেই দেখছি সর্বজ্ঞ হয়ে যায়। আমার বিশ্বাস ইনি তাঁর সে কথা প্রত্যাহার করেন নি। ১৯৬৭ সালে বর্তমান মুখ্যমন্ত্রী যুক্তফ্রন্ট সরকারের অর্থ দপ্তরের

দায়িত্বে ছিলেন এবং তার জন্য বাঙালীর জবাই হয়েছিল, কারণ ১৯৬৭ সালে আমাদের পরিকল্পনা কিছুই হয় নি। চতুর্থ পরিকল্পনায় আমরা যে মার খেয়েছি তার জন্য আজকেই ধুঁকতে হচ্ছে এবং এটা ১৯৬৭ সালে আপনার অর্থমন্ত্রী হিসাবে অযোগ্যতার ফল।

তারপর ওভার ড্রাফট সম্বন্ধে আপনি বাজার গরম করবার জন্য বলেছেন, সারা ভারতে দু'হাজার কোটি টাকা ওভার ড্রাফট, তা যদি হয়, তাহলে আপনাদের ৫০০ কোটি টাকা বাদ দিলে বাকী যে ১৬০০ কোটি টাকা থাকে, সেটা যদি প্রপোরশনেটলি ভাগ করি, তাহলে তো দেখা যাচ্ছে অন্যান্য রাজ্যের ভাগে ১০০ কোটি টাকার বেশী পড়ে না। কাজেই আপনি যে একাই ৪০০ কোটি টাকা নিয়েছেন, ইট ইজ আনপ্রপোরশনেটলি লার্জার দ্যান দি ন্যাশনাল এভারেজ। তারপর, আমি কমিটিতে দেখেছি কতগুলি লেজিটিমেট জিনিস আছে, সাচ্ অ্যাজ্ রয়ালটি, সাচ্ অ্যাজ্ ড্যামেজ ফি, যেগুলোকে পাবলিক ডিমাণ্ড বলা হয়, এগুলো ব্যালেন্স করা যায়। হোয়াই ডু ইউ নট এ্যাক্সিলারেট দি রিয়েলাইজেশন অব ইট, আমি পি এ কমিটিতে দেখেছি Overdraft can be balanced. It 'may not be necessary at all if the government is sincere and time bound in realising the dues from these. আমি গরীবদের উপর অত্যাচার করতে বলছি না, কিন্তু কয়লায় রয়্যালটি কেন নেবেন না, ড্যামেজ ফি কেন নেবেন না?

আমি ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেন্টের মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনাদের বিধান আছে ন্যস্ত জমি যদি অন্যায় ভাবে ভোগ করে তাহলে ড্যামেজ ফি নিতে পারেন। এক পয়সাও কি করেছেন? না। আপনারা চান পঞ্চায়েতের মাধ্যমে দেশের পরিবর্তন আনবেন, আমার বন্ধু বলেছিলেন ইট ইজ এ সোস্যাল ওয়েস্টেজ। আপনি বলুন, আপনারা যে টাকা পঞ্চায়েতের মাধ্যমে খরচ করেছেন তাতে কি স্থায়ী সম্পদ সৃষ্টি হয়েছে? যদি কোন স্থায়ী সম্পদ সৃষ্টি করতে পারতেন ধন্যবাদ দিতাম। কিন্তু আমরা চোখ দিয়ে সে সব কিছু দেখতে পাচ্ছি না। আমরা যা দেখতে পাচ্ছি সেটা হচ্ছে—পঞ্চায়েতের মাধ্যমে আপনারা তাঁবেদার তৈরি করছেন, ভিলেজ ভ্যাগাবণ্ড তৈরি করা ছাড়া আর কিছু করছেন না। আজকে পঞ্চায়েতের মাধ্যমে স্থায়ী সম্পদ সৃষ্টি করতে পারেন নি বলে গ্রামে সেচ ব্যবস্থা সম্প্রসারিত হয় নি, সমবায় সম্প্রসারিত হয় নি। আপনি এবং সমবায়মন্ত্রী মহাশয় স্বীকার করছেন ৪০ কোটি টাকা প্রয়োজন। ১৯৭১-এর প্রাইস লেভেলে সর্ট টার্ম লোনের প্রয়োজন ছিল ৩০০ কোটি টাকা, প্রাইস রাইজ হওয়ায় আজকে ঋণের প্রয়োজন ৬০০ কোটি টাকার উপর। অথচ আপনারা ৪ কোটি টাকার বেশী দিতে

পারছেন না বিকজ অব দি সাইজ অফ ইয়োর ওভারডিউজ এ্যাণ্ড আউটস্ট্যাণ্ডিং। তা হলে কি এখানে কৃষককে শুকিয়ে মারবেন? Why your political machinery is insincere to the State Exechequer? এর জবাব কিন্তু আপনাকে দিতে হবে। আজকে দেখছি পঞ্চায়েতকে রহস্যজনক ভাবে আপনারা কাজে লাগিয়েছেন। ইলেকশনের আগে শাকদার সাহেব বলেছিলেন—ইলেকশনের আগে কোন উন্নয়নমূলক ব্যাপারে ব্যয় হবে না। কিন্তু রহস্যজনক ভাবে দেখলাম, কিছুদিন আগে গ্রামে গিয়েছিলাম, ইলেকশনের দুই একদিন আগে গ্রামে টিউবওয়েল বসছে, বলছে সি পি এম-কে ভোট দেবেন, লোককে জিজ্ঞাসা করলাম, বললেন টিউবওয়েল পুঁততে দিন। তারপর জিতে যখন গেলাম তাদের কাছে, কৃতজ্ঞতা জানাতে গিয়ে দেখি টিউবওয়েল তুলে নিয়ে গেছে, সাচ ইজ দি য়্যাটিচিউড অব সি পি এম। আপনারা ড্রট-এর সম্বন্ধে অনেক কথা বলেন, যেদিন বিজয় মিছিল করলেন, মুখ্যমন্ত্রী ক্ষমতায় এসে বসলেন, তিনি বলেছিলেন ওয়ার ফুটিং-এ পানীয় জল সরবরাহ করবেন। জিজ্ঞাসা করি আজকে ওয়াবষ্ট ড্রট এ্যাফেক্টেড এরিয়াতে কি কাজ করতে পেরেছেন? আমি কিছু দেখি না। এখানে বার বার আলোচনা হচ্ছে, মাননীয় ধীরেন্দ্রনাথ সরকার বার বার বলেছেন ওয়েস্ট দিনাজপুরে সিরিয়াস ড্রট চলেছে, সেখানে পানীয় জল সরবরাহের কিছু করেছেন বলে তো দেখতে পাই না। ওয়েস্ট দিনাজপুর ইজ আণ্ডার দি গ্রিপ অব সিভীয়ার ড্রট বিকজ ইন দি এন্টায়ার বেল্ট কংগ্রেস হ্যাজ ওয়ান। আমার ওখানে একটাও টিউবওয়েল বসানো হল না, স্থান নির্ণয়ের নাকি অপেক্ষায় আছে, সি পি এম ক্লীয়ারেন্স দেবে তবে হবে। এই সরকার নীতি নির্ধারণে মৌলিক অর্থনৈতিক সংকটগুলি চিহ্নিত করতে ব্যর্থ হয়েছেন। আজকে মূল রোগ যদি ডায়াগনোসিস না হয়, তাহলে কিওরেবল ট্রিটমেন্ট সম্ভব নয়। আজকে তাই দেখলাম মুখ্যমন্ত্রী অর্থমন্ত্রীর দায়িত্ব নিয়ে ইকনমিক ইল্‌স এণ্ড ইভিল্‌স আইডেন্টিফাই করতে পারছেন না বলে এই আনসার্টেনিটি, উই আর সিটিং অন দি ভলক্যানো, উই আর স্লিপিং অন দি ভলক্যানো, দি গভর্নমেন্ট আণ্ডার দি প্যাট্রোনেজ অব বুর্জোয়াস এণ্ড ফিউডাল এলিমেন্টস লাইক বীরেন্দ্র নারায়ণ রায়, মে স্লীপ হ্যাপিলি, কিন্তু জনগণের অবস্থা বুঝতে হবে। যে কথা বলছিলাম, এঁদের দেখেছি এগ্রিকালচারিস্টদের প্রতি দরদ আছে, এদের রেমুনারেটিভ প্রাইস পাবার কথা, কিন্তু have there been any effort from your party or from your Governmet to allow them remunerative price? জুটে আমরা পাইনি, আমাদের শ্রীকমল গুহ, কৃষিমন্ত্রী স্টেট জুট কর্পোরেশন করবেন বলে আস্ফালন করেছিলেন, তিনি কুচবিহারের চাষীদের কিছু সমস্যার

সমাধান করে থাকতে পারেন, কিন্তু সেটা কুচবিহার ছেড়ে জলপাইগুড়ি পৌঁছায় নি, জলপাইগুড়ি ছেড়ে পঃ দিনাজপুর এবং মালদায় পৌঁছায় নি এবং মালদা ছেড়ে মুর্শিদাবাদ জেলায় পৌঁছায় নি এবং মুর্শিদাবাদ ছেড়ে নদীয়া জেলায় পৌঁছায় নি এবং নদীয়া ছেড়ে দক্ষিণবংগে পৌঁছায় নি। তাই জুট চাষীরা মার খেয়ে গেছে। আজকে বাজারে চালের দাম তিন টাকা, সাড়ে তিন টাকা, চার টাকা কেজি, কিন্তু হোয়াট ইজ দি প্রকিওরমেন্ট প্রাইস পেইড টু দি কালটিভেটারস্? ফিগার মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি? উঁবা নাকি পঞ্চায়েত মাধ্যমে চাল কিনবেন, যেখানে এক এম এল এ বলছিলেন পঞ্চায়েত সভাপতি বিবাট টাকার অ ক নিয়ে বসে আছেন, হ্যাভ ইউ ট্রাইড টু রিকভার ইট?

[3.00—3.45 P. M. Including adjournment ]

আপনারা পঞ্চায়েতের মাধ্যমে ধান সংগ্রহ করতে ব্যর্থ হয়েছেন। চাষী টাকা পায় না, যে ধান বিক্রি করেছে, চাল বিক্রি করেছে, এগ্রিকালচারাল প্রডিউস বিক্রি করেছে, চাষী তার উপযুক্ত দাম পায় নি। আলুর দাম এখন দেড় টাকা হতে পারে। কিন্তু চাষী যখন বিক্রি করেছে, সে পেয়েছে ৪০ পয়সা। আপনারা ইন্টারমিডিয়েট ক্লাসকে বাঁচিয়ে রাখছেন। এর ফলে Producers are being discouraged.

প্রোডিউসাররা কোন ইনসেনটিভ পাচ্ছে না, because they are not being paid remunerative price. এ ব্যাপারে আপনাদের কোন অঙ্গীকার নেই, কোন ঘোষণা নেই, কোন প্রতিকার নেই, কোন প্রতিশ্রুতি নেই। they assured agricultural prices to the cultivators, to the growers, that there is no machinery.

কৃষিমন্ত্রী ঘোষণা করেছিলেন যে, সিড করপোরেশন হবে। আমি জানতে চাই কি হোল সে সম্বন্ধে? ড্রটের সময় যে বীজ ধান দিয়েছিলেন তা খেয়ে ফেলেছে এবং বীজের অন্যান্য জিনিসও খেয়ে ফেলেছে। Will they get your subsidy.

একটা কথা না বলে পারা যায় না যে, মানুষ জানে যে তারা নিরাপদে নেই। লাস্ট বাট নট দি লিস্ট একথা বলা যায়, একথা বলা নিশ্চয় যায় যে, মানুষের লাইফস এণ্ড প্রপার্টিজ এবং Lifes and shelters are at the hands of this Left Front Government. আপনারা কিছু পাইয়ে দেবার নীতি গ্রহণ করেছেন।

(এ ভয়েজ: সকলকে যদি কিছু পাইয়ে দেওয়া হয় তাতে আপনার গায়ের জ্বালা কেন?)

না আমি পাচ্ছি না। কেননা I am not a Marxist.

Let police budget be increased. It has been increased in this proposal also. We cannot deny the right of the Government to enhance the budget on police Directorate.

কিন্তু তাদের পারফরমেন্স? আজকে মানুষকে মারবে। কিন্তু পুলিশ তাদের প্রোটেকশন দেবে না, কোন ইনভেষ্টিগেশন হবে না। আজকে ব্যাঙ্ক ডাকাতি হচ্ছে তা সকলেই জানেন এবং সেটা পুলিশের এনকোয়ারীতেই ধামাচাপা পড়ে যাচ্ছে।

bank dacoity and other types of dacoities in the society are increasing. Have your police been able to discover the crimes? No. It has failed miserably. Equally the pay Commission's Report.

আপনি পে-কমিশনের রিপোর্ট ইমপ্লিমেন্ট করেছেন? It should be universal and uniform.

আপনি যে ব্লেসিং দেবেন to your employees in the Government sector, half Government sector, and semi-government sector সেই blessing should be universal and uniform.

আমরা দেখছি আপনাদের তাঁবেদার যে সব ইউনিয়ন আছে সেখানে একটা স্কেল, আর যারা তাঁবেদার নয় সেখানে আর একটা স্কেল। আমরা দেখেছি এই আন-ইউনিফর্ম। আপনারা গণতন্ত্রের কথা বলেন, কিন্তু আমি জিজ্ঞাসা করি মেট্রোপলিটন এরিয়ায় যেখানে নির্বাচন ডিউ সেখানে ৪ঠা জুন নির্বাচন হওয়ায় কথা. যেমন ইউনিভারসিটি, মিউনিসিপ্যালিটিগুলি। You are coward because crimes are being allowed.

আপনারা নির্বাচন ফেস করতে ভয় পাচ্ছেন। কিন্তু কংগ্রেস এই ইলেকশনকে ফেস করতে ভয় পায় না। আপনারা ইলেকশন এখনও ঘোষণা করেন নি।

I thank you. I thank the Hon'ble Chief Minister for having listened to my speech here and I thank the Hon'ble members also who have extended the co-operation.

( After Adjournment )

[ 3.45—3.55 P. M. ]

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব পার্সন্যাল এক্সপ্ল্যানেশন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজ সকালে রক্তমাখা যে কাপড়টা এনেছিলাম, এটা নট ফর একজিবিট, বাট পুলিশকে বলা হয়েছিল এফ. আই. আর. করে এটা সিজ করার জন্য, কিন্তু তা করা হয় নি। এটা এখানে একজিবিট করার জন্য আনিনি, আপনার মাধ্যমে সিজ করানোর জন্য এটা এনেছিলাম।

**মিঃ স্পীকার ঃ** হাউজের রুলে এটা পার্মিসিবল নয়। স্পীকার সিজ করাতে পারেন না। আমাদের রুলে এই রকম নিয়ম নেই। আজ এ্যান এম. এল. এ. আপনি পুলিশকে ওটা দিতে পারতেন, সিজ করতে বলতে পারতেন। অথবা ক্রিমিন্যাল প্রসিডিয়োর কোড অনুযায়ী আপনি অগ্রসর হতে পারতেন। আমাদের হাউসের রুলে এই রকম কোন নিয়ম নেই।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** আগেকার স্পীকাররা এই সব জিনিস এ্যাকসেপ্ট করেছেন, এ্যালাও করেছেন। আমি আপনার কাছে বিনীতভাবে নিবেদন করছি, এই হাউসে প্রথম দিন আমি একটা রুটি একজিবিট করে আপনার কাছে দিয়েছিলাম। আপনি সেদিন স্পীকারের চেয়ারে বসে আপত্তি করেন নি। কিন্তু আজকে আপনি আপত্তি করছেন। এর থেকে একটা জিনিস বোঝা যাচ্ছে—তবে কি কোন ষড়যন্ত্রের মধ্যে আপনি জড়িয়ে পড়ছেন? যদি পড়ে থাকেন তাহলে আমার একান্ত অনুরোধ সেই ষড়যন্ত্রের মধ্যে আপনি থাকবেন না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। মিঃ স্পীকার স্যার, যদিও আমরা একটা নো কনফিডেন্স মোশন এগেনস্ট দি স্পীকার টেবল্ করেছিলাম, তাতে একটা এ্যালিগেশন রয়েছে। ভেরিয়াস চার্জেস এগেনস্ট ইউ আছে। যেমন দ্যাট ইউ আর নট গেটিং ইম্পার্শিয়াল জাষ্টিস।

**মিঃ স্পীকার ঃ** দিস ইজ নট এ পয়েন্ট অব প্রিভিলেজ। এটা আপনি বলতে

পারেন না। আপনারা মোশন ফাইল করেছেন, যা নিয়ম আছে তাই হবে। এটা নিয়ে এখানে বলতে পারেন না, এ্যাট দিস ষ্টেজ।

নাউ, শ্রীঅনিল মুখার্জী।

**শ্রীঅনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্যরা বাজেট অধিবেশনে যে আলোচনা শুরু করেছেন সেটা দেখে আমি নিরাশ হয়েছি। ইন্দিরা কংগ্রেসের রাজনৈতিক চিন্তাধারার যে ব্যাংক্রাপ্‌সি রয়েছে সেটা বিরোধী কংগ্রেস বক্তাদের বক্তৃতায় প্রমাণিত হয়েছে। ডঃ অতীশ সিংহের মত মানুষ যিনি এ বিধানসভাকে তাঁর অর্থনৈতিক জ্ঞানের আলোকে আলোকিত করতে পারতেন— কিন্তু তিনি এমন সব কথা বলে গেলেন যেগুলি অর্থনৈতিক চিন্তার বিরোধী— এইসব কথাগুলি তিনি হাউসের কাছে রাখলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার রবীন্দ্রনাথের একটি কথা মনে পড়ে গেল। রবীন্দ্রনাথ বলেছিলেন, বেগুনের ক্ষেতে গিয়ে কেউ যদি ধান খোঁজেন তাহলে তিনি নিরাশ হবেন, অথবা তিনি ধানক্ষেতে গিয়ে যদি বেগুন খোঁজেন তাহলেও নিরাশ হবেন। বামপন্থী চিন্তাধারার আলোকে তৈরি বাজেট তিনি দক্ষিণপন্থী চিন্তাধারার আলোকে বিবেচনা করতে পারবেন না, তা সম্ভবও নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি জেনেশুনে কিছু বলেন নি, চেপে গেছেন, কংগ্রেস আমলে যেখানে ৭৫৬ কোটি টাকার বাজেট তৈরি হয়েছিল, বামফ্রন্ট সরকারের আমলে ১৮৮৫ কোটি টাকার বাজেট হয়েছে কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছে সেই কথা ডঃ অতীশ সিংহ উল্লেখ করলেন। কিন্তু ওদের আমলে যেখানে ৭৫৬ কোটি টাকা ছিল সেটা বাড়িয়ে বামফ্রন্ট সরকার যে ১৮৮৫ কোটি টাকা করেছেন, সে কথা তো একবারও উদ্ধৃত করলেন না। তিনি অর্থনীতির দিকগুলি বললেন, ভাতার কথা বললেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার যে টাকা খরচ করেছেন সেগুলি গরীব-কেন্দ্রিক, আর ওদের বাজেটে যে টাকা খরচ হত সেটা বড়লোক-কেন্দ্রিক। কাজেই পার্থক্য তো হবেই। আমরা ১ থেকে ১৮ বিঘা পর্যন্ত জমির খাজনা মকুব করেছি, গরীব কৃষক, বর্গাদার, ক্ষেতমজুরদের মাইনে বাড়িয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভিন্ন জায়গায় যে সমস্ত বর্গাদার আছে তাদের কৃষি ঋণ দিয়েছি, প্রাথমিক শিক্ষকদের মাইনে বাড়িয়েছি, সরকারী কর্মচারীদের মাইনে বাড়িয়েছি। গরীব বিধবা যাদের কেউ কোথাও নেই, যারা অসহায় দরিদ্র শ্রেণীর মানুষ, তাদের আমরা ভাতা দিয়েছি, বেকার ভাতা দিয়েছি। বহু কংগ্রেসী ছেলে বেকার ভাতা পেয়েছে যারা গরীব কংগ্রেসী ভুল রাজনীতি করছে তারাও বেকার ভাতা পেয়েছে। এই

বকার ভাতার মধ্য দিয়ে বেকারদের মর্যাদা স্বীকৃত হয়েছে। মাননীয় অধ্যক্ষ হাশয়, আমি বিরোধী পক্ষের সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই পশ্চিমবাংলার নুকরণে বিহার সরকার কেন বেকার ভাতা দিতে শুরু করল? একটি রাজ্যের গ্রেস সরকার পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বেকার ভাতা অনুসরণ করে টাকা করে বেকার ভাতা দেবার ব্যবস্থা করেছে। কাজেই কংগ্রেসী রাজনীতি হারে একরকম, আর পশ্চিমবাংলায় অন্য রকম। এখানে ওরা বেকার ভাতার মালোচনা করছেন, আর বিহারে বেকার ভাতা প্রবর্তন করছেন। ওদের দ্বি কি? ডাঃ আবেদিন ও ডঃ অতীশ সিংহ উভয়েই সমালোচনা করেছেন ই বাজেটের। তাঁরা একবারও ভাবলেন না যে, পশ্চিমবঙ্গ ভারতবর্ষ কে বিচ্ছিন্ন নয়। পশ্চিমবঙ্গের অর্থনীতি ভারতবর্ষের অর্থনীতির বাইরে নয়। ননীয় অধ্যক্ষ মহাশয়, এডুকেশন কমিশন, ভারত সরকারের প্রশাসনিক সংস্কার মিশন কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে একটি রিপোর্টে বলেছেন, বস্তুতঃ কেন্দ্রীয় সরকারের তিই মুদ্রাস্ফীতি এবং মূল্য ও জীবনযাপনের খরচখরচা বৃদ্ধির জন্য দায়ী। ন্দ্রীয় সরকার কর্তৃক নিযুক্ত কমিশন কেন্দ্রীয় সরকারের অর্থনীতিকে দায়ী রেছেন।

[3.55—4.05 P. M.]

বেকারীর জন্য, মুদ্রাস্ফীতির জন্য, সমস্ত কিছুর জন্য। এঁরা ওভারড্রাফটের কথা লেছেন, শুনলেও হাসি পায়, এঁরা বললেন পশ্চিমবাংলা ৮শো কোটি টাকা ওভার-ফট নিয়েছে। এঁরা কি জানেন না রাজস্থানের কংগ্রেসী সরকার ৫৩৫ কোটি কা ওভারড্রাফট নিয়েছেন। সারা ভারতবর্ষের ২ হাজার কোটি টাকার যে ভারড্রাফট সেটা না হয় ছেড়েই দিলাম, কেন্দ্রীয় সরকার যে ৭ হাজার কোটি কার ডেফিসিট বাজেট করেছেন সেটাও কি এঁরা জানেন না? না, জেনেও সে সব বলছেন না? কেন্দ্রীয় সরকারের এইসব কাজের জন্যই মুদ্রাস্ফীতি হচ্ছে এবং জিনিসপত্রের দাম রাতারাতি বেড়ে যাচ্ছে। এই তো কয়েকদিন আগে নির্বাচনের র কয়লার দাম বাড়ানো হল। ১৯৮০ সালে ইন্দিরা গান্ধী যখন ক্ষমতায় এলেন ই সময় সারা পশ্চিমবাংলা এবং সারা ভারতবর্ষের মানুষকে ইন্দিরা কংগ্রেস দিয়েছিল আমরা ক্ষমতায় এলে জিনিসপত্রের দাম কমিয়ে দেব, বাড়ীতে বাড়ীতে কই করে চাকরি দেব, কিন্তু ২।।/৩ বছর কেটে গেলেও আমরা তার উল্টোটাই খছি। আমরা দেখছি পয়েন্টে পয়েন্টে দাম বাড়ছে। স্যার, আমার সময় অল্প, নয় পেলে আমি দেখিয়ে দিতাম ১৯৩৯ সাল থেকে—দ্বিতীয় বিশ্বযুদ্ধের সময় থেকে

—বর্তমান সময় পর্যন্ত প্রতি বছর ৩৫ পয়েন্ট করে এবং কোন কোন বছর ৪০ পয়েন্ট করে জিনিসপত্রের দাম বেড়েছে। এটা কার নীতির জন্য হয়েছে? এটা কেন্দ্রীয় সরকারের নীতির জন্য হয়েছে, ইন্দিরা কংগ্রেসের নীতির জন্য হয়েছে। ইন্দিরা কংগ্রেস ভারতবর্ষের অর্থনীতিকে একেবারে গলিত কুষ্ঠ রোগীর অবস্থায় এনে দিয়েছে এসব কথা ওঁরা কিন্তু বলছেন না। ওঁরা বলছেন কেন্দ্রের দোষ কি, কেন্দ্র তো টাকা দিয়েছে, আপনারা খরচ করতে পারেন নি, সে টাকা ফেরত চলে গিয়েছে—দুশো কোটি টাকা ফেরত চলে গেছে। ওঁরা ল্যাজ উল্টেও দেখলেন না যে, কেন টাকা ফেরত চলে গেছে। যে আই. আর. ডি. পি. স্কীমে টাকা দেওয়া হয়েছিল তার ৩৩ পারসেন্ট গ্রান্ট আর ৬৭ পারসেন্ট হচ্ছে যে মানুষ নেবে তার কন্ট্রিবিউশান। তাকে কন্ট্রিবিউট করতে হবে, তবেই সে টাকা পাবে। কিন্তু ঐ মারজিন্যাল ফারমার গরিব কৃষকদের ক্ষমতা নেই সেই টাকা কন্ট্রিবিউট করে সেই ঋণ গ্রহণ করা। সেখানে যে সমস্ত কণ্ডিশান ইম্পোজ করা হয়েছে সেই কণ্ডিশানগুলি ফুলফিল করা ইম্পসিবল ঐ গরিব মানুষদের পক্ষে। ওঁরা মহারাষ্ট্রের কথা বলছেন, সেখানে মারজিন্যাল ফারমারদের যে অর্থ নৈতিক অবস্থা সেটা তো ওঁরা ভেবে দেখেন না। তারপর ওঁরা বিদ্যুতের কথা বলছেন। এই সরকারের আমলে ৩৪০ মেগাওয়াট ওদের আমলের চেয়ে অতিরিক্ত বিদ্যুৎ এই দেশে উৎপন্ন হয়েছে। এঁরা কি জানেন না সারা ভারতবর্ষে আজকে কি ভাবে লোড শেডিং চলেছে?

দিল্লীতে সকাল থেকে রাত্রি ৮ টা পর্যন্ত কোন কোন দিন লোড শেডিং হয়। স্যার, ডাঃ রায়ের মুখ্যমন্ত্রী থাকাকালীন এই পশ্চিমবাংলায় বিদ্যুতের জন্য সবচেয়ে টাকা আনা হয়েছিল এবং পরিকল্পনা করা হয়েছিল। তারপর প্রফুল্ল চন্দ্র সেনের আমলে এবং সিদ্ধার্থ রায়ের আমলে কিছু টাকা দেওয়া হয়েছিল, কিন্তু ভারতবর্ষের অন্য রাজ্য যেমন মহারাষ্ট্র, রাজস্থান, কর্ণাটক এই সমস্ত প্রদেশে যেরকম শ'শ' কোটি কোটি টাকা দেওয়া হয়েছে বিদ্যুৎ কেন্দ্র তৈরির জন্য ১৯৬৭ থেকে '৭৭ সাল পর্যন্ত—সেখানে ওঁরা একথা বলতে পারেন না যে, এ ব্যাপারে পশ্চিমবাংলার প্রতি বিমাতৃসুলভ আচরণ করা হয়েছে। এসব কথা ওঁরা বলেন না বা বলতে চান না। সেখানে কেন্দ্রীয় সরকারের যে একটা প্রবণতা হল বিভিন্ন রাজ্য সরকারগুলিকে মিউনিসিপ্যালিটিতে পরিণত করার—সে কথাও ওঁরা বলেন না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, ৫ম এবং ৮ম ফিনান্স কমিশনের যে রিপোর্ট, সেই রিপোর্ট অনুযায়ী রাজ্য সরকারকে যে সমস্ত দেয় টাকার জন্য রেকমেনডেশান করেছেন, সেই রেকমেনডেশান কেন্দ্রীয় সরকার মানেন না। উপরন্তু কিছুদিন আগে একটা কমিশন করা হয়েছিল, সেই কমিশন কি করে সেলস ট্যাক্স

হুটে—সেলস ট্যাক্স করার ক্ষমতা একমাত্র রাজ্য সরকারের আছে, সেই রাজ্য সরকারের সেলস ট্যাক্সের ক্ষমতা কেটে সুখাড়িয়ার হাতে দিয়ে কমিশন তৈরি করে কিভাবে রাজ্যগুলির ক্ষমতাকে টুকরো টুকরো করা যায় সেই কাজ কেন্দ্রীয় সরকার করছেন। কাজেই আজকে যে স্বৈরতন্ত্র মাথা চাড়া দিয়ে উঠছে তাকে রোধ করা দরকার আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই সুখাড়িয়া কমিশন বলেছেন, ওরা ভুলে যাচ্ছে, ১৯৭১ সালের পর, সেই অর্থনৈতিক সংকটের পরে পরবর্তীকালে ইন্দিরা গান্ধীর ২০-দফা কর্মসূচীর কথা, গরীবি হটানোর কথা। আজকে সেই গরীব হটে গেল। ধনী আরো ধনী হল, বড়লোক আরো বড়লোক হল। আজকে মনোপলি বিজনেসের টাকা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। আজকে সারা পশ্চিমবাংলার গরীব, মধ্যবিত্ত, বর্গাদার, সাধারণ কৃষকের জন্য যখন বামফ্রন্ট সরকার কোন কাজ করছে তখন ওদের জ্বালা হচ্ছে। ওঁরা বললেন যে, ৫০ টাকা করে বেকারদের দিলে তারা সিগারেট খেয়ে ফেলছে। সিগারেট খেয়ে তারা নষ্ট হয়ে যাচ্ছে। তা যদি হয় তাহলে বিহারে আপনারা এই জিনিস করলেন কেন? সেখানে তো কংগ্রেস আছে? ওরা আইন-শৃঙ্খলার কথা বলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে যদি একটা ছবি দিই তাহলে আপনি আতকে উঠবেন। ইউ পি-তে আজকে কি ভয়াবহ অবস্থা দেখা দিয়েছে। অপরাধের ঘটনায় উত্তর প্রদেশ সকলের শীর্ষে। সেখানে প্রতি ২ মিনিটে একটি করে বড় রকমের অপরাধমূলক ঘটনা ঘটছে, প্রতি ১০ মিনিটে একটি করে রাহাজানি হচ্ছে, প্রতি ১৫ মিনিটে একটি করে চুরি হচ্ছে, প্রতি ৩০ মিনিটে একটি করে সশস্ত্র দাংগা, প্রতি ৪৫ মিনিটে একটি করে লুঠ, প্রতি ৩ ঘণ্টায় একটি করে খুন, প্রতিদিন ৩টি করে নারী নির্যাতন চলছে। সেখানে কি আজকে আইন-শৃঙ্খলা আছে? আজকে এই কথা বলতে ওদের লজ্জা লাগে না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, দিল্লীর পার্লামেন্টের সদস্যের বাড়ীতে রিভলবার নিয়ে আক্রমণ হচ্ছে, পার্লামেন্টের সদস্যদের স্বাধীনতা নেই। আজকে রাজধানী দিল্লীতে ব্যাংক ডাকাতি হচ্ছে। ওঁরা ব্যাংক ডাকাতির কথা বলেছেন। দিল্লীতে কতগুলি ব্যাংক ডাকাতি হয়েছে সেটা ওঁরা বলুন? দিল্লীর ব্যাংক ডাকাতি—ডাকাতি নয়, পশ্চিমবাংলার ব্যাংক ডাকাতি হল ডাকাতি। ওখানে হলে স্বদেশী ডাকাতি, ক্ষুদিরামের ডাকাতি, আর এখানে হলে দুষ্কৃতকারীদের ডাকাতি। আজকে ধনতান্ত্রিক সমাজব্যবস্থার মধ্যে পশ্চিমবংগ সরকার আছে। পশ্চিমবংগে আজকে এই ধরনের অপরাধ কম হচ্ছে। আজকে উত্তর প্রদেশের দিকে, বিহারের দিকে তাকিয়ে দেখুন কি অবস্থা। সেখানে ট্রেনে যেতে পারবেন না। রিজারভেশান থাকলেও আপনার ঘাড়ের উপর লোক এসে পড়বে, আপনাকে

বের করে দেবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরো দেখুন, উত্তর প্রদেশ, রাজস্থান, দিল্লীতে মেয়েরা সন্ধ্যা ৬ টার পরে বেরোতে পারে না। মেম্বার অব পার্লামেন্ট বলছেন যে, নিরাপত্তা পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৫ বছরে পশ্চিম-বাংলার যে উন্নতি হয়েছে সেটা ওরা দেখতে পাচ্ছে না। আমি আপনার কাছে দু'একটি কথা বলতে চাই। ওরা বললেন যে, পঞ্চায়েতের স্থায়ী সম্পত্তি কত, আজকে স্থায়ী সম্পত্তি ৩ হাজার কোটি টাকা তৈরি হয়েছে এবং সেই রিপোর্ট কেন্দ্রীয় সরকারের কাছে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সারা পশ্চিমবাংলায় যে উন্নতি হয়েছে তার একটা ছবি আপনার কাছে তুলে ধরছি।

[ 4.05—4.15 P.M. ]

বামফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবঙ্গের যে উন্নতি হয়েছে সে উন্নতির ছবিটা আমি এখানে কয়েকটি তথ্যের মাধ্যমে তুলে ধরতে চাই। আমরা ফুড ফর ওয়ার্কের মাধ্যমে গ্রামের মানুষের কিছু উপকার করেছি, যা ওদের সময়ে কখনই হয় নি। ওদের সময়ে ১৯৭৬-৭৭ সালে পশ্চিমবঙ্গে সয়েল কনজারভেশন হয়েছিল ৪৬২ হেক্টরস, আর আমাদের সময়ে ১৯৮০-৮১ সালে সেটা বেড়ে হয়েছে ২,৮৭৮ হেক্টরস। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা ওঁদের সময়ে কোনও দিনই পশ্চিমবঙ্গের স্কুল বিল্ডিংগুলি রিপেয়ার করেন নি। অথচ আজকে যখনই যেখানে প্রয়োজন হচ্ছে তখনই সেখানে স্কুল বিল্ডিং রিপেয়ার করা হচ্ছে, রোজ একাজ হচ্ছে ১৯৭৮-৭৯ সালে সারা পশ্চিমবঙ্গে ৩৫,৫৩০ কিলো মিটারস রাস্তা মেরামত করা হয়েছে। তার পরে মাইনর ইরিগেশন পোটেনসিয়াল ক্রিয়েটেড ইন ওয়েস্ট বেঙ্গল, ওদের আমলে ১৯৭৬-৭৭ সালে ছিল ৭০,০০০ হেক্টরস, আর বামফ্রন্টের আমলে সেটা বেড়ে গিয়ে ১৯৭৯-৮০ সালে হলো ১১৭,০০০ হেক্টরস। অর্থাৎ আমরা পশ্চিমবঙ্গে মাইনর ইরিগেশন পোটেনসিয়ালিটি বাড়িয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা প্রোডাকশনের কথা বলেন, অথচ ওঁদের সময়ের চেয়ে কৃষিজাত দ্রব্যের উৎপাদন এই পশ্চিমবাংলায় বামফ্রন্ট রাজত্বকালে কিভাবে বেড়েছে সেটা আমি একটু দেখাচ্ছি। ১৯৭৬-৭৭ সালে, ওঁদের সময়ে উৎপাদন হয়েছিল ৭৪·৫৪ লক্ষ টন, আর সেটা আমাদের আমলে বেড়ে হয়েছে ৯০ লক্ষ টন। তাহলেই দেখুন কোথায় ৭৪, আর কোথায় ৯০, এই হচ্ছে অবস্থা। তার পরে আমাদের স্মল স্কেল এবং কটেজ ইণ্ডাষ্ট্রিতে আমাদের সময়ে অনেক নতুন নতুন ইউনিট রেজিষ্ট্রি হয়েছে। ১৯৭৬-৭৭ সালে ৫,৬৪৯ ইউনিট রেজিষ্ট্রি হয়েছিল, আর পরবর্তীকালে আমাদের

সময়ে ১৯৭৯-৮০ সালে ১২,১৬৯টি ইউনিট রেজিষ্ট্রি হয়েছে। আর একটা উদাহরণ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করব। সেটা হচ্ছে, এ্যাভারেজ ডেইলি ওয়েজ রেটস অফ এগ্রিকালচারাল লেবারস ইন ওয়েস্ট বেঙ্গল ইন ১৯৭৬-৭৭ এ্যাণ্ড ১৯৭৯-৮০। ১৯৭৬-৭৭, অর্থাৎ ওদের সময় এই রেট-টা কি ছিল, না ৫.৬৫, আর আমাদের সময়ে অর্থাৎ ১৯৭৯-৮০ সালে সেটা বেড়ে হয়েছে ৬.৭৫। অর্থাৎ আমাদের সময়ে কৃষকদের অবস্থার উন্নতি হয়েছে, বর্গাদারদের অবস্থার উন্নতি হয়েছে, গরীব কৃষকদের অবস্থার উন্নতি হয়েছে, নিম্ন মধ্যবিত্ত মানুষের অবস্থার কিছুটা উন্নতি হয়েছে, সাধারণ মানুষেরও উন্নতি হয়েছে। অতএব আমি এই ভোট অন এ্যাকাউন্ট-এর দাবিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুব্রত মুখার্জী :** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, শ্রীঅনিল মুখার্জী তাঁর বক্তৃতার মধ্যে খুবই গুরুত্বপূর্ণ একটা কথা মেনশন করেছেন। উনি বলেছেন, 'ক্ষুদিরাম ডাকাত'। বাংলাদেশে তথা ভারতবর্ষে যে ক'জন চিরস্মরণীয় ব্যক্তি জন্মগ্রহণ করেছেন, ক্ষুদিরাম তাঁদের মধ্যে অন্যতম প্রধান ব্যক্তি। আজকে তাঁর সম্বন্ধে যদি এই সভায় এরকম ভাষা ব্যবহার করা হয় তাহলে সেটা সভার পক্ষে অপমানের ব্যাপার। সুতরাং আমার দাবি হচ্ছে, আপনি অনুগ্রহ করে ঐ কথাটি সভার রেকর্ড থেকে বাদ দিন। ক্ষুদিরামকে কখনই কোনও সদস্য ডাকাত বলতে পারেন না। আজকে এই হাউসে যদি ক্ষুদিরামকে ডাকাত বলা হয় তাহলে তার চেয়ে লজ্জার আর কিছু হতে পারে না।

**মিঃ স্পীকার :** এটা কোনও পয়েন্ট অফ্ অর্ডারই নয়, আপনি বসুন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, মাননীয় সদস্য অনিলবাবু বক্তৃতা রাখবার সময় ইন্দিরা কংগ্রেস এবং কংগ্রেস সম্পর্কে কতগুলি উক্তি করেছেন এবং এমন কতগুলি কথা বলেছেন যার দ্বারা উনি এই হাউসকে সম্পূর্ণ মিস্‌লীড করেছেন।

**মিঃ স্পীকার :** মিঃ বাপুলী, পয়েন্ট অফ্ অর্ডারের একটা নিয়ম আছে। পয়েন্ট অফ্ অর্ডার তুলতে ১০ মিনিট সময় নিলে হাউসের সময় নষ্ট হয়ে যাবে। আপনার পয়েন্ট অফ্ অর্ডার কি আছে, সেটা বলুন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** অনিলবাবু কেন্দ্র এবং রাজ্য সম্পর্কে যে সমস্ত তথ্যগুলি

দিয়েছেন সেগুলি সম্পূর্ণ ভুল তথ্য। কোনও সদস্য কি এই ভাবে হাউসে ভুল তথ্য পরিবেশন করতে পারেন ?

**মিঃ স্পীকারঃ** সত্যবাবু আপনি বসুন, এ সম্পর্কে কোনও পয়েন্ট অফ্ অর্ডার হয় না।

**মিঃ স্পীকারঃ** এটা পয়েন্ট অফ অর্ডার হয় না, যদি কোন ভুল তথ্য দেন...

( নয়েজ )

**মিঃ স্পীকারঃ** স্পীকার দাঁড়িয়ে থাকলে কোন সদস্য দাঁড়িয়ে থাকতে পারেন না

( নয়েজ )

**শ্রীদেব প্রসাদ সরকারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটের উপর আলোচনা করার আগে আমার পূর্ববর্তী বক্তা শ্রীঅনিল মুখার্জী মহাশয় শহীদ ক্ষুদিরাম সম্পর্কে যদি কোন অসম্মানজনক মন্তব্য করে থাকেন—অবশ্য আমি শুনিনি—তাহলে এটা অত্যন্ত লজ্জাজনক এবং নিন্দনীয় এবং এই হাউসের মর্যাদাহানিকর বলে আমি মনে করি। যাই হোক, আমাদের মাননীয় অর্থমন্ত্রী তথা পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী মহাশয় যে অন্তর্বর্তীকালীন বাজেট আগাম খরচ হিসাবে ( ভোট অন এ্যাকাউন্ট ) পেশ করেছেন, সেই সম্পর্কে আলোচনা করতে গিয়ে প্রথমেই আমি এই কথা বলতে চাই, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন, সময়াভাবের জন্য পূর্ণাঙ্গ বাজেট পেশ করা হয় নি, অল্পকাল পরে পূর্ণাঙ্গ বাজেট পেশ করবেন এবং সেই পূর্ণাঙ্গ বাজেটের মধ্য দিয়ে তিনি পশ্চিমবাংলার অর্থনীতির একটা পূর্ণাঙ্গ চিত্র এবং তার সঙ্গে বামফ্রন্ট সরকারের বাজেট নীতি কি হবে সেই ব্যাপারে হয়তো পুঙ্খানুপুঙ্খরূপে তাঁদের দৃষ্টিভঙ্গি তুলে ধরবেন। কিন্তু তা সত্ত্বেও আমি আশা করেছিলাম, দ্বিতীয়বার বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার পর এই যে ভোট অন এ্যাকাউন্ট বাজেট পেশ করেছেন, অন্ততঃ এর মধ্য দিয়ে পশ্চিমবাংলার অর্থনীতির একটা সামগ্রিক চিত্র মোটামুটি ভাবে তুলে ধরবেন এবং এই সম্পর্কে সরকারের দৃষ্টিভঙ্গি কি হবে তার উল্লেখ এই ভাষণের মধ্যে থাকবে। কারণ আপনারা যে বাজেট ভাষণ দেন নি এমন কথা নয়, সাড়ে ৪ পৃষ্ঠার একটা ভাষণ দিয়েছেন এবং এই সাড়ে ৪ পৃষ্ঠার ভাষণের মধ্যে আমরা কি পেলাম ? ৩টি কথা পেলাম। প্রথমটি হচ্ছে, বিগত নির্বাচনে বামফ্রন্টের বিরাট সাফল্যের দাবি, দ্বিতীয় হচ্ছে, বামফ্রন্ট সরকারের কৃতিত্ব—বিগত

৫ বছরে রাজ্যের অর্থনীতির চমকপ্রদ অগ্রগতির দাবি, আর তৃতীয়টি হচ্ছে, কেন্দ্রের বঞ্চনা, এই ৩টি কথা এই ভাষণের মধ্যে আছে। জ্যোতিবাবু যতই চমকপ্রদ অগ্রগতির কথা বলুন, চোখ বুজে না থাকলে একথা কেউ অস্বীকার করতে পারবে না যে, পশ্চিমবাংলার অর্থনীতি আজ কি বিপর্যস্ত অবস্থায় এসে দাঁড়িয়েছে। এই বাজেট ডঃ অশোক মিত্র মহাশয়ের বাজেট তিনি উপস্থাপন করেছেন। এতে আমরা দেখতে পাচ্ছি ৩৫৯ কোটি টাকার মতন ঘাটতি এবং এর সঙ্গে ৩১ মার্চ পর্যন্ত ৩৪০ কোটি টাকা ওভারড্রাফট। এছাড়া পে-কমিশনের যে প্রস্তাব তাকে ইমপ্লিমেণ্ট করতে হলে যে বিরাট অঙ্কের টাকার প্রয়োজন সেটা বাজেটের হিসাব বহির্ভূত। সুতরাং এই সমস্ত টাকার অঙ্কটা যদি যোগ করা যায় তাহলে পশ্চিম-বাংলার অর্থনীতির ঘাটতির পরিমাণ কম করে ৮০০ কোটি টাকা হয়।

[4.15—4.25 P. M.]

এটা থেকে বোঝা যায় পশ্চিমবাংলার অর্থনীতির কি ডিসম্যাল—ভয়াবহ চিত্র। এই রকম একটা পরিস্থিতিতে পশ্চিমবঙ্গের ভেঙে পড়া অর্থনীতিকে পুনর্গঠিত করবার জন্য বামফ্রণ্ট সরকার কি ভাবছেন ; তাঁদের কংক্রীট সাজেসানটা কি ? সে সম্পর্কে কোন মৌলিক দৃষ্টিভঙ্গি এই বাজেট ভাষণে পাওয়া গেল না। আমাদের ক্ষুদ্র বুদ্ধিতে আমরা যতটুকু বুঝি কেন্দ্রের কাছে রাজ্য সরকারের দাবি করার অনেক কিছু আছে, সে প্রশ্নে পরে আসছি ; কিন্তু শুধুমাত্র কেন্দ্র কেন্দ্র বলে সব দায়িত্ব স্খালন করলে চলবে না, তার পাশাপাশি রাজ্য সরকারের কিছু করণীয় আছে। আমরা মনে করি রাজ্যের ভেঙ্গে পড়া অর্থনীতি পুনরুজ্জীবিত করার প্রয়োজন যদি সরকার মনে করেন তাহলে অন্ততঃ ৩টি পদক্ষেপ নেওয়া দরকার। ১ নং হচ্ছে ব্যয় সংকোচের পদক্ষেপ। মাথাভারী প্রশাসনের ক্রমবর্ধমান যে ব্যয় সেটাকে সঙ্কুচিত করার জন্য পদক্ষেপ। ২ নং হচ্ছে যে, পুলিশ বাজেট—যার বিরুদ্ধে আপনারা বিরোধী দলে থাকাকালীন বরাবর বিরোধিতা করে এসেছেন, সেই পুলিশ খাতে ব্যয় কমিয়ে, উন্নয়নমূলক খাতে প্রয়োজনীয় ব্যয় নির্বাহের সংস্থান করা। ৩ নং হচ্ছে প্রশাসনে ব্যাপক দুর্নীতি, কোরাপশান, অপচয়, ড্রেনেজ ইত্যাদির জন্য কোটি কোটি টাকা অপব্যয় হচ্ছে। এগুলির দিকে নজর দিয়ে কঠোর হস্তে দুর্নীতি দমন করে সেখান থেকে অধিক অর্থ বাঁচানো। এ সবের দ্বারা রাজ্য সরকারের এই ভেঙ্গে পড়া অর্থনীতিকে বাঁচাবার নিশ্চয় সুযোগ ছিল। যে-কোন মানুষ সে কথা স্বীকার করবেন। কিন্তু আমরা কি দেখছি ? অর্থমন্ত্রীর বাজেট ভাষণে এ রকমের কোন

নীতি প্রতিফলিত হয় নি। বরং ইতিমধ্যে যে নূতন বামফ্রন্ট সরকার গঠিত হল তার কার্যকলাপ, তার সূচনা আমরা কি দেখতে পাচ্ছি? তাঁরা মাথাভারী প্রশাসনের ব্যয় সংকোচ করবেন কি? নিজেদের মন্ত্রী দপ্তরের কলেবর দেড়গুণ করে দিলেন। ৩০ জন মন্ত্রী ছিলেন, এখন ৪৩ জন করে মন্ত্রী দপ্তরের দেড়গুণ কলেবর হল, এর সঙ্গে সি. এ., পি. এ, তারপর সব আনুষঙ্গিক ব্যয়। এ সবতো আছেই, কার্যক্রম যা দেখতে পাচ্ছি তাতে মাথাভারী প্রশাসনের ব্যয় সংকোচ করা দূরে থাক, ব্যয় বৃদ্ধির দিকেই এগিয়ে চলেছেন। দ্বিতীয় কথা পুলিশ বাজেট প্রতি বছর আপনারা বাড়িয়েছেন। অতীতের কংগ্রেস সরকার পুলিশ খাতে ব্যয় বাড়াতেন। আপনারা এজন্য কংগ্রেস সরকারের সমালোচনা করতেন, আমরাও করতাম। কংগ্রেস সরকার জনসাধারণ থেকে বিচ্ছিন্ন ছিল, সেই সরকারকে ক্ষমতায় থাকতে হলে পুলিশের সাহায্য নিতে হোতো; কিন্তু আপনারা তো বলেন যে, জনমুখী সরকার, তাহলে আপনাদের বছর বছর খরচ বাড়িয়ে পুলিশের ক্ষমতা বৃদ্ধি করতে হবে কেন? কোন যুক্তি দেখাতে পারবেন না। তৃতীয় কথা দুর্নীতি, অপচয়। পঞ্চায়েতের দুর্নীতির কথা, বুকে হাত দিয়ে বলতে পারেন পশ্চিমবাংলায় পঞ্চায়েতে দুর্নীতি হচ্ছে না। বলুন পশ্চিমবাংলার মানুষের কাছে। আমি জিজ্ঞাস করতে চাই মাননীয় মন্ত্রী দেবব্রতবাবুকে, He is not an irresponsible Minister. তাঁর মুখ দিয়ে—তাঁর বক্তৃতার মধ্যে দিয়ে তিনি কি বলেছেন যে, পঞ্চায়েতের দুর্নীতি সম্পর্কে দশ হাজার অভিযোগ তাঁর কাছে এসেছে। এই দুর্নীতি তদন্ত করবার জন্য একটা সেল গঠন করার কথা বলেছিলেন। সেটাকে আপনারা চেপে দিয়েছেন। ফলে শাক দিয়ে আর মাছ ঢাকতে পারবেন না। সর্বত্র দুর্নীতিতে ছেয়ে গেছে। এই সি. এম. ডি. এ. মাটি কাটবার জন্য ৪০ লক্ষ টাকার পরিবর্তে ৫ কোটি টাকা ব্যয় করেছে। বিশ্বব্যাংক থেকে তাদের প্রতিনিধিকে এনকোয়ারির জন্য ছুটে আসতে হয়েছিল কলকাতার বুকে। এইগুলি কি অবাস্তব, অসত্য কথা? দুর্নীতি হয় নি, অপচয় হয় নি? বিদ্যুৎ বিভাগে একের পর এক প্লাণ্ট নষ্ট হয়ে গেছে দেখাশোনার অভাবে। এই সব ড্রেনেজ, ওয়েস্টেজ হয়ে যাচ্ছে না? সরকারের এই রকম গাফিলতি প্রমাণ করছে যে, আপনারা পশ্চিমবাংলাকে কোথায় নিয়ে যাচ্ছেন। জ্যোতিবাবু বলেছেন, এই বাজেটে বিরাট সাফল্য, বিরাট অগ্রগতি হয়েছে। কি জানি আমরা হয়ত কম জানি, কম বুঝি। মুখ্যমন্ত্রী হয়ত বেশী বোঝেন, বেশী দেখেন। কিন্তু আপনাদের যে তথ্য সরবরাহ করেছেন সেইগুলি নিশ্চয়ই আপনারা মানবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ইকনমিক রিভিউ পেশ করেছিলেন তাতে বিগত ৫ বছরে শিল্পে অগ্রগতি হয়েছে ·৭ পারসেণ্ট। বলা হয়েছে যে, কৃষিক্ষেত্রে নাকি

বিরাট অগ্রগতি হয়েছে। অগ্রগতি হতে হতে হঠাৎ ধপাস করে পড়ে গিয়ে ৩'৯ পারসেণ্টে এসে পৌঁছেছে। সমস্ত উৎপাদন হ্রাস পেয়েছে। ২০টি সরকারী সংস্থার মধ্যে হিসাব করলে দেখা যাবে যে, ১৪টি লোকসানে চলছে। ১১ কোটি টাকা লোকসান হয়েছে। এখানে পরিবহণ ব্যবস্থার হিসাব এর মধ্যে যুক্ত নেই। পরিবহণ সংস্থার হিসাব ধরলে লোকসান ৩০ কোটির উপর চলে যাবে। চমৎকার অগ্রগতি, সুন্দর অগ্রগতি। বিদ্যুতের কথা না বলাই ভালো, বিদ্যুতের চেহারা ১৯৮০-৮১ সালে চাহিদার থেকে সরবরাহ ৩৬'৬ পারসেণ্ট ঘাটতি। সেটা ১৯৮১-৮২ সালের চাহিদা থেকে সরবরাহ ৩৬'৬ পারসেণ্ট ঘাটতি। বিদ্যুতের এই পরিণতি। তারপর অপারেশন বর্গা নিয়ে সারা পশ্চিমবাংলা মাতিয়ে তুলেছেন। ভূমি সংস্কার দপ্তর থেকে স্বীকার করা হয়েছে যে, অপারেশান বর্গার যে টারগেট ছিল সেই টারগেটের ৫০ পারসেণ্টেও পৌঁছতে পারেনি। চমৎকার শিক্ষার অগ্রগতি। তারপর সাক্ষরতার হিসাবে নাগাল্যাণ্ড, মেঘালয়ের থেকেও পশ্চিমবাংলা পিছিয়ে আছে। নতুন সেনসাস রিপোর্টে এটা বেরিয়েছে। কি অগ্রগতি, চমকপ্রদ অগ্রগতি !

*[ 4.25—4.35 P. M. ]*

দ্বিতীয় প্রশ্ন যেটাকে খুব বড় করে তোলা হয়েছে সেটি হচ্ছে, কেন্দ্রীয় সরকারের বঞ্চনা। আপনারা কেন্দ্রের কাছে কেন দাবি করছেন না ? সেনট্রাল গভর্নমেণ্ট স্টেট গভর্নমেণ্টকে তার ন্যায্য পাওনা দিচ্ছে না, এর বিরুদ্ধে আমি দ্ব্যর্থহীন ভাষায় প্রতিবাদ জানাবো। কিন্তু সাথে সাথে বামফ্রণ্টের কাছে বলব, আপনারা তো বিগত ৫ বছর ধরেই শুধু বলে এসেছেন কেন্দ্র কিছু করছে না। কেন্দ্রের কাছ থেকে কিছু পাওয়া যাচ্ছে না, তারা দিতে অনিচ্ছুক, আপনাদের দাবিও ন্যায়সংগত। কিন্তু এই দাবি আদায়ের জন্য কি কার্যকরী পদক্ষেপ আপনারা নিয়েছেন ? আপনারা মুখে বলেন কেন্দ্রের ইন্দিরা গান্ধীর সরকার স্বৈরাচারী আর আপনারা প্রগতিশীল— আপনাদের তারা এইভাবে ডিপ্রাইভ করছেন, অথচ এর বিরুদ্ধে আপনাদের কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণের কার্যসূচী নেই। আমি ধরে নিচ্ছি আপনারা প্রগতিশীল, ক্লাস স্ট্রাগলের কনসেপটে আপনারা বিশ্বাসী। আপনাদের ইনটারেষ্ট তারা খর্ব করছে, তাহলে ইন্দিরা গান্ধীর সরকার যারা একটা ক্লাস-এর পার্টি, সেই সেণ্ট্রাল গভর্নমেণ্ট, তারা সার্ভিং দি ইণ্টারেষ্ট অফ মনোপলি ক্যাপিট্যালিজম্। আর আপনারা প্রগতিশীল, আপনারা সার্ভিং দি ইণ্টারেষ্ট অফ দি প্রোলেটেরিয়েট—এই যদি প্রকৃত অবস্থা হয়—তাহলে কেন্দ্রের সঙ্গে আপনাদের সম্পর্ক কি হবে ? তাদের

সঙ্গে কনফ্রনটেশানের সম্পর্ক হবে, না কো-অপারেশানের? মাননীয় জ্যোতিবাবু বলছেন, উই আর নট ফর কনফ্রনটেশান বাট ফর কো-অপারেশান এবং সেই রকম কার্যকলাপই আমরা দেখছি, কিন্তু কিসের কো-অপারেশান? আপনারা মুখে বলছেন কেন্দ্র প্রতিক্রিয়াশীল। আপনারা ক্লাস স্ট্রাগলের কনসেপটে বিশ্বাসী যদি হন, তাহলে ওঁদের সঙ্গে কো-অপারেট কি করে হবে? এর জন্য তো দরকার ক্লাস স্ট্রাগেল, ডেমোক্রেটিক মুভমেন্ট, ডেমোক্রেটিক মুভমেন্ট এগেনষ্ট সেনট্রাল গভর্নমেন্ট, কিন্তু আর ইউ ডুয়িং সো? কেন্দ্রের এই সব কার্যকলাপের বিরুদ্ধে এখানে বাজেট বক্তৃতায় বা কাগজে স্টেটমেন্ট দিয়ে কিছু হবে না। কেন্দ্রের বিরুদ্ধে সত্যিকারের কোন গণ-আন্দোলন গড়ে তুলেছেন কি? ওঁরা রেলের ভাড়া বাড়িয়েছেন, একটা আন্দোলন হয়েছে কি? বিগত পাঁচ বছরে এই রকম কোন আন্দোলন করেছেন কি কেন্দ্রের বিরুদ্ধে? ওয়েষ্ট বেঙ্গলে বামফ্রন্ট তো বামপন্থার ট্রাস্টিশিপ নিয়ে বসে আছেন, কিন্তু কোন আন্দোলন নেই। সে জায়গায় আমরা আন্দোলন করেছি, ১৯৮০ সালের ৪ঠা নভেম্বর দিল্লীতে ৪॥ লক্ষ লোকের মিছিল নিয়ে গিয়ে কেন্দ্রের জন-বিরোধী নীতির বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছি। সুতরাং আমাদের কার্যকলাপ নিয়ে বলবেন না। আমার বক্তব্য হচ্ছে, আপনারা যদি মনে করেন যে, কেন্দ্রীয় সরকার আপনাদের দাবি মানছে না, তাহলে শুধু কাগজে ষ্টেটমেন্ট করে কি হবে? কেন্দ্রের কাছে আপনারা নিজেদের সম্পূর্ণ বিকিয়ে দিয়েছেন। আপনাদের পলিসিগুলি যদি এ্যানালিসিস্ করা যায়—শ্রমনীতি, শিক্ষানীতি, ভূমি-সংস্কার নীতি, প্রতিটি ক্ষেত্রে আপনারা সাধারণ মানুষের উপর ট্যাকসেশান বাড়িয়ে চলেছেন দেখা যাবে। ফলে আপনাদের সঙ্গে কেন্দ্রীয় সরকারের গতির পার্থক্য কোথায়? কেন্দ্র ট্যাক্স বসাচ্ছেন, আপনারাও ৫ বছরে ২০০ কোটি টাকা ট্যাক্স বসিয়েছেন। ওঁরা পেট্রল, ডিজেল, কেরোসিন ইত্যাদির দাম বাড়িয়েছেন, আপনারাও রেশনে চাল, গম প্রভৃতির দাম বাড়িয়েছেন। ওঁরা রেলের ভাড়া বাড়িয়ে দিয়েছেন, আপনারা বাসের ভাড়া দু-দুবার বাড়িয়েছেন, বিদ্যুতের দাম ধাপে ধাপে বাড়িয়েছেন। আসলে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আপনাদের কোন পার্থক্য নেই—একই নীতি আপনারাও অনুসরণ করে চলেছেন। কেন্দ্রীয় সরকার সমস্ত গণ-আন্দোলনের শক্তিকে দমন করবার জন্য মিলিটারীর বাজেট বাড়িয়েছেন, আপনারাও সেইভাবে পুলিশ বাজেট বাড়িয়েছেন। তাহলে পার্থক্য কোথায়? এরই নাম কি সংসদীয় গণতন্ত্রে দ্বিদলীয় রাজনীতি? আপনারা আজকে পুঁজিপতি শ্রেণী পরিকল্পিত দ্বিদলীয় পরিষদীয় রাজনীতির চক্রান্তের শরিক হতে চলেছেন এবং মালিক শ্রেণী, পুঁজিপতি শ্রেণীর সঙ্গে বন্ধুত্ব স্থাপন করছেন। সুতরাং উভয়ের নীতির মধ্যে কোন পার্থক্য নেই। শুরু থেকেই বাক্‌যুদ্ধ

হচ্ছে। সুতরাং এই ভোট অন এ্যাকাউন্টসকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅনিল মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটি পার্সোনাল এক্সপ্ল্যানেশান আছে। আমি যা বলতে চাইছি তাতে বিরোধী বন্ধুরা চীৎকার করে উঠলেন। আমি স্বদেশী ডাকাতি বলতে দিল্লীর ডাকাতি বা ব্যাংক ডাকাতি বলি নি। আমি স্বদেশী বলতে ক্ষুদিরামের সেটা বলতে চেয়েছি।

**শ্রীমতীশ রায়:** মাননীয় স্পীকার মহাশয়, আমি অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে ভোট অন এ্যাকাউন্টস পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। পূর্বে আমার বিরোধী-দলের পক্ষ থেকে আমাদের বন্ধু অতীশ সিংহ যে ভাষণ রেখেছেন আমি সেটা ধৈর্য ধরে শুনলাম। সেই ভাষণের মধ্যে কোন সারবস্তু খুঁজে পেলাম না সেই কথাই আমি আপনার মাধ্যমে তুলে ধরতে চাই। ওঁনারা বলছেন যে, পশ্চিমবঙ্গের জন-জীবনে অর্থনৈতিক সঙ্কট বেড়েই চলেছে। নিশ্চয়ই আমরা সেই কথা বলছি। কিন্তু এই অর্থনৈতিক সংকট বেড়ে যাবার কারণ কি? শ্রীমতী ইন্দিরা গান্ধী ১৯৮০ সালে আসার পর থেকে যেভাবে করের বোঝা বাড়ানো হয়েছে তার প্রতিফলন সমস্ত ভারতবর্ষে ছড়িয়ে পড়েছে। এই অবস্থা দেখে আমরা বিধানসভায় প্রস্তাব গ্রহণ করেছিলাম যে, সাধারণ মানুষের প্রয়োজনীয় ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস যাতে রাজ্যের হাতে থাকে এবং কেন্দ্র সেই জিনিসগুলির দাম যাতে নির্ধারণ করে দেন এই দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। এই প্রস্তাব আমরা করেছিলাম। ভারতবর্ষে ট্যাক্স ফাঁকি দেবার ব্যাপারে একচেটিয়া পুঁজি-পতিদের যেভাবে ছাড় দেওয়া হচ্ছে তাতে ক্ষতি হচ্ছে। ট্যাক্স ফাঁকির বোঝা যেভাবে বেড়েছে কেন্দ্রীয় সরকার যদি শক্ত হাতে এটা আদায় করতেন তাহলে সাধারণ মানুষের কল্যাণে ব্যবহৃত হোত। সাধারণ মানুষের কল্যাণে কেন্দ্রীয় সরকার যদি নিত্য প্রয়োজনীয় জিনিসের দামের ব্যাপারে একটা সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করতেন তাহলে খুব ভালো হোত। কিন্তু ইন্দিরা গান্ধী আসার পর থেকে আমাদের কাছ থেকে আদায় করছে কি? উনি আসার পর থেকে কয়লার দাম বেড়েছে, লোহার দাম বেড়েছে, সিমেণ্টের দাম বেড়েছে। অথচ আপনারাই বলছেন বিদ্যুতের দাম কেন বাড়লো? ডিজেলের দাম যদি বাড়ে তবে রাজ্যের তেলের দাম বাড়বে। বিদ্যুতের ক্ষেত্রেও বিদ্যুতের দাম বেড়েছে। একথা আমরা কোনদিন অস্বীকার করতে পারবো না। বাসের ভাড়া ডিজেলের দাম বাড়ার ফলে এবং পেট্রলের দাম

বাড়ার ফলে বাড়বেই। এর সঙ্গে পরিবহণের যে সব যন্ত্রাংশ আছে তার দাম বাড়ার ফলে বাসের ভাড়া বাড়বেই, তাতে কোন সন্দেহ নেই। আমাদের সঙ্গে অতীশ সিংহ মহাশয় পাবলিক আণ্ডারটেকিংয়ের সদস্য ছিলেন। তিনি জানেন যে ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবঙ্গেই বাসের ভাড়া কিলোমিটার প্রতি সবথেকে কম। আজকে আমাদের মনে রাখতে হবে যে, ইন্দিরা গান্ধী এই অর্থনীতিকে কোথায় দাঁড় করিয়েছেন।

[4.35—4.45 P. M.]

আজকে সমস্ত দেশকে তিনি দেউলিয়া করে দিয়েছেন। কিছুদিন আগে দেশের মানুষকে গোপন করে আই. এম. এফ.-এর কাছ থেকে, দেশের অর্থনৈতিক স্বাধীনতাকে বিকিয়ে দিয়ে সাম্রাজ্যবাদীদের কাছ থেকে লোন নিলেন। এর কুফল আমরা এখন দেখতে পাচ্ছি। এখানে চটকলগুলি বন্ধের ব্যাপারে অনেকে বললেন। বিগত ৮ মাস ধরে শ্রমিকরা বাররার দাবি করছেন মালিকদের অনমনীয় মনোভাব যদি পরিবর্তন না হয় তাহলে জাতীয়করণ করতে হবে। মালিকরা তাদের বোনাসের টাকা পর্যন্ত দেয় নি। কেন্দ্র থেকে রিজার্ভ ব্যাঙ্ক-এর মাধ্যমে ২০ কোটি টাকা দেয় হয়, কিন্তু শ্রমিকরা তার কোন অংশই পায় নি। সিমেন্টের ক্ষেত্রে দেখুন ৩ মাস আগে যে এক বস্তা সিমেন্টের দাম ছিল ৪৩ টাকা, সেখানে কেন্দ্রীয় সরকার সিমেন্টের নিয়ন্ত্রণ মূল্য বেঁধে দিয়ে ৪৬ টাকা করলেন। অথচ সে সব তাঁরা বলছেন না। পৃথিবীর শ্রেষ্ঠ বিপ্লবী নেতা লেনিন বলেছিলেন, বড়লোকের দল যখন সংকটে পড়ে, যখন তাদের কিছু থাকে না তখন বিধানসভার পবিত্রতা তারা নষ্ট করে দিয়ে বড়লোকের খোয়াড়ে একে পরিণত করে। এ জিনিস আমরা ১৪ই জুন দেখেছি। সেদিন আমরা এখানে কালো বাদুড়ের নৃত্য দেখেছি। আমাদের ত্রুটি-বিচ্যুতি থাকা সত্ত্বেও গ্রামের মানুষ আমাদের সমর্থন করেছেন। রিগিং-এর ব্যাপারে যদি সংখ্যাতত্ত্ব নেয়া যায় তাহলে দেখা যাবে আমার কেন্দ্রে যেখানে কংগ্রেস কোনদিন ৩০/৩৫ বছরে ৪১ হাজার ভোট পান নি, এবার যা তাঁরা পেয়েছেন, সেখানে বামপন্থীরা পেয়েছেন ৬০ হাজার ভোট। সে জন্য বলতে চাই পশ্চিমবাংলার ব্যাপক জনসাধারণের সমর্থন এই সরকারের দিকে আছে। ইন্দিরা গান্ধী বলেছেন, এ বছরে উৎপাদন বৃদ্ধি করতে হবে। কিন্তু শিল্প-বিরোধ আইনের যে সংশোধন আমরা করতে চেয়েছি কেন্দ্রীয় সরকার আজও তার সম্মতি দেন নি। মালিকদের শায়েস্তা করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে যে দাবি করেছিলাম সেই

ক্ষমতা আজ পর্যন্ত দেয়া হয় নি। তাই দেখছি প্রধানমন্ত্রীর ঘোষণা করার পরেও এখানে কয়েক শত কারখানা বন্ধ আছে। রাজ্য সরকার ক্ষমতা চেয়েছিলেন যে, তাদের অধিকার দিলে তাঁরা হাতে নিয়ে এই কারখানাগুলি খুলবেন। কিন্তু সেই ক্ষমতা আজও দেওয়া হয় নি। জয়নাল সাহেব বললেন, সিদ্ধার্থ রায়ের আমলে নাকি সাঁওতালদি হয়েছে। কিন্তু এতবড় কারচুপি আর কোথাও হয় নি। পি. ইউ. সি.-র সদস্য হিসাবে জানি সাঁওতালদি যেদিন প্রধানমন্ত্রী উদ্বোধন করেন সেদিন সেখান থেকে কোন বিদ্যুৎ উৎপাদন হয় নি।

তার থেকে ৩ মাস বাদে সাঁওতালদি কারখানায় বিদ্যুৎ উৎপাদন হল। অথচ ইন্দিরা গান্ধী দেশের মানুষের কাছে বললেন, সাঁওতালদিতে বিদ্যুৎ উৎপাদন হল। এই যে মিথ্যা ধাপ্পা দিয়ে দেশের মানুষকে বিভ্রান্ত করার প্রয়াস আমরা সেই জায়গায় যাই নি। আমরা যেটা করতে চাই আজকে সেই প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। এই কংগ্রেসী দল যখন ক্ষমতায় ছিলেন তখন তারা কোলাঘাট বিদ্যুতের টাকা নিয়ে নটচ্ছ্রয়াম করেছেন, অন্য কাজে তাঁরা সেই টাকা অপচয় করেছেন। আমরা সেই কোলাঘাটের দায়িত্ব হাতে নিয়েছি এবং আমরা আশা করি এই কোলাঘাটের প্রথম ইউনিটের বিদ্যুৎ উৎপাদন হবে এবং এই বছর ১৯৮২ সালের অক্টোবরে টিটাগড় থেকে বাড়তি বিদ্যুৎ আমরা পাব, এই বিশ্বাস আমাদের আছে। আমরা ওদের মত দেশের মানুষকে ধাপ্পা দিয়ে ক্ষমতায় থাকতে চাই না। সে জন্য সঠিক-ভাবে আমরা কাজ করে চলেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তথা অর্থমন্ত্রী মহাশয় তাঁর ভোট অন এ্যাকাউন্টে বলেছেন, পশ্চিমবঙ্গের যে কয়টি জেলায় খরার প্রকোপ দেখা দিয়েছে তাকে আমাদের মোকাবেলা করতে হবে, মানুষকে বাঁচাতে হবে। অতীতে ১৯৭৮ সালে ভয়ংকর বন্যায় লক্ষ লক্ষ মানুষ জলবন্দী হয়েছিল, আমরা সেই অবস্থার মোকাবেলা করে যেমন ভাবে মানুষকে পুনর্বসতি করেছি তেমনি প্রতিটি স্তরের মানুষের সহযোগিতা নিয়ে, পঞ্চায়েতের সহযোগিতা নিয়ে আজকে আমরা সেই কাজ সময় সীমার মধ্যে করব, এই বিশ্বাস আমাদের আছে। মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী মহাশয় পূর্ণাঙ্গ বাজেট পেশ করতে পারেন নি, তার কারণ আপনারা জানেন। কংগ্রেসীরা ভোটকে বানচাল করবার জন্য সুপ্রীম কোর্টে গিয়েছে, তাঁরা আদালতে শুধু পরাজিত হন নি, জনতার আদালতেও পরাজিত হয়েছেন। তাঁদের দোসর যে নেতা দল ছিল তাঁরা নিশ্চিহ্ন হয়ে গেছেন। ঐ আগ মার্গা এস ইউ সি দলে ছিল ৭ জন, তাঁরা নেমে এসেছেন ২ জনে, আগামী দিনে ওঁরাও নিশ্চিহ্ন হয়ে যাবেন। এর কারণ তাঁরা ইন্দিরা কংগ্রেসের সাথে একই সুরে সুর মিলিয়ে বলছেন, পুলিশী

বাজেটে কেন টাকা বাড়ে। অতীতে কংগ্রেসীরা চৌকিদারদের ১০ টাকা বেত
দিতেন। আমরা মনে করি সরকারী স্তরে প্রতিটি কর্মচারীর—তিনি পুলিশ হো
কেরানি হোন, অফিসারই হোন দ্রব্যমূল্যের যে ঊর্ধ্বগতি তার সাথে সমতা রে
তাঁদের যে অর্থনৈতিক চাহিদা তাকে আমাদের মেটাতে হবে। সেই কারণে রা
সরকার সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে সেই দায়িত্ব বিগত ৫ বছর ধরে পালন কর
চেষ্টা করছেন। অধিকাংশ ক্ষেত্রে আমরা সাফল্য লাভ করেছি। কংগ্রে
বন্ধুদের বক্তব্যের মধ্যে একটা কথাই আছে সেটা হচ্ছে অতীতে আমরা সাধা
মানুষের কল্যাণে কোন কাজ করিনি। অতীশবাবু বললেন, বেকার ভাতা দি
নাকি ভুল করেছি, বার্ধক্য ভাতা দিয়ে, বিধবা ভাতা দিয়ে আমরা নাকি ভু
করেছি। ওঁদের জন্য যদি আমরা মস্তানদের ভাতা দিতাম তাহলে ওঁরা বে
হয় খুব খুশী হতেন। কিন্তু একথা বলতে চাই মস্তান, গুণ্ডাদের স্থান পশ্চি
বাংলায় হবে না।

[ 4.45—4.55 P. M. ]

জনসাধারণের গণ-আন্দোলনে আমরা তার মোকাবেলা করব। আমরা য
মানুষের রাজনৈতিক সচেতনতা বাড়াতে পারি, মানুষকে যদি সচেতন করতে পা
গ্রামের উন্নতির জন্য, গরীব মানুষকে যদি আমরা জড়ো করতে পারি তাহ
আমাদের যে পথ সেই দিকে আমরা ধীরে ধীরে এগিয়ে যেতে পারবো। এবং সে
উদ্যোগ আমরা নিয়েছি। কলকাতায় গত নির্বাচনে কি অবস্থা হয়েছে সেটা সুব্র
বাবু ভালভাবেই জানেন। পূর্ব কলকাতায় গুণ্ডাবাহিনী ব্যবহার করে, জাল ভো
দিয়ে ক্ষমতায় আসার চেষ্টা করা হয়েছিল। সুখের কথা, তাদের সেই প্রয়া
সফল হয় নি। শান্তিপূর্ণ প্রয়াসের মাধ্যমে আমরা নির্বাচন করতে পেরেছি। স্বা
এরা গুণ্ডাবাহিনী ব্যবহার করেছে। আমি জানি বটতলা এলাকায় কংগ্রেস মস্তা
দের এনে হাজার হাজার জাল ভোট দিয়েছে। ওখানে যিনি প্রার্থী ছিলেন কখন
দেখি তাঁকে গলায় মালা দিয়ে সভাপতি করা হচ্ছে, আবার কখন দেখি তাঁকে নামি
দেয়া হচ্ছে। যখন সময় হবে আমি তথ্য দিয়ে সেই সমস্ত ঘটনা বিধানসভায় বলব
মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি এই বাজেট সমর্থন করি এবং যে পদ্ধতির
কথা আমি বললাম সেই পদ্ধতিতে আমরা এগিয়ে যাব, এ কথা বলে আমি আমার
বক্তব্য শেষ করছি।

**শ্রীভুপেন্দ্রনাথ শেঠঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মুখ্যমন্ত্রী যে বাজেট

উত্থাপন করেছেন, সেই বাজেট কথাটির শেষ অক্ষর অর্থাৎ "ট" কথাটি কেটে দিলে যা দাঁড়ায় এই বাজেট হচ্ছে তা-ই। আমি মনে করি এই বাজেট জনস্বার্থ-বিরোধী এবং সেদিক থেকে একে বাজেট বলা যায় না। এর আগে মার্চ মাসে ভোট অন এ্যাকাউন্টস যেটা করা হয়েছিল তার টাকা ইলেকশনের কাজে খরচ করেছে বলে কোন উন্নতি দেখা যায় নি। আমরা জানি গত ১৮ তারিখে লরি লরি গম নিয়ে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করা হয়েছে, ভোটের ব্যাপারে মানুষকে ইনফ্লুয়েন্স করা হয়েছে। এঁরা ভোট অন এ্যাকাউন্টস নিয়ে এসেছেন, কিন্তু আমরা দেখছি হসপিটালের রোগীদের ১০০ গ্রাম ডায়েটের পরিবর্তে সেটা ২৫ গ্রামে এসে পৌঁছেছে, হসপিটালে এক্স-রে মেশিন নেই, চিকিৎসার সুব্যবস্থা নেই। অর্থাৎ সমস্ত দিক থেকে দেখছি একটা অন্ধকার নেমে এসেছে। কাজেই যে কথা বলছিলাম অর্থাৎ বাজেটের শেষ অক্ষর "ট" কথাটি কেটে দিলে যা দাঁড়ায় এই বাজেট তা-ই বলে আমি একে সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধচন্দ্র সিংহঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট বিধানসভায় পেশ করেছেন, আমি সেই বাজেটকে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষণ ধরে নির্বাচনের প্রাক্কালে কি রকম কাজ হয়েছে এ সম্বন্ধে ইন্দিরা পক্ষের কংগ্রেসী সদস্যদের বক্তৃতা শুনছিলাম। (নয়েজ) মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সরকার পক্ষ থেকে গত ৫ বছরের বাজেটের খতিয়ান হিসাবে অর্থনৈতিক সমীক্ষা সদস্যদের মধ্যে যা বিতরণ করা হয়েছে, সেটা বিরোধী পক্ষের সদস্যগণ, তাঁদের বক্তৃতা শুনে, পড়েছেন বলে মনে হল না। এই সমস্ত জিনিস পড়ে দেখবারও তাঁদের এতটুকু সুযোগ ঘটেনি। আপনি জানেন বিগত সরকারের মুখ্যমন্ত্রী শেষ অধিবেশনে একথা বলেছিলেন যে, আমরা যেটুকু পাঁচ বছরে করতে চেয়েছিলাম সবটা করা সম্ভব হয় নি, ত্রুটি-বিচ্যুতি থেকে গেছে, তিনি কিন্তু একথা সেদিন অকপটে স্বীকার করেছিলেন—পাঁচ বছরে পশ্চিমবাংলার বিভিন্ন সমস্যা সমাধানের ক্ষেত্রে অনেকখানি আমরা এগিয়ে গিয়েছি। অর্থনৈতিক সমীক্ষা যদি পর্যালোচনা করে দেখা যায়, তাহলে দেখা যাবে কি কাজ হয়েছে, আমি ডঃ জয়নাল আবেদিনকে স্মরণ করিয়ে দিতে চাই, তিনি পশ্চিমবাংলার সমস্যা তুলে ধরেছেন, আমি তাঁকে সারা ভারতবর্ষের ভূমি সংস্কার সম্বন্ধে তুলনা করে দেখাতে চাই। সারা ভারতবর্ষে ৪০ লক্ষ একর উদ্বৃত্ত জমি পাওয়া গেছে, আর পশ্চিমবংগে পাওয়া গেছে ১২ লক্ষ কয়েক হাজার একর

জমি, অর্থাৎ সারা ভারতবর্ষের থার্টি পারসেন্ট, সারা ভারতবর্ষে যে পরিমাণ জমি সারপ্লাস পাওয়া গেছে তার এক-তৃতীয়াংশ জমি পাওয়া গেছে এখানে এবং সেই জমি গ্রামের গরীব ভূমিহীন মানুষদের মধ্যে, বর্গাদারদের মধ্যে, ভূমিহীন কৃষকদের মধ্যে বিতরণ করা হয়েছে। এটা নিশ্চয়ই অর্থমন্ত্রী কৃতিত্ব হিসাবে পেশ করতে পারেন। এই যে কিছু দিন আগে নির্বাচন সমাপ্ত হয়ে গেল, তাতে আমরা দেখলাম পশ্চিমবংগের জনসাধারণ বিপুলভাবে এই সরকারকে সমর্থন জানিয়ে পুনরায় এখানে পাঠিয়ে দিয়েছে। বিভিন্ন ক্ষেত্রে—উৎপাদনের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি কিভাবে কর্মসংস্থানের সুযোগ করেছে, হ্যাণ্ডলুমের ক্ষেত্রে গ্রামাঞ্চলে কর্মসংস্থানের সুযোগ তৈরি করেছে এবং গ্রামের অর্থনৈতিক পুনর্বাসনের সুযোগ করে দিয়েছে।

(**ডাঃ জয়নাল আবেদিনঃ** পার ক্যাপিটা ইনকাম কত হয়েছে?) বলছি। ১৯৭৬-৭৭ সালে যেখানে উৎপাদন ছিল ২৬০ মিলিয়ন, ১৯৮১-৮২ সালে সেটা হয়েছে ২৮০ মিলিয়ন, থার্টি এইট পারসেন্ট উৎপাদন বেড়েছে। এটা কি কৃতিত্বের দাবি নয়? এ কথা যদি বিরোধী পক্ষের বন্ধুরা না মানেন তবে তাকে সত্যের অপলাপ বলে মানতেই হবে। গ্রামাঞ্চলের গরীব মানুষ, সাধারণ মানুষের অর্থনৈতিক অবস্থাকে স্থিতিশীল করবার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সাথে যৌথ উদ্যোগে যে পরিমাণ ফাইনানসিয়াল ডেভেলপমেন্ট প্রোগ্রাম গ্রহণ করেছে - ফুড ফর ওয়ার্ক, রুরাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম, এগুলিতে গ্রামাঞ্চলে যে শ্রম-দিবস তৈরি করা হয়েছে, তাতে দেখতে পাচ্ছি—১৯৭৮-৭৯ সালে ৫৩৩.৫১ লক্ষ শ্রম-দিবস তৈরি করা সম্ভব হয়েছিল, কিন্তু ১৯৮০-৮১ সালে সেটা দাঁড়িয়েছে ৩২৮ লক্ষ শ্রম-দিবসে। ১৯৭৮ সালে জনতা সরকারের সহযোগিতায় যে শ্রম-দিবস তৈরি সম্ভব হয়েছিল ১৯৮০ সালে কেন্দ্রে ইন্দিরা গান্ধীর সরকার প্রতিষ্ঠা হওয়ার ফলে এবং পশ্চিমবংগের দাবিকে উপেক্ষা করার ফলে সেটা সৃষ্টি করা সম্ভব হয় নি। কেন্দ্রীয় সরকার পশ্চিমবংগের দাবি উপেক্ষা করছেন, সে জন্যই এই অবস্থা সৃষ্টি হয়েছে। শুধু তাই নয়, আমি এ কথা বলব যে, কম্পেয়ারেটিভ স্টেটমেন্ট দেখলে দেখা যাবে···(Noise) এটা ঘটনা। এই পরিপ্রেক্ষিতে ভোট অন এ্যাকাউন্ট বাজেট দেখলে দেখা যাবে পশ্চিমবাংলা অনেকখানি এগিয়ে গেছে, সে বিষয়ে সন্দেহ নেই।

[4.55—5.05 P. M.]

আজকে ১৯৭২-৭৩ সাল থেকে আরম্ভ করে ১৯৭৬-৭৭-এর মধ্যের এই পাঁচ

বছরের বাজেট এবং ১৯৭৭-৭৮ সাল থেকে শুরু করে ১৯৮১ সাল পর্যন্ত, এই পাঁচ বছরের যে বাজেট এই দুইটি বাজেটকে যদি পর্যালোচনা করা যায় তাহলে এ বিষয়ে কোন সন্দেহ নেই যে, ১৯৭৭-৭৮ সাল থেকে শুরু করে ১৯৮০-৮১ সাল পর্যন্ত যে বাজেট রূপায়িত হয়েছে সেই বাজেটের মূল বৈশিষ্টা ছিল গ্রামের উন্নয়ন, অর্থাৎ উন্নয়নমূলক অরিয়েনটেড বাজেট। আমি আপনাকে তথ্য দিয়ে বলছি যে, আমাদের average annual total income, average annual total expenditure. ১৯৭২-৭৩ সাল থেকে ১৯৭৬-৭৭ সাল এবং ১৯৭৬-৭৭ সাল থেকে ১৯৮০-৮১ সালের মধ্যে ৭৬.৩% বেড়ে গিয়েছে। এবং তারপর এ্যাভারেজ এ্যানুয়েল ডেভেলপমেন্ট এক্সপেনডিচার বেড়েছে এই সময়ের মধ্যে ৮৪.৩% এবং প্রপার ডেভেলপমেন্ট এক্সপেনডিচার এই সময়ের মধ্যে বেড়েছে ১৩২.৮১। আমি মনে করি এটা একটা বিরাট উল্লেখযোগ্য তথ্য। ১৯৭৭ সালে থেকে ১৯৮০-৮১ সাল বামফ্রন্ট সরকার আসনে অধিষ্ঠিত ছিলেন। এই সময়ে ডেভেলপমেন্টের জন্য কত পার-সেনটেজ-এ টাকা খরচ হয়েছে, তার একটা নমুনা দিয়ে এইটুকু প্রমাণ করার চেষ্টা করছি যে, গত পাঁচ বছরের যে বাজেট প্রণয়ন করা হয়েছে সেই বাজেটে জনগণের জন্য কি পরিমাণ টাকা খরচ করা হয়েছে সেই তথ্য আমি তুলে ধরছি। শুধু তাই নয়, ১৯৭৬-৭৭ সাল থেকে শুরু করে ১৯৮০-৮১ সালের মধ্যে এই পশ্চিমবঙ্গ রাজ্য সরকার উন্নয়নমূলক খাতে অর্থ ব্যয় করার জন্য নিজস্ব রিসোর্স মবিলাইজ করেছে ১৮৮%। কেন্দ্রীয় সরকার এই পাঁচ বছর ধরে পশ্চিমবাংলা সরকারকে বঞ্চিত করেছে। কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবাংলায় উন্নয়নের অগ্রগতি যাতে অব্যাহত থাকে তার জন্য রাজ্য সরকার নিজস্ব উদ্যোগ গ্রহণ করেছেন, রিসোর্স মবিলাইজ করেছেন এবং তার এ্যাভারেজ হচ্ছে ১৪৮%। অর্থাৎ ১৭৪ কোটি টাকা থেকে ৫৩১ কোটি টাকা। আমি এই কথাগুলি বলে এটা বোঝাতে চাচ্ছি যে, গত পাঁচ বছরে বামফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবাংলার জনসাধারণের যে উন্নয়নমূলক কাজগুলি শুরু করা হয়েছিল, সেই উন্নয়নমূলক কাজ আজকে সমাজে সর্বস্তরের মানুষের কল্যাণের জন্যই শুরু করা হয়েছিল। একদিকে গ্রামের ক্ষেতমজুরের সুবিধা হয়েছে, মজুরী বেড়েছে, গ্রামের বর্গাদারদের এবং ছোট চাষীদের সুবিধা হয়েছে, অন্য দিকে তেমন স্কুল, কলেজ ইত্যাদির সংখ্যা বেড়েছে। আবার বেকার ভাতা দেবার ব্যবস্থা করা হয়েছে, অন্য দিকে কুটির এবং ক্ষুদ্র শিল্প গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গায় নূতন করে স্থাপন করে গ্রামের অর্থনীতিকে পরিবর্তন করার চেষ্টা করা হয়েছে, আর তারই প্রতিফলন ঘটেছে বিগত সাধারণ নির্বাচনে। পশ্চিমবঙ্গের সাধারণ জনসাধারণ বিপুলভাবে এই বামফ্রন্টকে সমর্থন করে এখানে পাঠিয়ে দিয়েছেন। তাই আমি এই

বলতে চাচ্ছি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আজকে পশ্চিমবাংলার যে বাজেট উত্থাপ করেছেন সেই বাজেট তিন মাসের জন্য পেশ করা হয়েছে এবং যখন পূর্ণাঙ্গ বাজে পেশ করা হবে তখন আমরা পশ্চিমবাংলার উন্নয়নের একটা বিরাট চিত্র সেখানে খুঁজে পাবো। সেই বাজেটের মাধ্যমে পশ্চিমবাংলার যে সমস্ত সমস্যা রয়ে সেই সমস্ত সমস্যা সমাধান করার চেষ্টা আমরা নিশ্চয় করবো। কিন্তু একটা কথ আমাদের ভাবতে হবে যে, আমরা যে সংবিধানের কাঠামোর মধ্যে বাস করছি, সেই সংবিধানের কাঠামোতে একটা রাজ্য তার সমস্ত প্রচেষ্টায় সমস্ত রাজ্যকে উন্নতি দিকে এগিয়ে নিয়ে যেতে পারে না। সংবিধানের কাঠামোর মধ্যে কেন্দ্রীয় সরকারে একটা বিরাট দায়-দায়িত্ব রয়েছে এবং কেন্দ্রীয় সরকার যদি রাজ্যকে তার সহযোগি তার হাত না এগিয়ে দেয় তাহলে কোন রাজ্য সরকারের পক্ষে তার সমস্ত পরিকল্পনাগুলিকে, তার সমস্ত প্রচেষ্টা দিয়েও রূপায়িত করা সম্ভব নয়, সে বেকা সমস্যা বলুন, কৃষি সমস্যা বলুন, খাদ্য সমস্যা বলুন, কোন সমস্যাই সমাধান করা সম্ভব হবে না, যদি কেন্দ্রীয় সরকার তার দায়-দায়িত্ব পালন না করেন। আমাদের জনত সরকারের আমলে হলদিয়ায় পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স স্থাপন করার জন্য আমর যে প্রস্তাব দিয়েছিলাম সেটা জনতা সরকার মঞ্জুর করার প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু এখনও পর্যন্ত কংগ্রেস সরকার সে সম্বন্ধে কোন মঞ্জুরী দেন নি। অতএব যদি আপনারা বিচার করেন যে, বেকার সমস্যা সমাধান সরকার করতে পারছেন না তাহলে এটাও দেখতে হবে যে, পশ্চিমবাংলায় শিল্প স্থাপনের জন্য, কোথায় লাইসেন্স বা পারমিট বা লেটার অব ইনডেন্ট দেওয়া হবে তা সমস্ত কিছু যদি কেন্দ্রীয় সরকার বন্ধ করে দেয় তাহলে কি করে পশ্চিমবাংলায় বেকার সমস্যা সমাধান করা সম্ভব হবে, কি করে নূতন করে কলকারখানা স্থাপন করা সম্ভব হবে?

কি করে পশ্চিমবঙ্গের বেকার সমস্যার সমাধান হবে, কি করে আমরা অগ্রগতির দিকে এগিয়ে যেতে পারব এই বিষয়ে আজকে একটা গঠনমূলক দৃষ্টিভঙ্গি দিয়ে চিন্তা করতে হবে এবং সেই চিন্তা করে যদি আজকে সমস্যার কথাগুলো রাজ্য সরকার বলেন তাহলে নিশ্চয়ই গত ৫ বছরের যে পারফরমেন্স, অর্থনৈতিক ক্ষেত্রে, সেই পারফরমেন্স যথেষ্ট সাফল্যমণ্ডিত হয়েছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। সুতরাং সেই দৃষ্টিভঙ্গি থেকে আমি আজকে যে বাজেট মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী পেশ করেছেন সেই বাজেটকে আন্তরিকভাবে সমর্থন করি। আমি মনে করি এই বাজেটের মধ্য দিয়ে পশ্চিমবঙ্গে আগামী দিনের অগ্রগতির চাকা আরো এগিয়ে যাবে। আমি মনে করি সাধারণ মানুষ, সমস্ত শ্রেণীর মানুষ তাদের জীবনধারণের জন্য, তাদের

কল্যাণের জন্য, তাদের উন্নয়নের জন্য, মঙ্গলের জন্য, তাদের বাঁচার পথের জন্য সমস্ত আলো দেখতে পারে। এই কথা বলে এই বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুনীতি চট্টরাজ :** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি প্রবোধবাবুর বক্তব্য শুনলাম। আমি একটি বৈধতার প্রশ্ন তুলেছি। মাননীয় প্রবোধবাবুকে বলতে হবে ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত যা তিনি বলেছেন, সব ভুল বলেছেন এবং ওনাকে ল্যাং মেরে শ্রীকিরণময় নন্দ মন্ত্রী হয়েছেন তার জন্য তিনি সি পি এম বলেন নি।

**মি: ডেপুটি স্পীকার :** এটা বৈধতার প্রশ্ন হল না, এটা পয়েন্ট অফ ইনফর-মেশন হল।

**ডাঃ হরমোহন সিন্‌হা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউসে একটা আচরণ-বিধি আছে, একটা ডেকোরাম আছে। বার বার আমরা মুখে বলি, কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে এবং ক্ষোভের সঙ্গে বলতে হচ্ছে কিছু কিছু মাননীয় সদস্য যে ধরনের আচরণবিধির বাইরে ব্যবহার করছেন, এতে আমি মনে করি এই হাউসের যে মর্যাদা, সেই মর্যাদা হানি হচ্ছে। এই ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** I shall look into it. Please take your seat. Now Shri Deokinandan Poddar.

**শ্রীদেওকীনন্দন পোদ্দার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য অর্থমন্ত্রীর ভোট অন এ্যাকাউন্টস্ পেশ করতে গিয়ে যা বক্তব্য রেখেছেন তা পড়ে আমার মনে হল এই বক্তব্য পশ্চিমবাংলার বিধানসভার বক্তব্য নয়। পশ্চিমবাংলার অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর বক্তব্য নয়। এটা একটা রাজনৈতিক দলের নেতার বক্তব্য, রাজ-নৈতিক মঞ্চে এই বক্তৃতা করা হয়েছে। এই বক্তৃতা কোন দেশের জন্য, পশ্চিমবঙ্গ-বাসীর জন্য অর্থমন্ত্রী কিংবা বামফ্রন্ট সরকার কি করবেন, কি না করবেন কিছুই জানান নি। তিনি এই বক্তৃতার মধ্যে জানিয়েছেন যে, বিপুল ভোটে আমরা জিতে এসেছি। তাঁরা বিপুল ভোটে জিতে আসেন নি। গুণ্ডামী করে, রিগিং করে তাঁরা জিতে এসেছেন। তাঁরা জিতে এসেছেন মানুষকে ধাপ্পা দিয়ে। আজকে পশ্চিম-বাংলার জনসাধারণকে বলছেন ভারত সরকার আমাদের সঙ্গে সহযোগিতা করছেন না,

আর্থিক সহযোগিতা করছেন না, কোন ক্ষেত্রেই আমাদের সহযোগিতা করছেন না। যে রাজনৈতিক দল, যে মন্ত্রী কোন কাজ করতে পারে না, যে রাজনৈতিক দল কাজ ক্ষেত্রে নামতে পারে না, অন্যের উপর দোষারোপ করে মানুষকে ধাপ্পা দিয়ে রাজনৈতিক বক্তৃতা দিয়ে পশ্চিমবাংলার মানুষের হাত থেকে বাঁচতে চায়, তার এইভাবে আর বাঁচতে পারবেন না। এই হাউসের মাধ্যমে আমি পশ্চিমবাংলা মানুষকে জানাচ্ছি আগামী নির্বাচন কালকে হোক কি ৫ বছর পরে হোক, পশ্চিম বাংলার মানুষ আমাদের বিপুল ভোটে জয়ী করে আনবে। আমরা ঐদিকে বসবে তখন আপনাদের বিপর্যয় হবে। এই ধরনের বক্তৃতা বিধানসভায় রাখা যায় না এই ধরনের বক্তৃতা রাখা যায় পাবলিকের সামনে। এই ধরনের বক্তৃতা এ্যাসেমব্লীতে দেওয়া যায় না। এই বলে এই ভোট অন এ্যাকাউণ্টসের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 5.05—5.15 P. M. ]

**শ্রীক্ষীতিভূষণ রায়বর্মণঃ** মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এই হাউসে বিভি রাজনৈতিক দল আছে, তাঁদের মনোনীত এম. এল. এ. আছে এবং তাঁ তাদের দলীয় নীতি অনুযায়ী এই আলোচনায় অংশ গ্রহণ করেন। কিন্তু আমা অত্যন্ত বেদনার সঙ্গে লক্ষ্য করলাম যে, এস ইউ সি নামে একটি দল যাঁ নিজেদের সত্যিকারে বিপ্লবী বলে থাকেন, তাঁদের এই সমালোচনার মধ্যে কংগ্রে সম্পর্কে একটি কথাও বেরল না, বামফ্রন্ট সরকারের বিরুদ্ধেই সমস্ত আক্রম হয়েছে। আমাদের সেই বন্ধুরা বক্তৃতা দিয়ে চলে গেছেন, হাউসে নেই। এখানে থাকলে বলতাম এই এস ইউ সি আই-এর পিছনে আগ মার্গ কথাটা ঢুকিয়ে দেওয় হোক। যাই হোক আমি আরো একটি জিনিস লক্ষ্য করলাম, কংগ্রেসী বন্ধুদে পক্ষে মাননীয় অতীশ সিংহ মহাশয়, তিনি দেখতে অত্যন্ত মনোরম এবং সে জন্যই বোধহয় আমাদের যা কিছু অগ্রগতি হয়েছে তাতে তাঁর এত গাত্রদা দেখা যাচ্ছে। কারণ তিনি বললেন গ্রামের কৃষকদের যে পেনশন দেওয়া হয়েছে বিধবা ভাতা দেওয়া হয়েছে, বেকার যুবকদের ভাতা দেওয়া হয়েছে তাতে নাকি ওর সব বিড়ি, সিগারেট খেতে শিখেছে, সিনেমা দেখতে শিখেছে। এই যদি সমালোচ হয়—অর্থাৎ সমাজের যাঁরা উচ্চস্তরের মানুষ তাঁরাই কেবল সমস্ত সুখ-সুবিধা ভো করবেন এবং তাঁদের কোন সীমারেখা থাকবে না, আর গ্রামের যারা গরীব মানু তারা যদি দু-একটা বিড়ি সিগারেট খায় এবং তাদের জন্য বামফ্রন্ট সরকার যদি কি

করে থাকে তাহলে সেটা আমাদের চরম অপরাধ—এই সমালোচনা আমরা এখানে শুনলাম। অর্থাৎ যাকে দেখতে নারি তার চলন বাঁকা—আমরা গত ৫ বছরে জনগণের জন্য যেটুকু করেছি তারই প্রতিফলন গত নির্বাচনে হয়েছে। কিন্তু তার একটুও ওরা সমর্থন করতে পারছেন না। যদি সমর্থন করতে পারতেন তাহলে আমরা বুঝতাম যে তাঁদের সমালোচনার মধ্যে কিছু সারবস্তু আছে। কাজেই এই বাজেটকে তাঁরা তো বিরোধিতা করবেনই, এতে আশ্চর্য হবার কিছু নেই এবং সেই দৃষ্টিভঙ্গি নিয়ে ওঁরা এতক্ষণ ধরে এই বাজেটের বিরোধিতা করে গেলেন, এটা আমরা দেখলাম। আমি এই বাজেট সমর্থন করে অল্প কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই। আমরা এটুকু দাবি করছি যে, গত ৫ বছরে বামফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবাংলার অর্থনৈতিক ব্যবস্থার মূলগত পরিবর্তন হয়েছে। ১৯৭৬-৭৭ সালে আমাদের বাজেট ছিল ৭৬২ কোটি টাকার, সেটা বর্তমানে প্রায় ২ হাজার কোটি টাকায় এসে দাঁড়িয়েছে। এই টাকা কিসে লাগছে? এই টাকা জনগণের উন্নয়নের কাজে লাগছে এবং বিভিন্ন উন্নয়নের কাজে লাগছে, গ্রামের গরীব মানুষদের কাজে লাগছে। এটাই হচ্ছে কংগ্রেসী বন্ধুদের গাত্রদাহ, যেটা তাঁরা খুব ভাল করেই জানেন।

তাঁরা খুব ভালো করেই জানেন যে, ৩০ বছরে কংগ্রেস যা করতে পারেনি ৫ বছরের মধ্যে বামফ্রন্ট সরকার সেই টাকাটা কাজে লাগিয়েছেন। যার ফলে স্টার্টিং বা মারকিং কিছু কিছু পরিবর্তন সেখানে সূচিত হয়েছে। শুধু পশ্চিমবাংলার নয়, সারা ভারতবর্ষের মানুষ সেটা স্বীকার করেন। এই জিনিষটা তাঁরা সহ্য করতে পারছেন না বলেই এই ধরনের সমালোচনা করছেন। জনসাধারণের স্বার্থে এই টাকা বা বাজেট আমরা বাড়াচ্ছি, এটা বাড়িয়ে যেতে হবে, এটা কমানোর কোন সম্ভাবনা নেই বা উচিত নয়। উন্নয়নমূলক খাতে এই টাকাটা যাতে ব্যয়িত হয় তার জন্য ব্যবস্থা করতে হবে, পিছিয়ে আসা চলবে না। এখন কি ভাবে সেটা হবে? আমাদের কংগ্রেসী বন্ধুরা বা কেন্দ্রীয় সরকার বা ভারতবর্ষের বিভিন্ন কংগ্রেস শাসিত রাজ্য যা আছে তাঁরা সেখানে যা করেন সেটা হচ্ছে তাঁরা গরিবের উপর করের বোঝা চাপান, আর বড় লোকদের কর থেকে রেহাই দেন—এই ভাবে তারা চলেন। কিন্তু সেই রাস্তায় আমরা যেতে পারবো না, অথচ খরচ কমানোও চলবে না, কাজেই অন্য রাস্তা আমাদের নিতে হবে। সেই জন্যই আজকে প্রশ্ন উঠেছে কেন্দ্র-রাজ্য আর্থিক অবস্থার পরিবর্তনের। এই অবস্থার যদি পরিবর্তন না করা হয়, পুনর্বিন্যাস না করা হয় তাহলে কিছুতেই সমস্যার সমাধান হবে না। কেন্দ্রীয় সরকার টাকার পাহাড়ের উপর বসে থাকবেন, আর বিভিন্ন রাজ্য সরকার

তার কোন ভাগ পাবেন না, অথচ রাজ্যগুলির শাসন তাদের পরিচালনা করতে হবে এ অবস্থা চলতে পারে না। এই টাকা নিয়ে গত ৫ বছর যাবৎ আমরা এটা দাবি করে এসেছি যে, কেন্দ্র-রাজ্যের আর্থিক সম্পর্কের ব্যাপারটার পুনর্বিন্যাস হওয়া দরকার। সমস্ত ব্যাপারটা নিয়ে একটা অর্থ কমিশন বসানো উচিত, তাদের এ ব্যাপারটি ভালোভাবে বিচার-বিবেচনা করে দেখা উচিত। তাছাড়া আমরা বলেছি কেন্দ্রের উচিত অন্ততঃ কতকগুলি অত্যাবশ্যক জিনিসের দাম বেঁধে দেওয়া, কিন্তু তাঁরা সেটা না করে দাম বাড়িয়ে দিচ্ছেন এবং তার ফলে জনগণের খরচ বাড়ছে, কাজে সেখানে তাদের সাহায্য করতে হচ্ছে। বামফ্রন্ট সরকারকে সেই সাহায্য করতে হচ্ছে, ফলে সেখানে ওভার ড্রাফটের প্রশ্ন আসছে। ওভার ড্রাফটের প্রশ্নটা শু পশ্চিমবাংলার ক্ষেত্রেই নয়, ভারতবর্ষের ২২টি রাজ্যের মধ্যে ২১টি রাজ্যই ওভার ড্রাফট নিয়েছে। আড়াই হাজার কোটি টাকা ওভার ড্রাফট নেওয়া হয়েছে, যার মধ্যে পশ্চিমবাংলা নিয়েছে সাড়ে তিনশো কোটি টাকা। এই ওভার ড্রাফটের ডেফিসি কে মেটাবে? এ দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। তাঁরা যদি এ দায়িত্ব পালন না করেন তাহলে ওভার ড্রাফটের প্রশ্ন থাকবেই, এটা মিটবে না। তারপর আমরা আরো দেখছি ৭/৮ হাজার কোটি টাকার নোট ছাপিয়ে নিয়েছেন কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে রাজ্য সরকারকে কোন এক্তিয়ার বা অধিকার দেওয়া হচ্ছে না। তাঁরা ইচ্ছামত টাকা ছাপছেন আর জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন এবং তার ফলে ইনফ্লেশান ঘটছে। এর একটা ব্যবস্থা হওয়া দরকার, এ ব্যাপারে একটা সমতা আনা দরকার। আমরা দেখতে পাচ্ছি চিনি, কাপড়, তামাক, সিগারেট এই সমস্ত জিনিসের উপর বিক্রয় কর বসিয়ে রাজ্য সরকার ট্যাক্স আদায় করতে পারতো কিন্তু এখন কেন্দ্র সেই রাইট কেড়ে নিচ্ছেন। এই ভাবে সব দিক থেকে রাজ্যকে মারছেন, আর বলছেন ওভার ড্রাফট নিতে পারবে না। এটা বাস্তবসম্মত নয় কাজেই ওভার ড্রাফটের প্রশ্ন আসবেই।

[ 5.15—5.25 P. M. ]

আমার বক্তব্য হচ্ছে যে, সেই সমস্ত জিনিসপত্রের উপর কর বসানোর অধিকার আমাদের রাখতে হবে। আর পেট্রোলিয়ামজাত যে দ্রব্য এগুলির কেন্দ্রীয় সরকার কর বসিয়ে ৩॥ হাজার কোটি টাকা আদায় করছেন এবং তার থেকে মাত্র ৬ শত কোটি টাকা রাজ্যগুলিকে দিচ্ছেন। আমরা তার অর্ধেক ভাগ চাই। আমরা মনে করি যে, নূতন যে কোন পণ্য বা জরুরী পণ্য—এই রকম মার্ক করে বিক্রয় করের

আওতা থেকে সেগুলিকে বের করে নিয়ে যাওয়া কেন্দ্রীয় সরকারের উচিত নয়। তা যদি করা হয় তাহলে রাজ্যগুলিকে সাহায্য করা হবে না, ফলে রাজ্যগুলির আর্থিক সংকট থাকবে, ওভার ড্রাফট থাকবে। কারণ জনগণকে সাহায্য করা থেকে আমরা বিরত থাকতে পারবো না, তাদের পাশে আমাদের দাঁড়াতে হবে। কংগ্রেসের মত শাসন আমরা চালাতে পারবো না। তাদের মত করা আমাদের পক্ষে সম্ভব হবে না বলে ওভার ড্রাফট হচ্ছে এবং বামফ্রন্ট সরকার সেই ভাবেই বাজেট তৈরি করেছে। এবারে ভোট অন এ্যাকাউন্ট বাজেট হচ্ছে, সামনে পূর্ণাঙ্গ বাজেট আসবে, তখন কংগ্রেস বন্ধুদের মাথা আরো গরম হয়ে উঠবে। যাই হোক, সমস্ত সমালোচনা সত্ত্বেও বামফ্রন্ট সরকারকে বিরত করা যাবে না, আমরা তাদের পাশে থাকবো এবং তাদের জন্য কাজ করবো এই বিশ্বাস এবং প্রতিজ্ঞা করে এবং বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Rajesh Khaitan :** Mr. Deputy Speaker, Sir, perhaps you know that I am a new member of this House. As I am required to express my views on the financial proposal presented by the Hon'ble Chief Minister I wish to obtain a clarification from you, Sir,—are we here to discuss the Central Budget or the State Budget ? If we are here to discuss the State Budget I would like to submit that most of the members here have been criticising the Central budget and not the State budget. As far as I am aware I am required to speak on the State budget —on the financial proposals laid down on the table of the House by the Hon'ble Chief Minister or the Finance Minister. In the beginning I must admire the Hon'ble Chief Minister for admitting that he is not Shri Sidhartha Shankar Ray. Had he been so, such financial proposal would not have been laid on the table. It will be recalled that when Shri Siddhartha Shankar Ray was the Chief Minister, our party then in the Government had placed a surplus budget. I hope and pray that the Hon'ble Chief Minister shall try to live up the standards laid down by our previous Chief Minister belonging to our party so that the economic situation of our State may improve. I offer my services so that he may feel confident that we in the opposition are determined to adopt a very constructive role in the interest of the people of the State. Although in the annual financial statement one can see with closed eyes the impractical theories propounded by none other than Dr. Ashok Mitra, I for one would hope to see silver lining around the black clouds spread all over the State.

**Mr. Deputy Speaker :** Mr. Khaitan, are you reading your prepared statement ?

**Shri Rajesh Khaitan :** Yes Sir, I am reading from my prepared statement. I was told by my senior colleagues and members of this House that while discussing or placing my views I can read it.

**Mr. Deputy Speaker :** This is not the convention of this House. But if you so desire I can allow you to do so, although it has no precedence in this House.

**Shri Rajesh Khaitan :** I am thankful to you, Sir. I believe in the tradition of the House. Had I known this beforehand I would not have done so. However, I will pick up my points from my prepared statement.

Sir, three reasons are given by the Hon'ble Chief Minister in support of the propriety of delay in laying down the financial proposals. The first is, the delay in holding of the election, second being that the Chief Minister has made an attempt to make the overdraft with the Reserve Bank of India an issue for the delay by the ruling party in coming forward with their concrete budget proposals, and the third is, the State Government's disapproval of the Planning Commission's suggestion to freeze the plan outlay at the level of 1981-82 particularly when it is burdened with unprecedented overdrafts.

Sir, on the point of overdraft with the Reserve Bank of India as I have seen through the newspapers—

(Noise and interruptions)

Sir, on the one hand you are asking me to uphold the traditions of the House but on the other hand it is not being followed by the members of the other side because being a new member I should not have been interrupted—this overdraft issue is no issue to them because before the election this ruling Party who was in government said that the Reserve Bank accounts were not correct. But after the election I have seen in the newspapers that the Hon'ble Chief Minister said that it was alright. He said, 'we agree with the figures of the Reserve Bank on the issue of overdraft, and we accept the overdraft'. So, there is the question of decency that is coming in the way.

(Noise and interruptions)

Sir, the second issue is, in the background of the hopeless law and order situation in the State it is strange that the expenses on account of police personnel has been proposed to be Rs. 93.96 crores as against Rs. 90 crores in 1980-81, as per revised estimate of 1981-82. It is worth noting that the original estimate on this account was Rs. 73 crores only. This itself makes me to presume that this current proposal of Rs. 93.96 crores will definitely shoot up by at least anothor Rs. 10 crores, if not more. Such a huge expenditure out of this State Exchequer is for what purpose—I want to know for what purpose ? I am not aware of it, but I am sure that this is not for

the purpose of protecting the life and property of the people of State. A study of the consolidated annual financial statement reveals that in the budget proposal for 1981-82 a surplus of Rs. 33·61 crores was shown on Revenue Account which turned out to be a deficit of Rs. 133 75 crores as per revised budget figures for the last year. In the current proposals too the deficit has been surprisingly estimated at Rs. 66.95 crores. I am really afraid whether any degree of honesty has been observed in estimating it. The next position excluding the opening balance was shown as a deficit of Rs. 42 crores only in the original budget for the year 1981-82 which transpired to be above Rs. 150 crores in the revised estimate. In the current year's estimated proposal also a deficit has been taken at Rs. 96.32 crores and I am sure that the present estimate of deficit will be much less than the actual deficit, particularly in view of the corresponding figures for the last year. From these figures it will be clear, above all doubts, that the State Government itself wants to indulge in undue deficit financing putting reliance more and more on the overdraft beyond all reasonable proportions, and thereby compelling the Central Government to interfere in the unconstitutional activities of the Left Front Government so that a political issue could be cooked up out of it in order to camouflage the failures of the State Government in their over promised pledges of changing lots of the down trodden.

Sir, several members have raised a point that in Bihar, in Rajasthan, there is overdraft system—there is deficit financing in several other States where our party is running the government. Sir, are we to take it that they are pursuing the deficit financing policy in West Bengal because we are pursuing it in other States ?

[ 5.25—5.35 P.M. ]

If that be the case, if they are so much inclined to follow our Policy then I—representing as a new member of our party—would like to tell our Hon'ble Finance Minister that in the State of West Bengal, you need not follow and pursue the policy of deficit financing because our State is rich in all resources, and our party also gave to the people of our State a surplus budget. So, please do not plea for or pursue the policy of deficit financing. I hope they will accept the reasons of what we have said in the beginning of the Session. I, as a new member of the House, was enlightened here by the Hon'ble Deputy Speakert that this is a temple of justice and that the opposition however small they might be would also be here. We were 20 in number in the last House, and now we have been increased to 49 in number. Let the ruling party now imagine or think we were small in number, but we are increasing day by day, and a day will come when you will be decreased in number and we

shall increase. Therefore, it is not the question of political party reducing in number or increasing in number. It is the question of financial proposal and the economic situation of our State. The Hon'ble Chief Minister, according to my view,—I have the right to express my views and I am sure that perhaps one day, light will be thrown on what I am saying and what is the purpose behind it because our role is very very constructive and we are here to perform our role in a very constructive manner would understand well that we should not be looked as downtrodden or small in number.

Sir, another point that I would stress to our Hon'ble Chief Minister is about the D. S. P., R. S. P., Forward Bloc etc., who are the minor parties in the Left Front, and who have relied upon the Economic Review, that has been referred to the Financial proposals. In the Economic Review, paragraph 1.2 shows that the per capita income in 1976-77 was Rs. 73.77 crores, and in 1980-81 it was Rs. 748.43 crores. This shows that during 1976-77 when our party was in the government the per capita income was less then what it is today—i. e., it is more today. I say these figures are wrong. This is an incorrect statement laid before the members of this House. It is a breach of privilege, and that is why I gave a notice of privilege through the Hon'ble Speaker which has been rejected this morning. I submitted before him that an opportunity should be given to me to inform the members of the House the reasons for raising this motion of privilege. I say so because Dr. Ashok Mitra laid the financial proposal in the last House. He had submitted one booklet—the Economic Review. In its statistical appendix it goes to show to the members of the House in pages 15 and 18 that the per capita income in 1976-77, while Shri Sidhartha Shankar Ray was the Chief Minister was Rs 764.10 crores. But that has been reduced today to Rs. 748.43 crores. The per capita income of the people in this State has been reduced in the last five years, and that is the performance of their government. In view of this background my conscience does not permit me to extend my cooperation and to accept this financial proposal. My conscience does not permit me to do so, and as such I oppose this financial proposal with the hope that in future there will be better proposal in the interest of the people of the State. Thank you very much for allowing me to read my prepered statement which contains more or less number of figures and I am very thankfull to Hon'ble Chief Minister for giving me a patient hearing. Thank you very much.

**শ্রীসিদ্ধেশ্বর মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ভোট অন এ্যাকাউন্ট বাজেট আমাদের মুখ্যমন্ত্রী এখানে এনেছেন সেটাকে সমর্থন করতে গিয়ে ২/৪টি কথা বলছি। আলোচনা ২/৩ ঘণ্টা ধরে চলছে, সরকার পক্ষ বিরোধী পক্ষের অনেক বক্তা এই বিতর্কে অংশ গ্রহণ করেছেন। আমি মূল যে জিনিসটা বোঝাতে

...ছিলাম সেটা হচ্ছে এই যে, একটা কথা আছে যে চোরা না শোনে ধর্মের কাহিনী, ...কে বুঝিয়ে বললে, মাননীয় স্পীকার মহাশয় আপনি জানেন, এখানে অনেকেই ...তো জানেন, যাঁরা কম বয়েসী তাঁরা হয়তো জানতে না পারেন—আমি বৃটিশ ...মলে জেলে নিজে থেকেছি এবং জেলের ব্যাপার দেখেছি—জেলে চোরদের শিক্ষা ...ওয়ার জন্য একজন করে পণ্ডিত বা মোল্লা রেখে দেওয়া হোতো, তারা তাদের ...র কাহিনী বরাবর শোনাতো, ভাবতো যে এতে তাদের চারিত্রিক পরিবর্তন ...ব, কিন্তু তাতে তাদের চারিত্রিক পরিবর্তন হোতো না, বাইরে গিয়ে আবার ...র করে জেলে ফিরে এসেছে এবং জেল ঘুঘু হয়েছে। তেমনি এঁরা ভাল ...কছু শুনবেন না ধর্মের কাহিনীর মত। একটি জিনিস, পশ্চিমবঙ্গের সকল ...নগণ দেখেছেন ভোটের মাধ্যমে সরকার কিভাবে জনসমর্থন পেয়ে গণভোট ...রে এখানে এসেছেন। অথচ এঁরা তা অনুভব করছেন না, ঐ একই ধারণা ...কে কথা নিয়ে আছেন, অন্য কোন কথাই ওঁরা শুনবেন না। বলবার মত ...নেক কথা আছে কিন্তু সময় নেই। যাই হোক আমি যে দু-একটি কথা বলছি সেটা ...চ্ছে পঞ্চায়েত সম্পর্কে। পঞ্চায়েতের নির্বাচন ওঁরা ১৬ বছর ধরে করেন নি, ১৬ ...ছর ধরে অরাজকতা চলেছে, আমাদের সরকার ক্ষমতায় এসে নির্বাচন করেছেন এবং ...ঞ্চায়েতকে ক্ষমতা দেওয়া হয়েছিল উন্নয়নের কাজ করবার জন্য এবং তাতে কি ...য়েছিল? আপনাদের কংগ্রেস আমলে আপনারা কি করেছিলেন? ১৬ বছর ধরে ...সব ডেভেলপমেন্টের টাকা দেওয়া হয়েছিল সে টাকা কংগ্রেসী আমলারা লণ্ডভণ্ড ...রে নিয়ে নিয়েছিল। আপনারা এটা ভালভাবেই জানেন যে, আমরা কি করেছি। ...ঞ্চায়েতকে যে সমস্ত উন্নয়নের কাজ করতে দেওয়া হয়েছিল সব জায়গায় সে সমস্ত ...াজ করা হয়েছে, কোন কোন জায়গায় হয়তো ভুলত্রুটি হয়েছে। জনসাধারণ ...ানতে পেরেছেন পঞ্চায়েতের মাধ্যমে কি কি স্কীম করা হয়েছে। জনসাধারণের ...ছে আমাদের বহু প্রতিশ্রুতি আছে এবং সবগুলি আমরা পূরণ করতে পারিনি। ...মাদের এই বাজেটে বলা আছে, কেন্দ্রীয় সরকার কতকগুলি কর আদায় করবেন, ...র অংশ রাজ্যগুলি পাবে এই ব্যবস্থা সংবিধানের ২৬৯ ধারায় আছে, ওঁরা এটা ...নদিন বলতে পেরেছেন? এই বাজেটের মধ্যে বলা হয়েছে কেন্দ্রীয় সরকারের ...পর চাপ সৃষ্টি করে রাজ্য সরকারের ভাগ যাতে তারা ঠিকমত পায় তার জন্য ...চেষ্টা চালিয়ে যাবে। এটা কি খুব খারাপ কথা? সাহস থাকে আমাদের সঙ্গে ...পনারাও চলুন। একজন পরম বৈষ্ণবের একটা কবিতা আছে, "আমার ...রিনামের লুচি আমি ভোজনের লাগি করি ভোজন।" ওঁদের এই দেশ সেবা ...চ্ছে নিজেদের পেট সেবা, পেট সেবা করার জন্য ওঁরা কাজ করেছেন। বামফ্রন্ট

সরকার ৫ বছর ধরে বহু উন্নয়নের কাজ করেছে। তাঁরা কৃষি ঋণ দিয়েছেন, বিধ
ভাতা দিয়েছেন, বেকার ভাতা দিয়েছেন। কংগ্রেস কোনদিন কি এসব দি
পেরেছে? আমি ১৯৬২ সাল থেকে আছি, দেখছি। একজন মাননীয় সদ
শ্রীঅতীশ সিন্‌হা মহাশয়, উনি বললেন, বেকার ভাতা দিলে ছেলেরা বিড়ি খে
শিখবে, এখানে বললে হয়তো খারাপ দেখাবে, বিড়ি খাওয়া যদি এতই অপরাধ হ
তাহলে গ্রামে কংগ্রেসী মস্তানরা কি খাচ্ছে, কিভাবে কি করছে সেটা সবাই জানে।

[ 5.35--5.45 P.M. ]

এটা যদি না করতে পারেন তাহলে বলার কিছু নেই। এই বলে যে ভে
অন এ্যাকাউন্ট বাজেট পেশ করা হয়েছে তাকে পূর্ণ এবং আন্তরিক ভাবে সম
জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশিশির অধিকারীঃ** মাননীয় স্পীকার স্যার, আজকে আমাদের মুখ্যম
তথা মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এনেছেন, সেই বাজেটের বিরোধিতা করছি
সেই বাজেটের বিরোধিতা করে আমি বলতে চাই মুখ্যমন্ত্রী যখন বিরোধী দ
ছিলেন তখন এই হাউসে দাঁড়িয়ে তিনি অনেক কথাই বলেছিলেন। সেই দি
তিনি বলেছিলেন পুলিশ খাতে এত খরচা করে কি হবে, পুলিশ দিয়ে কি হবে
কিন্তু আজকে মাননীয় মুখ্যমন্ত্রী সম্পূর্ণ পুলিশের উপর নির্ভরশীল। কারণ আপ
দেখেছেন আমরা গত কয়েকদিন ধরে ল' এণ্ড অর্ডার অর্থাৎ আইন-শৃঙ্খলার প্র
তুলেছি। সারা পশ্চিমবাংলায় একটা অরাজকতার সৃষ্টি করেছেন। মাননীয় অর্থম
একজন দক্ষ লোক, আমি জানি যে বাজেট উনি এখানে এনেছেন সে
ওনার তৈরি বাজেট নয়। সমস্ত আমলাতন্ত্র এই বাজেট এখানে এনেছেন
আজকে এখানকার কণ্ডাক্ট অফ বিজনেসে ২০৫ ধারায় বাজেট পেশ করা হ
এটা আশা করেছিলাম। খবর কাগজে দেখলাম হঠাৎ ভোট অন এ্যাকাউন্ট বাজে
আনছেন। একবার ভোট অন এ্যাকাউন্ট পাশ করেছেন, আবার ২১৪ ধা
অনুযায়ী ভোট অন এ্যাকাউন্ট আসছে। এটা আমার কাছে অদ্ভুত লাগছে ভাবতে-
দক্ষ মানুষ বলে আমরা যাঁকে জানি, আমি ব্যক্তিগত ভাবে মনে করি—তাঁর উচি
ছিল এখানে ২০৫ ধারা অনুযায়ী সম্পূর্ণ বাজেট নিয়ে আসা। আমরা যারা নূত
এখানে এসেছি, যাদের মানুষ পাঠিয়েছে, জানতে চাচ্ছি পশ্চিমবাংলা আজকে কি
অবস্থায় দাঁড়িয়েছে। আপনারা যে ফাইনানসিয়াল স্টেটমেন্ট ছেপেছেন সেই

পড়লে বুঝতে পারবেন যে তার প্রতিটি জায়গায়—আমি আপনাদের মত রাজনৈতিক বক্তৃতা করতে চাচ্ছি না, আমি সুপষ্ট ভাবে বলছি যে, যে ফাইনানসিয়াল স্টেটমেণ্ট ছাপেছেন সেই ফাইনানসিয়াল স্টেটমেণ্টে গ্রামের সাধারণ মানুষের কথা নেই। সেই ফাইনানসিয়াল স্টেটমেণ্টে পরিষ্কার ভাবে দেখা গেছে গ্রামের যারা তফসিলী সম্প্রদায়, গ্রামের যারা হরিজন, যাদের উন্নতি প্রথমেই দরকার, যারা সংখ্যালঘু সম্প্রদায়, সাধারণ খেটে খাওয়া মানুষ সেই সম্প্রদায়ের গত ৫ বছরের ভিতরে আমরা দেখেছি—আমাদের অভিজ্ঞতার দ্বারা তাদের কোন উন্নতি হয় নি। সেই ৫ বছরে মাননীয় অর্থমন্ত্রীর পরিচয় পাওয়া গেছে। তাঁর অর্থনীতি যে ভুল সেটা প্রমাণিত হয়ে গেছে, জনগণ সেটা প্রমাণ করে দিয়েছে—কলকাতার মানুষ সেটা প্রমাণ করে দিয়েছে। আমি সুস্পষ্ট ভাবে বলতে চাই, যে কথা মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন—কনফ্রণ্টেশনের কোন ব্যাপার নেই। কেন্দ্রীয় সরকার শাশুড়ি নয় আর আপনারা বৌমা নন যে, আপনাদের দেখলেই গঞ্জনা দেওয়া হবে। আমি স্পষ্ট করে বলতে চাই যে, সাধারণ মানুষের স্বার্থে আপনাদের যদি কোন অর্থনৈতিক প্রোগ্রাম থাকে—২০ দফা কর্মসূচী রূপায়ণে আজকে যে, কথা প্রধানমন্ত্রী ঘোষণা করেছেন, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী যদি মনে করেন যে সেটা গরীব মানুষের স্বার্থে হয়েছে, তফসিলী সম্প্রদায়ের স্বার্থে হয়েছে, হরিজনের স্বার্থে হয়েছে, সংখ্যালঘু লোকের স্বার্থে হয়েছে, খেটে খাওয়া মানুষের স্বার্থে হয়েছে তাহলে সেটা আগামী দিনে আনবেন। শুধু পুলিশ খাতে পয়সা বাড়িয়ে, পুলিশ দিয়ে চামড়া রক্ষা করা যায় না। এই কথা এই হাউসে বার বার প্রমাণিত হয়ে গেছে, মাননীয় মুখ্যমন্ত্রী নিজে বিরোধী দলের নেতা থেকে এই কথা বলে গিয়েছেন। আজকে রিগিং রিগিং করে চিৎকার হচ্ছে। রিগিং শুনে আপনারা এত লাফাচ্ছেন কেন? যা ঘটেছে—মাননীয় মুখ্যমন্ত্রী দায়িত্বশীল লোক, এখানে আপনাদের মধ্যেও অনেক দায়িত্বশীল লোক আছেন আমি জানি—তাঁরা সুস্পষ্ট ভাবে জানেন যে, পশ্চিম-বাংলায় কি হয়েছে। সেই ব্যাপার নিয়ে আমি পর্যালোচনায় যাচ্ছি না। আমি আপনাদের কাছে বলতে চাচ্ছি যে, দেওয়াল লিখন মিথ্যা হবে না, আগামী দিনে সেটা প্রমাণ করে দেবে কংগ্রেস, সারা পশ্চিমবাংলার লোক প্রমাণ করে দেবে। মেদিনীপুরের পান্তা খাওয়া মানুষেরা আমাকে নির্বাচিত করেছে, ভয় দেখাবার চেষ্টা করবেন না, ভয়ে আমরা ভিরু নয়। যতই আমরা সংখ্যায় কম হই না কেন, বিরোধিতা আমরা করছি এবং করবো। কৃষিমন্ত্রী এখানে বসে আছেন—তিনি দায়িত্বশীল লোক বুকে হাত দিয়ে বলুন তো ১৯৭৭-৭৮ সালে পশ্চিমবাংলায় কৃষির অবস্থা কি ছিল।

পশ্চিমবাংলায় ১৯৭৭-৭৮ সালে কৃষির যে উন্নতি ছিল, সেই অবস্থা কি আ
আছে? আপনারা এই হাউসে দাঁড়িয়ে বলুন, সেদিন ৮৯ মিলিয়ান লাকস্
প্রোডাক্টস্ ছিল, আজকে সেটা ৫৫/৫৬তে নামিয়ে দিয়েছেন। সাহস থাকে তো ব
কেন নামিয়েছেন, কিভাবে নামিয়েছেন? আপনারা ভাল করেই জানেন. আ
স্পষ্ট করে বলছি, আজকে সারা পশ্চিমবাংলা ভ্রান্ত নীতিতে পরিচালিত হচ্ছে
মুখ্যমন্ত্রী নিজেকে শুধু সীমাবদ্ধ রাখেন নি, কিছু আমলা এই বাজেট তৈরি ক
দিয়েছেন। আজকে আমরা দেখছি পূর্ণাঙ্গ বাজেট আপনি প্লেস করেন
টেম্পোরারী ভোট অন এ্যাকাউণ্ট বাজেট এনেছেন। এই বাজেটের অবস্থা নি
অনেক সদস্য এর আগে বলেছেন। পঞ্চায়েত নিয়ে অনেকে বলেছেন। আমা
সুব্রত মুখার্জী পৌরমন্ত্রী ছিলেন, বর্তমানে চিফ হুইপ, তিনি যে আইন বচনা ক
ছিলেন তারই উপর কতকগুলি এ্যামেণ্ড করা হয়েছে মাত্র। আমি মুখ্যমন্ত্রী
স্বরাষ্ট্রমন্ত্রীকে বলি, যদি সাহস থাকে তো অভিযোগ আনুন এই হাউসে।
আগামী দিনে জনগণ অভিযোগ নিশ্চয়ই আনবেন। কংগ্রেস আমলে থান য
আই. আর. নেওয়া হত। আর মুখ্যমন্ত্রী বলেছেন, তিনি গত পাঁচ বছরে আমা
গ্রেপ্তার করেন নি। ভাল কথা, পঞ্চায়েত মন্ত্রীকে বলি, সাহস থাকে তো আ
তৈরি আইন পরিবর্তন করুন, তিনি অভিযোগ আনুন। থানায় অভিযোগ এ
মন্ত্রী নিজে তদন্ত করবার যে ব্যবস্থা ছিল, আজ আর তা নেই, আইন প
দিয়েছেন। জনগণের প্রতিনিধি হিসাবে কোন অভিযোগ আনলে, দরখাস্ত ক
কোন তদন্ত হয় না, থানায় অভিযোগ দায়ের করতে গেলে শাসকগোষ্ঠীর পারমিশ
লাগে। অভিযোগের কোন তদন্ত হয় না। প্রমাণ আগামী দিনে হবে, ত
আগামী দিনে হবে। পঞ্চায়েত নির্বাচনের ব্যাপারে এক্সটেনশান করেছে
অর্ডিন্যান্স করেছেন। অর্ডিন্যান্স করে পঞ্চায়েতের মেয়াদকাল বাড়িয়ে দিয়েছে
ভোট হল না। আর আপনারা বলছেন, আমরা নাকি ভোটে বিশ্বাস করি না. ক
যাই। আমি স্পষ্ট করেই বলছি, পঞ্চায়েতে ব্যাপক দুর্নীতি হচ্ছে, পঞ্চায়েতের ক
কলাপে গ্রামবাংলা আজ শ্মশানে পরিণত হয়েছে। গ্রামের মানুষ টিউবওয়ে
চাইছে, জলের জন্য সরকারী টিউবওয়েল চাইছে, কিন্তু টিউবওয়েলের কোন ব
নেই। নূতন টিউবওয়েল বসাচ্ছেন, পাইপগুলি চুরি করে বিক্রি হয়ে যাচ্ছে। ক
বিক্রি করছে মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করি। এই বাজেটে আসলে কিছুই নেই
পঞ্চায়েতের সকলে আজ গাঁয়ে-গঞ্জে একরকম ক্ষুদে নবাব সেজে বসে আছে
দরজা-জানালা খুলে ঘর-দুয়ার তৈরি করছে—এসব ঘটনা অস্বীকার করতে পারবে
না। তদন্ত হোক, আমরা অভিযোগ আনব, গাঁয়ের মানুষ অভিযোগ আনবে, দুই

বুঝতে পারবেন, আপনারা যা বলছেন তা ঠিক নয়, আমরা যেটা বলছি সেগুলি সবই ঠিক। আজ না হোক, আগামী দিনে এর প্রমাণ নিশ্চয়ই হবে। সাহস থাকে তো অর্ডিন্যান্স তুলে নিয়ে এখনই পঞ্চায়েত ইলেকশানের ব্যবস্থা করুন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে নিবেদন করবো, অবহেলিত সরকারী কর্মচারীদের কেন্দ্রীয় হারে ভাতা দিচ্ছেন বলে বলেছেন, আমি হলপ করে বলছি, তারা কেন্দ্রীয় হারে ডি এ. পাচ্ছে না। অথচ, আপনারা বলছেন কেন্দ্রীয় হারে ডি. এ. দিচ্ছি। তাদের যদি কেন্দ্রীয় হারে ভাতা দেওয়ার কথা বলেন, তবে আপনারা আজকে ঘোষণা করুন যে, তাদের যা পাওয়া উচিত ছিল তা আপনারা দিচ্ছেন না। আপনারা তাদের ৭টি ডি. এ. চেপে রেখেছেন। আমি দীর্ঘদিন চেয়ারম্যান ছিলাম, প্রি-৬১ যে ডি. এ. ছিল ১৯৭৮-৭৯ সালে সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিকে তাদের সমস্ত সুযোগ-সুবিধা পাওয়ার ব্যাপারে ওপেন করে দেওয়া হোক। এই কথা বলে, আপনাকে ধন্যবাদ জানিয়ে, মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 5.45—5.55 P. M. ]

**Mr. Speaker** : মিঃ খৈতান আপনার কি পয়েন্ট অফ এক্সপ্ল্যানেশান আছে বলুন।

**Shri Rajesh Khaitan** : Sir, In my just now delivered speech I made a mistake. I referred per capita income in crores which should be deleted.

### Third Report of the Business Advisory Committee

**Mr. Speaker** : I now Present the Third Report of the Business Advisory Committee.

Monday—21-6-82

(i) Discussion on the Statutory Resolution disapproving the West Bengal Requisitioned Land ( Continuance of Powers ) ( Amendment ) Ordinance 1982—Notice given by Shri Quazi Abdul Gaffar, M.L.A....½ hour.

(ii) Discussion on the Statutory Resolution disapproving the West Bengal Public Libraries ( Amendment ) Ordinance—Notice given by Shri Rajesh Khaitan, M.L.A and Dr. Zainal Abedin, M.L.A... ½ hour.

(iii) The West Bengal Appropriation ( Vote on Account ) ( No. 2 ) Bill, 1982 ( Introduction, Consideration and Passing ) ...4 hours.

Tuesday—22-6-82

(i) Discussion on the Statutory Resolution disapproving the West Bengal Scheduled Castes and Scheduled Tribes ( Reservation of Vacancies in Services and Posts ) ( Amendment ) Second Ordinance—Notice given by Shri Quazi Abdual Gaffar, M.L.A....½ hour

(ii) Discussion on the Statutory Resolution disapproving the West Bengal Municipal ( Amendment ) Second Ordinance, 1982—Notice given by Shri Kashi Nath Misra, M.L.A. ...½ hour

(iii) Discussion on Motion in reply to Governor's Address ...4 hours

Thursday—24-6-82

(i) Discussion on the Statutory Resolution disapproving the West Bengal Colleges ( Payment of Salaries ( Amendment ) Second Ordinance, 1982—Notice given by Shri Subrata Mukhopadhyay, M.L.A. .. ½ hour

(ii) Discussion on the Statutory Resolution disapproving the West Bengal Panchayat (Amendment) Ordinance, 1982—Notice given by Dr. Zainal Abedin, M.L.A. and Shri Quazi Abdul Gaffar, M.L.A. . ½ hour

(iii) Discussion on Motion in reply to Governor's Address ... 4 hours

(iv) Motion under rule 185 regarding unbecoming conduct of Shri Satya Ranjan Bapuli, and 4 others during Governor's Address on the 14th June, 1982—Notice given by Shri Jayanta Kumar Biswas, M.L.A. ...1 ½hours

এখন আমি শ্রীপণ্ডিত পাবন পাঠক মহাশয়কে মুভ করতে অনুরোধ করছি।

**শ্রীপণ্ডিত পাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির সিদ্ধান্ত গ্রহণ করার জন্য আমি প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পীকার :** আমি ধরে নিচ্ছি যে প্রস্তাবটি গৃহীত হল।

**শ্রীদেবী প্রসাদ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আপনার কাছে একটা নিবেদন যে, আমি কোনদিন এই হাউসের আলোচনায় বিশেষ অংশ গ্রহণ করিনি। গতবারও বলবার সুযোগ পাইনি। আমি শেষ বক্তা, তাই আমার অনুরোধ আমাকে ১০ মিনিটের জায়গায় আরো কিছু সময় বাড়ানো হোক।

**মিঃ স্পীকারঃ** ঠিক আছে আপনি বলুন।

**শ্রীদেবী প্রসাদ বসুঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকের আলোচনা শুনলাম, শুনে একটু অবাক হয়ে গেলাম যে, আজকে যে আলোচনা হচ্ছে সেটা ভোট অন এ্যাকাউন্টসের উপর, বাজেটের উপর নয়। অথচ এখানে এত যে কথার লহরা শুনলাম তাতে আমার বৌদ্ধ জাতকের একটি গল্পের কথা মনে পড়ে গেল। যখন বুদ্ধদেব তাঁর শিষ্যদের উপদেশ দিতেন তখন বলতেন লাঙ্গলের ইসের মত আচরণ। তারপর ওদের জিজ্ঞাসা করতেন, বুঝেছ। ওরা বলতেন, হ্যাঁ বুঝেছি। ওনার সব থেকে যে বেশী সেবাযত্ন করতেন তাকে প্রশ্ন করলেন, কি বুঝেছ? তখন সেই শিষ্য বললেন যে, লাঙ্গলের ইসের মত। বুদ্ধদেব তখন তাকে বললেন, বাবা, এ জন্মে তোমার কিছু হবে না। তাই বিরোধী পক্ষেরা এখানে যে আলোচনা করছেন সেটা আমার মনে হচ্ছে লাঙ্গলের ইসের মত।

ভোট অন এ্যাকাউন্ট আর বাজেটের মধ্যে মূলগত পার্থক্য কোথায় তা তাঁদের জানা নেই। ভোট অন এ্যাকাউন্টে যেটা সর্বাধিক আলোচিত হওয়া উচিত ছিল সেটা হচ্ছে ১১ নং পরিচ্ছেদ। সেখানে মুখ্যমন্ত্রী বলেছেন—কেন্দ্রীয় সরকারের অনুসৃত মুদ্রাস্ফীতি মূলক নীতির ফলে রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে লেনদেন আছে এ রকম ২০টি রাজ্যের মধ্যে ১৯টিকেই মোটা ওভারড্রাফট নিতে হয়েছে, যার পরিমাণ ২ হাজার কোটি টাকারও বেশি হবে। শুধু যে রাজ্যগুলির ক্ষেত্রেই ঘাটতি দেখা দিয়েছে তা নয়, প্রকৃতপক্ষে, কেন্দ্রীয় সরকারের ঘাটতির পরিমাণ ১৯৭৯-৮০ থেকে এখন পর্যন্ত সাকুল্যে ৭ হাজার কোটি টাকা দাঁড়িয়েছে। কেন্দ্রীয় সরকার যদি দেশের ভেতর ও বাইরে থেকে প্রচুর ঋণ না নিতেন এবং সাধারণ মানুষের কল্যাণকে উপেক্ষা করে কয়লা, পেট্রোলিয়ম ইত্যাদি সরকারী নিয়ন্ত্রণাধীন পণ্যদ্রব্যের দাম না বাড়াতেন তবে এই ঘাটতির পরিমাণ অবশ্যই আরো বেড়ে যেত। তাছাড়া কেন্দ্রীয় সরকার সম্প্রতি বাড়তি সম্পদ সংগ্রহের জন্য যে সব প্রয়াস করেছেন তাতে রাজ্যগুলির জন্য বিভাজ্য ভাণ্ডারে কিছুই বাড়েনি। আমাদের সুচিন্তিত অভিমত এই যে, কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতিই রাজ্যগুলিকে আজ এক সংকটজনক অবস্থার মধ্যে ফেলেছে। উপরন্তু রাজ্যগুলিকে বাড়তি সম্পদের অংশ দিয়ে সাহায্য করার পরিবর্তে কেন্দ্রীয় সরকার তথাকথিত বেয়ারার বণ্ডস্‌, ক্যাপিটাল ইনভেস্টমেণ্ট বণ্ডস্‌ ইত্যাদির মত নতুন নতুন পন্থা উদ্ভাবন করে রাজ্যগুলির সম্পদ আহরণের ক্ষেত্রকে আরও সংকুচিত করতে উদ্যোগী হয়েছেন। এইসব নীতির ফলে রাজ্যগুলির কি ক্ষতি হচ্ছে তা যদি কেন্দ্রীয় সরকার উপলব্ধি না করতে পারেন, তা হলে জানি

না রাজ্যগুলির ওভারড্রাফট্ নেওয়ার প্রশ্নের কিভাবে একটা গঠনমূলক মীমাংসা হতে পারে। আজ থেকে ১৯ বছর আগে এ বিষয়ে একটু ক্ষীণ কণ্ঠে ইঙ্গিত দিয়েছিলেন এই বিধানসভা ভবনে তখন যে সরকার পরিচালিত করতেন, পরলোকগত ভারতীয় জাতীয় কংগ্রেস, তাঁদেরই অর্থমন্ত্রী শ্রীশঙ্কর দাস ব্যানার্জি তাঁর বাজেট বক্তৃতায় বলেছিলেন, রাজ্যের ন্যায্য পাওনা কেন্দ্র থেকে পাওয়া যাচ্ছে না এবং রাজ্য থেকে সম্পদ সংগ্রহ করে যার ফলে যোজনা তৈরি করা সম্ভব হচ্ছে না। কেননা পশ্চিমবাংলা ইতিমধ্যে ট্যাক্সের ক্ষেত্রে স্যাচুরেটেড পয়েন্টে পৌঁছে গেছে এবং এখান থেকে সংগ্রহ করার উপায় নেই। অর্থাৎ কেন্দ্র যদি না দেয় তাহলে আর সংগ্রহ করা সম্ভব হবে না।

[ 5.55—6.05 P. M. ]

একথা শঙ্কর দাস বন্দ্যোপাধ্যায় বলেছেন। লাইব্রেরী থেকে বই চেয়ে নিয়ে খুলে পড়ুন তাঁর বাজেট বক্তৃতা। এরই ইঙ্গিত সেদিন শঙ্কর দাস বন্দ্যোপাধ্যায় দিয়েছেন এবং সেটা বাড়তে বাড়তে আজ এখানে এসে দাঁড়িয়েছে। আর একজন ত্রাণমন্ত্রী ফেমিন রিলিফ খাতের, তখন নাম ছিল ফেমিন রিলিফ, তিনি ওখানে বসে খুব ক্ষোভের সঙ্গে বললেন যে, কেন্দ্রীয় সরকারের সঙ্গে ব্যবস্থা অনুযায়ী গত বছর ফেমিন রিলিফ খাতে ৯ কোটি টাকা ধার্য ছিল, তার মধ্যে ৬ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দেবেন, ৩ কোটি টাকা রাজ্য সরকার দেবেন। কেন্দ্রীয় সরকার দিচ্ছি দেব, দিচ্ছি দেব করতে করতে আমরা ৯ কোটি টাকা খরচ করে ফেললাম, এখন ৯ কোটি টাকার মধ্যে ৬ কোটি টাকা ফের চেয়েছিলাম, কেন্দ্রীয় সরকার বলছেন গত বছরের ব্যাপার, খরচ হয়ে গেছে, ওটা আর আমরা দেব না। সেই ত্রাণমন্ত্রীর নাম আভা মাইতি। সুতরাং কেন্দ্রীয় সরকারের এই যে মনোভাব এটা তখন থেকে শুরু হয়েছে এবং সেটা বাড়তে বাড়তে এখানে এসে পৌঁছেছে। আর একটা মনোভাব দেখা দিয়েছে ১৯৪৭ সালে প্রফুল্ল ঘোষ যখন মুখ্যমন্ত্রী হলেন তখন মহাত্মা গান্ধী একটা চিঠি লিখেছিলেন প্রফুল্ল ঘোষকে, তখন স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন সর্দার বল্লভ ভাই প্যাটেল, তিনি তাঁকে লিখেছিলেন, "সর্দার প্যাটেলকা প্যায়গাম আয়া হ্যায় কি বাংগাল সরকারকে ক্যাবিনেট মে এক মাড়োয়ারী মন্ত্রীকা হোনা আবশ্যক হ্যায় দেওকীনন্দন পোদ্দার আউর খৈতান কা এক জায়গায় হোনা উচিত হ্যায়, না হোনা অনুচিত হ্যায়।" আপনারা এনেছেন খৈতানকে, এনেছেন দেওকীনন্দন পোদ্দারকে,

না। ঐ হাসপাতালে অবিলম্বে যাতে বিদ্যুৎ-এর ব্যবস্থা করা হয় সেদিকে আ বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুভাষচন্দ্র মাহাত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্ব বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যা পুরুলিয়া জেলার দেবেন মাহাত সদর হাসপাতালের এ্যাম্বুলেন্সগুলি একেবা অকেজো হয়ে পড়েছে, ফলে সেখানে রোগীদের অত্যন্ত অসুবিধা হচ্ছে। ঝাল এক নং প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র এবং ঝালদা দু' নং কোটশিলা প্রাথমিক স্বাস্থ্য কে কোন এ্যাম্বুলেন্স নেই। অবিলম্বে সেখানে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন ক দরকার। তা ছাড়া ইলু প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে কোন কর্মী নেই। সেখানে কে থাকেন না এবং কোন ডাক্তারও সেখানে নেই। অবিলম্বে সেখানে প্রয়োজনী ব্যবস্থা করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী অঞ্জু কর:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূ বিষয়ের প্রতি আমি প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার ১৯৮০ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী লোকসভার নির্বাচনের প্রাক্কালে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, ব্যাণ্ডেল থেকে কাটোয়া পর্যন্ত যে রেল লাইনটি আছে সেটাকে বিদ্যুতায়ন করা হবে এবং সেটা ডবল লাইন করা হবে, কিন্তু আজ পর্যন্ত সেই প্রতিশ্রুতি কার্যকরী করার কোন লক্ষণ দেখা যাচ্ছে না। একটি বিরাট এলাকার মানুষকে এর জন্য স্যার, প্রচণ্ড অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। এ সম্পর্কে সত্বর ব্যবস্থা গ্রহণ করার জন্য স্যার, আপনার মাধ্যমে আমি প্রধানমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅবন্তি মিশ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীঘা পর্যটন কেন্দ্রে ৬০ শয্যা বিশিষ্ট যে দীঘা স্টেট জেনারেল হসপিটালটি রয়েছে সেখানে এক্স-রে মেশিনটি দীর্ঘদিন যাবৎ বিকল হয়ে পড়ে রয়েছে। বারবার দৃষ্টি আকর্ষণ করা সত্বেও সে সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয় নি। অবিলম্বে যাতে এক্স-রে মেশিনটির সংস্কার করা হয় অথবা একটি নতুন এক্স-রে মেশিন দেওয়া হয় সে জন্য আমি স্যার, আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া সদস্যা একটু আগে একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে প্রধানমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করলেন। এটা তো হয় না, কাজেই স্যার, আপনি ওটা এক্সপাঞ্জ করে দিন।

**মিঃ স্পীকার :** অনেক নতুন সদস্য এই বিধানসভায় এসেছেন, আমি তাঁদের জানাই যখন উল্লেখ করবেন কোন বিষয়ে তখন আপনারা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে পারেন, কিন্তু সেটা করতে হবে আমাদের রাজ্যের কোন মন্ত্রীর মাধ্যমে। যে সদস্যা বললেন, তাঁকে বলি, আপনি যদি আমাদের পরিবহণমন্ত্রীর মাধ্যমে বলতেন তাহলে সেটা উপযুক্ত হত। যাইহোক, এটা কলিং এ্যাটেনশান নয়, এটা মেনশান, কাজেই এটা নিয়ে আর কিছু বলবেন না।

[2.00—2.10 P.M.]

**শ্রীঅমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ন্যাশান্যাল টেক্সটাইল কর্পোরেশানের ইস্টার্ন সাবসিডিয়ারি দুটি ইউনিট মণীন্দ্র মিল এবং বেঙ্গল টেক্সটাইল মিল বহরমপুরে আছে। গত কয়েকদিন তুলোর অভাবে এই কারখানা দুটি সম্পূর্ণ বন্ধ আছে। আমাদের শিল্পবাণিজ্যমন্ত্রী দ্বয়কে অনুরোধ জানাব অবিলম্বে এই কারখানা সুষ্ঠুভাবে যাতে চলে তার জন্য কেন্দ্রীয় বাণিজ্যমন্ত্রী শ্রীশিবরাজ পাতিলের সঙ্গে কথাবার্তা বলুন। গুরুতর সঙ্কটের মধ্যে এই কারখানা পড়েছে। শুধু যে তুলো যাচ্ছে না তাই নয়া ওয়ার্কিং ক্যাপিটালেও ভীষণ টানাটানি এবং স্টোরেও কোন স্পেয়ার নেই। প্রতিদিন প্রোডাকশান এমনিতেই নষ্ট হচ্ছে, এই অবস্থায় যে সংকট, এটার আশু সমাধান দরকার। সে জন্য কেন্দ্রীয় বাণিজ্যমন্ত্রীর সঙ্গে আমাদের শিল্প বাণিজ্যমন্ত্রী এই বিষয়ে কথা বলুন।

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার নবদ্বীপ শহরে যে প্রাচীন মায়াপুর আছে, সেই প্রাচীন মায়াপুরে প্রচণ্ডভাবে আক্রমণ চলছে এবং সেই আক্রমণে কংগ্রেসীরা প্রচণ্ড ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং তাদের জীবন নিয়ে টানাটানি হচ্ছে। গত ১৪।৬।৮২ তারিখে অক্ষয় ভৌমিক এবং সুপ্রিয় গোস্বামীকে প্রচণ্ড ভাবে মারধর করা হয়েছে। শুধু মারধর নয়, বাটি গরম করে তাদের গায়ে ছেঁকা দেওয়া হচ্ছে। এগুলি কারা করছে সেটা বার করা দরকার। সেই দুষ্কৃতকারীরা

যদি কংগ্রেস হয় নিশ্চয়ই তাদের শাস্তি দেওয়া দরকার, আর যদি কোন মার্কসবা কমিউনিস্ট পার্টি হয় তাহলে তাদেরও শাস্তি হওয়া দরকার। কাজেই এই বিষ আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকার আশা করছি।

**Shri Rajesh Khaitan** : Mr. Speaker, Sir, through your good offices I wa to send a letter to the Hon'ble Chief Minister because our party leader gave letter to the Hon'ble Chief Minister, but he did not give any reply even as courtsey sake. This letter is very important, and it has been mentioned by m friends Mr. Ansari and Mr. Ramjan Ali. This is not a question of onl loadshedding but of water problem too. This was also mentioned by Shr Subrata Mukherjee 2 days' before. In Barabazar constituency there is wate problem. After breaking the fasting if sufficient water is not available, and i power is not available the Muslim Community will face a lot of problems. Therefore, I request you please allow me to submit this letter to the Hon'ble Chief Minister through your Secretary.

**শ্রীশান্তিরাম মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা মাছ চুরির ঘটনা সম্পর্কে। মাননীয় স্পীকার মহাশয়, মাছ চুরি কে করেছে জানেন ? মাছ চুরি করছে পুলিশের যে দুটো এ্যাসোসিয়েশান আছে তাদের নন-গেজেটেড এ্যাসোসিয়েশান মাছ চুরি করছে, আর পুলিশ এ্যাসোসিয়েশান সেই মাছ চুরি ধরিয়ে দিচ্ছে। কয়েকদিন আগে আনন্দ-বাজার কাগজে বেরিয়েছে যে, পুরুলিয়ার ডি. সি., পুরুলিয়ার এস. পি. চীফ সেক্রেটারীকে তারবার্তায় জানিয়েছেন যে, পুলিশের মধ্যে একটা চরম বিশৃংখলা চলছে। এই যে চরম বিশৃংখলা অবস্থা তাতে পুরুলিয়ার মানুষ আতংকগ্রস্ত। আজকে পুরুলিয়ার পুলিশ সুপারের বিরুদ্ধে তাঁর অফিসের সামনে পোস্টার পড়েছে, 'পুলিশ সুপারের কোন কথা শুনবো না।' ওখানে সাধারণ পুলিশ কর্মচারীরা পুলিশ সুপারের কথা শুনছে না। পুলিশ সুপার তাদের কোথাও কোন কাজে যেতে বললে, তারা সেখানে সে কাজে পর্যন্ত যাচ্ছে না। কাজেই এ অবস্থা যদি আর বেশী দিন চলতে থাকে তাহলে পুরুলিয়ার মানুষের এ রাজ্য ছেড়ে অন্য রাজ্যে চলে যাওয়া ছাড়া আর অন্য কোনও উপায় থাকবে না।

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, আপনি জানেন পশ্চিম দিনাজপুর জেলার বালুরঘাটের রেলওয়ের সমস্যা

একটা দীর্ঘ দিনের সমস্যা। বিগত নির্বাচনের সময় কেন্দ্রীয় মন্ত্রী ঘোষণা করেছিলেন যে, অবিলম্বে বালুরঘাটে রেলওয়ের টেক্‌নিক্যাল সার্ভে শুরু হবে, কিন্তু আজ পর্যন্ত সেখানে সে কাজ শুরু না হওয়ার জন্য সাধারণ মানুষ সেখানে আন্দোলন শুরু করেছে। আমরা দীর্ঘদিন ধরে দেখে আসছি নির্বাচনের আগে বালুরঘাটে একবার করে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে রেলের চাকা ঘোরে, আবার নির্বাচন বন্ধ হয়ে গেলেই রেলের চাকা ঘোরাও বন্ধ হয়ে যায়। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি যে, তিনি বিষয়টি নিয়ে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করে অবিলম্বে সার্ভে করার কাজ যাতে শুরু করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রীফণীভূষণ রায়ঃ** অন এ পয়েন্ট অফ্ অর্ডার, স্যার, মাননীয় সদস্য শ্রীবিশ্বনাথ চৌধুরী যা বললেন তা সম্পূর্ণ অসত্য কথা। আমি আপনার এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, সার্ভের কাজ আরম্ভ হয়েছে।

**মিঃ স্পীকারঃ** আর দৃষ্টি আকর্ষণ করতে হবে না, আপনি বসুন।

**শ্রীসোমেন্দ্রনাথ মিত্রঃ** •মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপাল থেকে শুরু করে বামফ্রন্টের তাবড় তাবড় নেতা পর্যন্ত বলছেন যে, বিগত নির্বাচন আইনানুগ, সুষ্ঠু এবং বৈধ হয়েছে। আমি সেই নির্বাচনে সংসদীয় গণতন্ত্রের একটা নজীরবিহীন দৃষ্টান্ত আপনার সামনে উপস্থিত করতে চাই। শুধু মাত্র ভূতুড়ে ভোটাররাই যে গত নির্বাচনে ভোট দিয়েছে, তা নয়, ভূতুড়ে প্রার্থীও গত নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করেছে। ১৫০ নং টালিগঞ্জ বিধানসভা কেন্দ্রে শ্রীমলয় সান্যাল বলে এক ভদ্রলোক প্রতিদ্বন্দ্বিতা করেছিলেন। প্রথমে ভোটার লিস্টে ১৫০ নং টালিগঞ্জ বিধানসভা কেন্দ্রে পার্ট নং ৬১, সিরিয়াল নং ৩৭১-এ তাঁর নাম ছিল এবং তিনি টালিগঞ্জ বিধানসভা কেন্দ্রে প্রার্থী হিসাবে প্রতিদ্বন্দ্বিতা করেছিলেন, কিন্তু ভোটার লিস্টের ফাইনাল রাউণ্ডে দেখা গিয়েছিল যে, তাঁর নাম ভোটার লিস্টে নেই। ডিলিটেড লিস্টের ৩৭১/১৮ নং-এ তাঁর নাম রয়েছে। এর পরেও যদি ওঁরা বলেন যে, নির্বাচন বৈধ এবং সুষ্ঠু হয়েছে, তাহলে আমাদের বলার কিছু নেই।

**শ্রীনীহার কুমার বসুঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করবার জন্য

উল্লেখ করছি। বিষয়টি হলো, আমরা জানি কেরোসিন তেল আমাদের রাজ্যের চাহিদার তুলনায় কম দেওয়া হয়। কিন্তু তবুও বন্টন ব্যবস্থা একটু খতিয়ে দেখার প্রয়োজন আছে। বর্তমানে প্রতি রেশন কার্ড অনুযায়ী গ্রামের মানুষ এক লিটার করে এবং শহরের মানুষ আধ লিটার করে তেল পাবে, এই নিয়ম চালু আছে। কিন্তু গ্রামে রেশন কার্ড হচ্ছে পরিবারভিত্তিক, আর শহরে প্রতিটি মানুষের জন্য আলাদা আলাদা রেশন কার্ড আছে। যার ফলে গ্রামের ১০ জন মানুষের একটি পরিবার মাত্র এক লিটার তেল পাচ্ছে, অথচ সেরকম শহরের ১০ জন মানুষের একটি পরিবার ৫ লিটার তেল পাচ্ছে। অথচ শহরের চেয়ে গ্রামের মানুষের তেলের প্রয়োজন বেশী। সুতরাং এই অবস্থায় বন্টনটা একটু খতিয়ে দেখা দরকার, তা নাহলে যে অবস্থা চলছে তাতে তেলা মাথায় তেল দেওয়া হচ্ছে।

• **শ্রীভূপেন্দ্রনাথ শেঠ:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বনগাঁ থেকে কলকাতা এই দীর্ঘ ৭৫ মাইল পথে এক্সপ্রেস বাসের ভাড়ার ক্ষেত্রে এক তুঘলকী আইন চালু আছে। একই বাসে সকালে ভাড়া ৪ টাকা ৮০ পয়সা, আর বিকালে ভাড়া ৫ টাকা ৬০ পয়সা। আমি এর প্রতিকারের জন্যই আপনার মাধ্যমে পরিবহণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[ 2.10—2.20 P. M. ]

**শ্রীরবীন্দ্র ঘোষ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া হাসপাতালে ২১০টি বেড আছে। ঐ হাসপাতালের মেডিক্যাল অফিসার রিটায়ার্ড। সেখানে রেডিওলজির ডাক্তার নেই। ঐ হাসপাতালে ১৯৬৫ সাল থেকে কয়েকজন নার্স আছে, যারা দুর্নীতি করে চলেছে। ঐ হাসপাতালে কেশরঞ্জন সেনগুপ্ত নামে একজন ক্লার্ক আছেন, যিনি ফেডারেশন করেন, তাঁর বিরুদ্ধেও শো-কজ হয়েছে। তিনি ঐ হাসপাতালের দুধ, মাখন, মাছ, চিনি প্রভৃতি নানা রকম জিনিস চুরি করছেন, আর অধিক মূল্যে বাজারে বিক্রি করছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করবো, অবিলম্বে যেন তিনি সরেজমিনে তদন্ত করেন এবং ঐ হাসপাতালে যারা দুর্নীতির সঙ্গে জড়িত আছে তাদের যেন বিতাড়িত করেন।

• **শ্রীঅরুণ কুমার চন্দ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে

মাননীয় পৌরমন্ত্রীকে একটি অনুরোধ করতে চাই। চেতলা এবং আলিপুর অঞ্চলে পানীয় জলের এক চরম সংকট সৃষ্টি হয়েছে। দিনের পর দিন সেখানকার মানুষেরা জলের জন্য হাহাকার করছে। অথচ দুর্ভাগ্যজনক ঘটনা হলো, যেখানে পানীয় জলের জন্য সাধারণ মানুষেরা হাহাকার করছে সেখানে আমরা দেখতে পাচ্ছি, ড্রেনের জলের প্রচুর ছড়াছড়ি। তাই পৌরমন্ত্রীর কাছে আমার আবেদন, জলের সুব্যবস্থা করুন আর ড্রেনের জল কমান। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ হরমোহন সিন্‌হা**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্যুতের যেখানে চরম ঘাটতি এবং সংকটপূর্ণ অবস্থা সেখানে আমরা লক্ষ্য করছি, নিয়মিতভাবে বিদ্যুতের তার চুরি হচ্ছে। কাটোয়া মহকুমার কাটোয়া, মঙ্গলকোট, কেতুগ্রাম প্রভৃতি অঞ্চলে ১২ থেকে ১৮ লক্ষ টাকার মতন বিদ্যুতের তার সেখানে পড়ে আছে এবং এই তার চুরিকে সংগঠিত করছে বর্ধমান মিউনিসিপ্যালিটির একজন পৌর সদস্য, যিনি কংগ্রেস (আই)-এর সদস্য হিসাবে পরিচিত। এই সবের বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রীঅশোক ঘোষ**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌর তথা সি. এম. ডি. এ. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর হাওড়ার সালকিয়ার শ্মশানঘাটটি দীর্ঘদিন ধরে অবহেলিত অবস্থায় পড়ে ছিল। এই শ্মশানঘাটে ৫—৭ মাইল দূর থেকে লোকেরা শব নিয়ে আসেন। এখানকার গঙ্গার ঘাট ভাঙা, কোন আশ্রয়স্থল ছিল না, বৃষ্টি হলে বসার জায়গা নেই। স্থানীয় জনসাধারণেরা এগিয়ে এসে প্রায় ২ লক্ষ টাকা খরচ করে ঘাট সংস্কার করছে, গঙ্গার ঘাট তৈরি করছে। ১৯-৬-৮২ তারিখে "আনন্দবাজার পত্রিকায়" বেরিয়েছিল হাওড়া পৌরসভার মনোনীত চেয়ারম্যান শ্মশানঘাট তৈরি করার জন্য আর্থিক অনুদান দিচ্ছেন। কিন্তু ঐ শ্মশানঘাটের জন্য এখনও কোন অনুদান পাওয়া যায় নি। আমি এই এলাকার এম. এল. এ.। ঐ শ্মশানঘাটে বৈদ্যুতিক চুল্লি স্থাপন করা উচিত। এই ব্যাপারে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেসের আমলে সি. এম. ডি. এ -র সঙ্গে ফাইল মারফৎ চেষ্টা করা হয়েছিল, কিন্তু কংগ্রেসী রাজত্ব চলে যাবার পর ঐ ফাইলটি কোল্ড-স্টোরেজে পড়ে আছে। সুতরাং সেই ফাইলটি যাতে বার করে আনা যায় তার জন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে স্থানীয় জনসাধারণ ৩০ থেকে ৪০ পারসেন্ট খরচ দিতে রাজী আছে।

**শ্রীসৈয়দ মহঃ মসী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন ভাতার থানার গ্রামডিহী গ্রামে গত ১৬ মে হরিজনদের পাড়ায় কতকগুলি কংগ্রেসী গুণ্ডা এবং মস্তান পাড়া আক্রমণ করে। ওদের নেতৃত্ব দেয় ঐ এলাকার কুখ্যাত গুণ্ডা কাশীনাথ, যিনি ১৯৭২-এর সাজানো বিধানসভার একজন সদস্য ছিলেন। যাঁরা ঐ আক্রমণে আহত হয়েছেন আমি তাঁদের নামগুলি পড়ে দিচ্ছি :

১। শ্রীনস্কর চন্দ্র রায়—এঁর ডান হাতে গুলি লাগে,

২। শ্রীনব কুমার রায়—এঁর বাঁ-পায়ে গুলি লাগে,

৩। শ্রীনরেন্দ্র কুমার বাগ্‌দী—এঁর হাঁটুতে গুলি লাগে এবং

৪। শ্রীবিমল কুমার হাজরা—এঁর ডানদিকের বুকে ও পিছনে গুলি লাগে। আমি এই ঘটনাটির প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডা: জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিষয়টি মাননীয় সদস্য শ্রীসত্যরঞ্জন বাপুলী মহাশয় তুলেছেন। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাই যে, কংগ্রেসীদের খুন করলে আমরা কণ্ডোলেন্স সভা করতে পারব কি না? সেটাই আমি আজকে জানতে চাই। যাদবপুর ট্রাংগুলার পার্কে ননী দাসকে মেরে দিলো আপনাদের লোক, আর মন্ত্রিসভার জনৈক সদস্য খুনীদের গাড়ীতে করে নিয়ে বেড়াচ্ছেন, তার জন্য কি আমরা শোকসভাও করতে পারব না? অতীতে সরকার পক্ষ যখন বিরোধী পক্ষে ছিলেন তখন এ নিয়ে বহু এ্যামেণ্ডমেন্ট ওঁরা এনেছিলেন। আজ যদি এ অবস্থা হয় তাহলে অর্ডিন্যান্স করে বলে দিন যে, আমরা কংগ্রেসীদের মারব, তা নিয়ে ওরা কোন রকম সভা করতে পারবে না। আই চ্যালেঞ্জ দি চীফ মিনিস্টার। নজির আছে—আই মেড এ রেফারেন্স, ৪৫ জন শোকসভা করতে গিয়েছিলেন, শোকার্ত মানুষকে কংগ্রেসী বলে পুলিশ ধরে নিয়ে এল। কংগ্রেসীদের ধরবার কোন অধিকার নেই, ইউ উইথড্র পুলিশ এ্যাণ্ড সী হোয়াট হ্যাপন্স দেয়ার। সি. পি. এম. যদি খুন করে তাহলে তার বিরুদ্ধে মৌন মিছিল করে শোক জানান যাবে না? যদি হিম্মত থাকে (চামচিকের দল) তাহলে ইউ ব্রিং এ্যান অর্ডিন্যান্স এ্যান এমার্জেন্সী ল' দ্যাট কংগ্রেস উইল নট বি এ্যালাউড টু হোল্ড কণ্ডোলেন্স মিটিং। তা করতে না পারলে ইউ আর অল কাওয়ার্ডস, ইউ অলওয়েজ রিমেন আণ্ডার প্রোটেকশন অফ দি পোলিশ।

**শ্রীসতীশচন্দ্র বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রী

মহাশয়ের মাধ্যমে নদীয়া ও ২৪ পরগনা জেলার সীমান্তবর্তী রাণাঘাট এলাকার উন্নতির জন্য কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। রাণাঘাট-বনগাঁ, রাণাঘাট-গেদে, কৃষ্ণনগর, শক্তিনগর, হাঁসখালি ইত্যাদি শিয়ালদহ সেকশনের নিকটবর্তী এলাকার অনেকের ধারণা, যেহেতু ওখানকার অধিকাংশ লোকই পূর্ববঙ্গ থেকে আগত উদ্বাস্তু এবং তপসিলী জাতি, উপজাতির সংখ্যালঘু মুসলমান, সেহেতু পশ্চিমবঙ্গের অনেক রেলওয়ে লাইনই বৈদ্যুতিকরণ হলেও এই লাইনটির এখন কোন উন্নতি হয় নি। এই ব্যাপক এলাকাটি তপসিলী সম্প্রদায়ের জন্য সংরক্ষিত এলাকা। সুতরাং এই এলাকার রেল চলাচলের উন্নতি এবং লাইনটির বৈদ্যুতিকরণের জন্য আমি মুখ্যমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[ 2.20—2.30 P. M. ]

**শ্রীঅনিল মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায়, বিশেষ করে বাঁকুড়া জেলায় অগভীর নলকূপ-এর অবস্থা খারাপ হয়ে পড়েছে। ব্যাঙ্ক-এর অসহযোগিতার ফলে কৃষকরা কষ্ট পাচ্ছে। এই ব্যাঙ্কগুলিতে সরকারী দিক থেকে সমস্ত রকম নিয়মকানুন তৈরি করে দেওয়া হয়েছিল। ব্যাঙ্কের কোন একটা অলিখিত নির্দেশে এই ব্যাঙ্কগুলি আজকে গরীব কৃষকদের এই ঋণ দেওয়ার ব্যাপারে অসহযোগিতা, অবহেলা এবং নানা ভাবে তাদের লাঞ্ছিত করছে। ফলে আজকে হাজার হাজার কৃষক ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে যে অগভীর নলকূপ, ডিপ টিউবওয়েল করত সেইগুলি তারা পাচ্ছে না। অতএব আমি এই ব্যাপারে মাননীয় কৃষিমন্ত্রীকে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রীঅতীশচন্দ্র সিংহ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রি-সভার এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আপনি হয়ত জানেন মেডিকেল কলেজের মাধ্যমে সেখানে ছাত্র-ছাত্রীদের কন্টাক লেন্স দেওয়া হ'ত কম দামে। এই রকম একটা সরকারী ব্যবস্থা ছিল। কয়েক দিন আগে আমার এলাকা থেকে একজন ভদ্রলোক এসে বললেন যে, তাঁর ছেলের চশমা দরকার। কিন্তু খবর পেলাম এখানে কন্টাক লেন্স দেওয়া বন্ধ হয়ে গেছে। সরকার অনেক দরিদ্র ছাত্র-ছাত্রীদের এই লেন্স সাহায্য দিতেন। এখন সেইগুলি বন্ধ হয়ে যাওয়ার জন্য গরীব লোকেদের ভীষণ অসুবিধা হয়ে গেছে। এই লেন্স বাজার থেকে কিনতে গেলে

৫০০/৭০০ টাকা লেগে যাবে। এই লেন্স ব্যবহার করলে চশমার পাওয়ার যার ৫/৬ আছে তাই থেকে যায়, আর বাড়ে না। অন্য লেন্স ব্যবহার করলে যেমন চশমার পাওয়ার বাড়তে থাকে, এই লেন্সে আর তা হয় না। সেই জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যে, এই ব্যবস্থা চালু করার জন্য এবং যাতে ছাত্র-ছাত্রীরা এই সুযোগ থেকে বঞ্চিত না হয়।

**মিঃ স্পীকার :** সত্যরঞ্জন বাপুলি আপনার পয়েন্ট অফ অর্ডার বলুন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ডাঃ জয়নাল আবেদিন যে কথা আপনার মাধ্যমে বলেছেন সেটা আমি আপনার মাধ্যমে রাখতে চাচ্ছি। আমার পয়েন্ট অফ অর্ডার হ'ল, আমাদের শোকসভা করতে দেওয়া হ'ল না। আমি পাল্টা জানাচ্ছি যে, আপনাদের মুখ্যমন্ত্রী মরে গেলে আপনাদের শোকসভা করতে দেওয়া হবে না।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I wish to draw the attention of the Hon'ble Home Minister to a serious situation prevailing in Kharagpur. Sir, the records of the Police Administration will not justify it for obvious reasons. But the fact remains that the law and order situation in Kharagpur is fast deteriorating Thanks to the inertia of the local Police Administration. The town has become a heaven for anti-socials. During the past six months there has been an appreciable increase in the number of crimes including major crimes such as, murders, murderous attacks, dacoities, robberies and theft. Honestly speaking, there is no security of life and property. So, I request the Hon'ble Home Minister through you, Sir, to take immediate steps to set matters right otherwise, the situation may go out of hand. Thank you, Sir.

**শ্রীশিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গোঘাট থানায় গত ২৭শে মে তারাপদ নন্দী খুন হয়। সেই খুনের ঘটনাকে কেন্দ্র করে ঐ দিন মোট ১১ জন ব্যক্তিকে রাত্রে গ্রেপ্তার করা হয়। পরের দিন ২৮শে মে পুলিশের হেপাজতে শিবনাথ নন্দীর মৃত্যু হয়। আরও কয়েকজন থানা হেপাজতে মৃত্যু পথযাত্রী হয়ে পড়ে পুলিশের মারের চোটে। আমি এস. ডি. ও, সি. আই, এস. পি.-কে জানানো সত্ত্বেও কোন কাজ হয় নি। আমার দাবি হচ্ছে একত্রে এই খুনের রহস্য উদ্‌ঘাটিত হোক। শিবনাথ নন্দীর পরিবারকে ক্ষতিপূরণ দেওয়া হোক। গোঘাট ও. সি. আমাদের দলের কর্মীদের

এবং গণতান্ত্রিক আন্দোলনের নেতাদের পুলিশ গ্রেপ্তার করছে। গোঘাট ও. সি. হাত-পা ভেঙ্গে দিচ্ছে। অবিলম্বে গোঘাট থানার পুলিশ, ও. সি. ও অফিসারদের সাসপেণ্ড করার জন্য বলছি।

**শ্রীধীরেন্দ্র নাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। সি. পি. এম.-এর মদতে গুণ্ডাদের হাতে কেউ রেহাই পাচ্ছে না। মন্ত্রীমহাশয় সেদিন স্বীকার করেছিলেন যে, নারীরা পর্যন্ত আক্রান্ত হচ্ছে। এই সমস্ত গুণ্ডাদের হাত থেকে কেউই রেহাই পাচ্ছে না। স্যার, আপনি জানেন, সংবাদপত্র হচ্ছে একটি নিরপেক্ষ সংস্থা, এই সংবাদপত্রও পর্যন্ত রেহাই পাচ্ছে না। গত রাত্রে ভোরের দিকে আমি একটি অভিযোগ পেয়েছি যে, বজবজে একটি সাপ্তাহিক পত্রিকা এই রকম সংবাদ প্রকাশ করার ফলে পরের দিন অর্থাৎ ভোরের দিকে সি. পি. এম.-এর গুণ্ডারা ঐ পত্রিকার সম্পাদকের বাড়িতে চড়াও হয়ে তাঁর পরিবারের লোকজনকে আক্রমণ করে। পত্রিকার সম্পাদকের মায়ের হাত, পা, আঙুল ভেঙ্গে দিয়েছে। তাই আমি বলছিলাম, এদের হাত থেকে রাজনৈতিক দলের কর্মীরা, পশ্চিমবাংলার মানুষ—কেউই রেহাই পাচ্ছেন না। এজন্য আমি ওদের ধিক্কার জানাই। ওঁরা উচ্চকণ্ঠে এখনও বলছেন, পশ্চিমবঙ্গে গণতন্ত্র বজায় আছে।

**শ্রীক্ষিতিভূষণ রায়-বর্মণ ঃ** স্যার, আমি বজবজের একজন এম. এল. এ. ধীরেনবাবু যা বললেন তা সত্য নয়। তিনি ডাহা অসত্য বক্তব্য রেখেছেন।

**শ্রীঅজিত বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি অত্যন্ত গুরুত্ব-পূর্ণ বিষয়ের প্রতি শ্রমমন্ত্রী এবং সাথে সাথে কেন্দ্রীয় শিল্প এবং বাণিজ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২০শে মে তারিখে নৈহাটিতে অবস্থিত গৌরীপুর জুট মিলের মালিক মহাবীর প্রসাদ পোদ্দার মহাশয় হঠাৎ মিলটি লক-আউট করে দেন। মিলটি গত ১৯ তারিখে যখন পশ্চিমবঙ্গে ভোট গ্রহণের জন্য ছুটি ছিল সেইদিন লক-আউট করে দেওয়া হয়। সরকারী ছুটিতে যখন সকল কর্মচারীরা সেই সময়ে লক-আউট করা হয়েছে। পরের দিন শ্রমিকরা সকালবেলায় যখন মিলে এলেন, তখন তাঁরা দেখলেন বে-আইনীভাবে লক-আউটের নোটিশ লটকে আছে। এই মিলের মালিক পোদ্দার মহাশয় ১৯৭৯ সালের প্রথম দিকে মিলটি ক্রয় করে-ছিলেন। তারপরে এই মিলের মুনাফা থেকে হাওড়ায় গ্যাঞ্জেস রোপের কারখানা

সমেত নৈহাটিতে অবস্থিত নদীয়া মিলস্ ক্রয় করেন। তার আগে তিনি ইতিমধ্যে ১৩টি চা-বাগানের মালিক হয়েছেন। পোদ্দার মহাশয় এইভাবে শ্রমিকদের প্রভিডেন্ট ফাণ্ড এবং ই. এস. আই.-এর ১॥ কোটি টাকা আত্মসাৎ করেছেন। শ্রমিকদের জমা টাকা তিনি সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছে জমা দেন নি। এছাড়া ব্যাঙ্ক থেকে ১২ কোটি টাকা লোনও তিনি নিয়েছেন। পশ্চিমবঙ্গের অর্থ নৈতিক অবস্থা খুব সংকটাপন্ন। তদুপরি ১৭টি চটকল বন্ধ থাকার ফলে ১০০০০ শ্রমিক কর্মচ্যুত হয়েছেন সাথে সাথে। প্রায় ২॥ লক্ষ পরিবার প্রায় অর্ধাহার অনাহারে দিন কাটাচ্ছেন। বন্ধ চটকলগুলি খোলা ও তার অসাধু মালিকদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়াটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার। তাই আমি রাজ্য সরকারকে বলতে চাই এবং বিরোধীপক্ষের কাছে আবেদন এ ব্যাপারে আপনারাও কেন্দ্রীয় সরকারের কাছে বিষয়টি উত্থাপন করুন। তাদের প্রায় ২॥ লক্ষ পরিবার-পরিজন অর্ধাহারে দিন কাটাচ্ছেন।

[ 2.30—2.40 P.M. ]

**শ্রীদেব নারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবাংলায় পণপ্রথার জুলুম বেড়েই চলেছে এবং শিকার হচ্ছে দরিদ্র পিতা এবং দরিদ্র পিতার কন্যারা। আমি যে কনষ্টিটিউয়েন্সিতে থাকি সেই কেন্দ্রের দাঁপুর বলে একটি গ্রাম আছে। সেই গ্রামের ২টিমেয়ে ফতেমা এবং নূরজাহানকে বিবাহ করবে বলে আশ্বাস দিয়ে উত্তর প্রদেশে নিয়ে যাওয়া হয় এবং তাদের দরিদ্র পিতারা দায়মুক্ত হন। কিন্তু উত্তর প্রদেশে নিয়ে গিয়ে এই সমস্ত দরিদ্র মেয়েদের বিক্রি করা হচ্ছে। উত্তরপ্রদেশ একটি ইন্দিরা কংগ্রেস শাসিত রাজ্য। সেখানে অলরেডি একটি মেয়ে বিক্রি হয়ে গেছে, আরেকটি মেয়ে বিক্রির অপেক্ষায় রয়েছে। এই হচ্ছে উত্তরপ্রদেশের অবস্থা এবং ইন্দিরা শাসিত রাজ্য এই উত্তর প্রদেশ। সেখান থেকে অবিলম্বে যাতে এই দরিদ্র পিতার কন্যাদের উদ্ধার করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলী জেলায় রিষড়ায় অবস্থিত এ্যালকালী কেমিক্যাল প্ল্যান্টে যে ক্লোরিন কারখানা আছে সেটা বন্ধ হয়ে গেছে। জল পরিশোধনের জন্য ক্লোরিন প্ল্যান্টের প্রয়োজনীয়তা খুব বেশী। সেজন্য

আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে কর্তৃপক্ষ ও ইউনিয়নের সঙ্গে বসে ওনারা একটি সিদ্ধান্ত গ্রহণ করেন। এটি একটি গুরুত্বপূর্ণ বিষয়। কারণ এর প্রতি দৃষ্টি না দিলে পশ্চিমবঙ্গের পরিবেশ দূষিত হবার আশংকা আছে।

## Statement Under Rule 346

**শ্রীকান্তিচরণ বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পুরুলিয়া জেলার গ্রামের প্রাথমিক শিক্ষকগণ গত তিন মাস ধরে বেতন পাচ্ছেন না বলে কথিত একটি ঘটনার প্রতি গত ১৮ই জুন তারিখে এই সভায় কংগ্রেস (স) দলভুক্ত মাননীয় সদস্য শ্রীসুকুমার রায় আপনার মাধ্যমে আমার দৃষ্টি আকর্ষণ করেছিলেন।

আমি অভিযোগটি সম্পর্কে সংশ্লিষ্ট শিক্ষা বিভাগের আধিকারিক ও ব্যাংকের নিকট হতে সংবাদ পেয়েছি যে, উক্ত অভিযোগটি সম্পূর্ণ অসত্য। উক্ত জেলার গ্রামের প্রাথমিক শিক্ষকদের বেতনাদি নিয়মিত ভাবে যথারীতি মিটিয়ে দেওয়া হয়েছে। উল্লিখিত তিন মাসের বেতন বাকীর বিষয়টি একেবারেই ভিত্তিহীন।

**ডাঃ সুকুমার রায়:** স্যার, আমার একটা পার্সোনাল এক্সপ্লানেশন আছে। উনি যা বললেন তা সর্বৈব অসত্য এবং আপনি যদি প্রমাণ চান তাহলে আমি প্রমাণ দিতে পারি।

## Statutory Resolution

**Mr. Speaker:** Now Shri Quazi Abdul Gaffar may kindly move his resolution.

**Shri Quazi Abdul Gaffar:** Sir, I beg to move that the West Bengal Legislative Assembly disapproves the West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Ordinance, 1982 (West Bengal Ordinance No. V of 1982).

আমি এর বিরোধিতা করছি। ১৯৪১ সালে মহাযুদ্ধের সময় এই আইন বলে পশ্চিমবাংলায় ডিফেন্স অফ ইণ্ডিয়া রুল অনুযায়ী কিছু জমি বাড়ি রিক্যুইজিশান করা হয়েছিল। এটা ১৯৫১ সালে ৪ বছরের জন্য। আপ টু ৩১শে মার্চ এক্সটেণ্ড করার জন্য হাউসে এসেছিল এবং য়্যাপ্রুভ হয়েছিল। তদানীন্তন বিরোধী পক্ষের নেতা, যিনি আজকের মুখ্যমন্ত্রী তিনি সেদিন এই বিলের শুধু বিরোধিতা করেন নি, তিনি বলেছিলেন, সামনের সনে নূতন সরকার হবে এবং মাত্র একটা বছরের জন্য এটা এক্সটেণ্ড এবং নূতন আইন করা হোক, অথবা এ্যাক্যুইজিশান করা হোক। কিন্তু দুঃখের বিষয় এই সরকার চলাকালীন জ্যোতিবাবুর সরকার ১৯৮০ সালে আবার

৩০ থেকে ৩১ বছর আনার জন্ম তাঁর সরকার এনেছিলেন, অর্থাৎ ১৯৮১ সালের ১ বছরের জন্ম এনেছিলেন। আমরা দেখেছি এই বিধানসভায় একটা সংক্রামক ব্যাধির মত এ জিনিসটা বারবার এসেছে। কিন্তু এই যে রিক্যুইজিশান করা হয়েছে তাতে সে সময় যাদের সম্পত্তি রিক্যুইজিশান করে রেণ্ট দেয়া হয়েছিল সে সময় যে রেণ্ট ঠিক হয়েছিল তাতে আজকে ভ্যালুয়েশান যেভাবে হয়েছে, টাকার মূল্য যেভাবে হ্রাস হয়েছে, সেভাবে রেণ্ট দেয়া হচ্ছে কি না দেখার বিষয়। কারণ সে জরুরী অবস্থা আর নেই। ১৯৪৭ সালে দেশ স্বাধীন হবার পর এই বিল কার্যকরী করার কোন কারণ আছে বলে আমরা মনে করি না। কাজেই রিক্যুইজিশান এক্সটেণ্ড না করে যদি এ্যাক্যুইজিশান করা হয় তাহলে অনেক সুবিধা করা হয়। রিক্যুইজিশান করে কত সম্পত্তি, বাড়ি, কত লক্ষ বিঘা, কত হাজার বিঘা জমি আছে তার কোন ফিরিস্তি দেওয়া হয় নি। আমাদের দাবি রিক্যুইজিশান যেটা সরকার ১৯৪১ এনেছিলেন সেনট্রাল গভর্নমেণ্টের বিশেষ প্রয়োজনে এবং যুদ্ধের সময় যুদ্ধ-কালীন জরুরী অবস্থার জন্ম যেটা প্রয়োজন ছিল সেটা আমাদের জানালে এবং আজকের এই পরিবর্তিত অবস্থার সঙ্গে তার প্রয়োজন আছে কি না সেটা বিচার করার বিষয়। আমি আপনার মাধ্যমে সরকারের কাছে এবং বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি, আপনারা যদি বিস্তারিত বিবরণ দেন তাহলে আমাদের পক্ষেও এ বিল আলোচনার পক্ষে অনেক সুবিধা হয়। আমি মনে করি য়্যাক্যুজিশান না করে, ডেট এক্সটেণ্ড না করে যে সংক্রামক ব্যাধি ১৯৭৮ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত চলছে, অন্ত ব্যবস্থা করা হোক। আমরা ভেবেছিলাম দেশের অনেক পরিবর্তন এসেছে এবং তার মধ্য দিয়ে এগুলির পরিবর্তন হবে। কিন্তু আশ্চর্যের বিষয় এ বিষয়ে মনোযোগ না দিয়ে পূর্বের গড্ডালিকা প্রবাহের মত যেভাবে দেশ চলছিল সেই দৃষ্টিকোণ থেকেই চলবেন, না নূতন একটা সৃষ্টি করবেন? কিছু স্বার্থপর লোক যাঁরা জমি, বাড়িগুলি দখল করে রেখেছেন তাঁদের উপকার হতে পারে, সরকারী কর্মচারী যাঁরা এগুলি ভোগ করছেন তাঁদের সুবিধা হতে পারে। কিন্তু কি প্রয়োজনে এগুলি য়্যাক্যুইজিশান করা দরকার তার সমস্ত বৃত্তান্ত দিলে হাউসের পক্ষে, সরকারের পক্ষে এবং সকলের পক্ষে মঙ্গল হবে।

বহু লোক আছে যাদের বাড়ি, জমি রিক্যুইজিশান করা হয়েছিল। আজকে সেই পরিবার বহু ভাগে বিভক্ত হয়ে গেছে, তারা অনেকে ঘরের অভাবে অন্যত্র বসবাস করছে, তাদের বসবাসের অন্ত জায়গা নেই। কিন্তু আমরা দেখছি কিছু লোক সেই সমস্ত বাড়িগুলি ভোগদখল করছে অল্প হারে রেণ্ট দিয়ে। সরকারী কর্মচারী, বিশেষ করে কিছু অফিসার তাঁরা এই বাড়িগুলি ভোগদখল করছেন, অল্প রেণ্টে

এই বাড়িগুলি ভোগ করার সুযোগ পাচ্ছেন। এই বিপ্লবী সরকার—যে সরকার গরীব সর্বহারা মজুর মানুষের সরকার বলে দাবি করেন, সেই সরকারের আমলে কতিপয় স্বার্থান্বেষী বড় অফিসার, যাঁরা মোটা টাকা মাইনে পান তাঁরা এই বাড়িগুলি ভোগ করছেন, অপরদিকে অনেক বাড়ির মালিক রাস্তায় ফুটপাতে বাস করছেন। আমি মনে করি এই সরকারের উচিত হবে এই হাউসে এই বিলটাকে উইথড্র করে নেওয়া এবং সমস্ত জমি বাড়ির বৃত্তান্ত দিয়ে এগুলিকে র‍্যাকুইজিশান করে নতুন করে আবার বিলি বন্দোবস্ত করে দিলে ভাল হয়। আমি সম্পূর্ণভাবে এই বিলের বিরোধিতা করছি। ১৯৫১ সালে ২২শে ফেব্রুয়ারী তারিখে জ্যোতিবাবু যে বক্তৃতা করেছিলেন সেই বক্তৃতা উদ্ধৃত করে আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই:

A new Government is coming into existence by the beginning of next year. Therefore, I should have thought that 1952 would be enough. So, I hope that the only amendment which I have got will be accepted by this Government because we expect that this Government will get out and some other new Government will come into existence and they will decide in 1952 as to what is to be done with regard to this power.

ঐ সময়ে আর একজন মহামান্য সদস্য চারুচন্দ্র ভাণ্ডারী মহাশয়ের যে বক্তব্য সেই বক্তব্য থেকে কিছু কিছু উদ্ধৃত করছি। তিনি বলেছেন যে, যে বাড়ি বা জমি গভর্নমেন্ট রিকুইজিশান করে রেখেছেন সেই জমি বা বাড়ি কি কাজে গভর্নমেন্ট ব্যবহার করছেন? এখন তো আর যুদ্ধের প্রয়োজন নেই। যুদ্ধের পরে বৃটিশ গভর্নমেন্ট চলে গেছে, আগে যুদ্ধের প্রয়োজনে ডিফেন্স অব ইণ্ডিয়া রুলসের ধারা অনুযায়ী যেগুলি রিকুইজিশান করা হয়েছে সেনট্রাল গভর্নমেন্ট সেগুলি কন্টিনিউ করতে পারবেন, এই বিষয়ে আইনে কোন প্রভিশান নেই। সুতরাং আমরা জানতে চাই কি প্রয়োজনে সেটা রাখতে হবে। তিনি আরো বলেছেন, ১৯৪১ সালের ৯/১০ বছর পরে সেই যুদ্ধের প্রয়োজন যখন মিটে গেছে, রাজা বদল হয়েছে, রাজা বদল হয়েছে তখনও ফিরে আবার তাই নিয়ে লেজিসলেশন করতে যাচ্ছে। তাঁর এই বক্তব্য জ্যোতিবাবুর ঐ মন্তব্যকে সম্পূর্ণভাবে এনডোর্স করে। এই বিল না এনে জমি ও বাড়িগুলি রিকুইজিশান না করে ডি-রিকুইজিশান করে যাতে এ্যাকুই-জিশান করা হয় তার জন্য সেদিন তিনি বলেছেন। জ্যোতিবাবুর বক্তব্যের সঙ্গে সুর মিলিয়ে আমরা এই বিলের বিরোধিতা করছি এবং আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ জানাচ্ছি তিনি যেন এই বিলকে উইথড্র করে নেন।

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য গফ্ফর সাহেবের

বক্তব্য আমি খুব মন দিয়ে শুনেছি। আমি নিজেও অনুভব করেছি যে, একটা জটিল ব্যাধি দীর্ঘস্থায়ী হয়েছে ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত। ১৯৭৭ সালের পর থেকে এই ব্যাপারে আমরা কিছু কিছু পদক্ষেপ নিয়েছি। ১৯৮০ সালে এই হাউসে আমি বলেছিলাম যে, আমরা দ্রুত এর একটা নিষ্পত্তি করবার চেষ্টা করছি। আমার সেই কথা যে ফাঁকা প্রতিশ্রুতি ছিল না সেটা প্রমাণিত হয়েছে। ১৯৮১ সালের ফেব্রুয়ারী মাসে এই আইনের বলে ১৩৩টি প্রোপার্টি ছিল। বর্তমানে সেটা কমিয়ে ৫৩টিতে নামিয়ে এনেছি। অর্থাৎ ১ বছরের মধ্যে ৮০টি পোপার্টিকে আইদার ডি-রিক্যুইজিশান অথবা পার্মান্যান্টলী এ্যাক্যুইজিশান করেছি এবং এই ৫৩টির ভেতর ১০টির ক্ষেত্রে প্রোপোজাল ফর এ্যাক্যুইজিশান রয়েছে এবং কিছু কিছু ডি-রিক্যুইজিশানের-ব্যবস্থা চলছে। এটা যে অন্যায় তা আমি নিজেও বিশ্বাস করি এবং আমাদের সরকার এই ব্যাপারে যথেষ্ট অবহিত আছেন। বর্তমানে যে ৫৩টি প্রোপার্টি রয়েছে তার মধ্যে ফুড এ্যাণ্ড সাপ্লাইর অধীনে রয়েছে ৯টি, হোম (পুলিশ)-এর অধীনে রয়েছে ১০টি, লোক্যাল সেল্ফ গভর্নমেন্ট এবং আর্বান ডিপার্টমেন্টের অধীনে আছে ২১টি, রিফিউজি, রিলিফ এ্যাণ্ড রিহ্যাবিলিটেশানের অধীনে আছে ৩টি এবং অন্যান্য ডিপার্টমেন্টের অধীনে আছে ১০টি। এই ব্যাপারেও আমরা চেষ্টা করছি। তবে একটা জিনিস আপনাদের কাছে বলছি, ধরুন ফুড ডিপার্টমেন্টের অধীনে যে সমস্ত গোডাউন আছে এবং বিভিন্ন লোক্যাল সেল্ফ গভর্নমেন্টের অধীনে যেগুলো রয়েছে সেগুলোর ক্ষেত্রে এখনই যদি আমরা ডি-রিক্যুইজিশান করতে যাই তাহলে পাবলিক লাইফে নানারকম অসুবিধা হবে। অবশ্য তাদের আমরা নোটিশ দিয়েছি এবং বারে বারে বলেছি, এই জিনিস চলতে পারে না। আমরা তাদের বলেছি, এবারে আপনাদের ঠিক করতে হবে। আমরা এবারে ডি-রিকুইজিশান করে দেব এবং আপনাদের অন্য ব্যবস্থা করতে হবে। তা যদি সম্ভব না হয় তাহলে আমরা এ্যাক্যুইজিশানের প্রোপোজাল দিয়েছি। অবশ্য তারা অনেক কমিয়ে এনেছে এবং বলেছে আমাদের আর একটু সময় দিলে আমরা কমপ্লিট করতে পারব। আমরা বিশ্বাস করি এটাকে দীর্ঘস্থায়ী করা মোটেই উচিত নয়। ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত অনেক দিন চলে গেছে, কাজেই আর এই জিনিস চলতে পারে না। তবে আমরা স্বল্প সময়ের মধ্যে অনেক কমিয়ে এনেছি এবং আশা করি এটাকে শীঘ্রই শেষ করতে পারব। আমার বক্তব্য থেকে আপনারা নিশ্চয়ই অনুভব করেছেন আমরা এটাকে কমিয়ে এনেছি এবং আনছি। কাজেই এর সময় যদি আর এক বছর বাড়িয়ে দেওয়া যায় তাহলে আশা করি এই ব্যাধি চিরকালের জন্য দূর হবে। তবে আপনারা যে কথা বলছেন সেটা করলে এখনই অনেক কাজ বন্ধ হবে। যেমন ধরুন ফুড

ডিপার্টমেণ্টের গোডাউন, সেটা কলকাতায় এখনই পাওয়া যাচ্ছে না। আমরা এক-বছরে ১৩২টি থেকে ৫৩টি করেছি এবং আরও ১০টি এ্যাকুইজিশান করবার কথা বলছি। আমি আশা করি মাননীয় সদস্যরা সমস্ত দিক চিন্তা করে এই সম্বন্ধে তাঁদের বিরোধিতা পরিত্যাগ করবেন। আমি তাঁদের ওই প্রস্তাবের বিরোধিতা করছি।

[ 2.50—3.30 P. M. including adjournment ]

**শ্রীকাজী আবদুল গফ্ফর:** মিঃ স্পীকার স্যার, আমাদের বিভাগীয় মন্ত্রী বিনয়বাবু জবাবে যে কথা বললেন তা নিশ্চয়ই আংশিক গ্রহণযোগ্য, সবটা নয়। তার কারণ আমি খুশি হতাম যদি তালিকা সব কটি পেতাম, আমি বিনয়বাবুকে অনুরোধ করছি যে, তিনি যেন দয়া করে ৫৩টির তালিকা দেন এবং যেগুলি ছেড়ে দেওয়া হয়েছে, সেগুলির তালিকা দেন এবং আমরা যেন সেগুলি পাই। আর যেগুলি রয়েছে, সেগুলি গুদাম না বাসা বাড়ি সেগুলির বিস্তারিত বিবরণ যদি জানাতেন, খুশি হতাম। আর একটা অনুরোধ আমি বিনয়বাবুর কাছে রাখছি। উনি যে কথা বলেছেন—আর একটা বছর শেষ হলে এটা শেষ হবে, তাঁর সে কথাটা সম্পূর্ণ বিশ্বাস করি, তিনি যদি দয়া করে এই হাউসকে এসিওর করেন যে, এরপর এই বিল আর হাউসে টাইম এক্সটেনশনের জন্য আসবে না বাই দিস গভর্নমেন্ট, তাহলে খুশি হব।

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী:** আমি এখানে একটা কথা বলব, আগের বারেও বলেছি, আমার নিজেরও খুব খারাপ লাগে এভাবে টাইম চাইতে। আমি নিজেও অনুভব করি যে, ওয়ার টাইমে ডি আই রুলে এই ধরনের যে জিনিস করে রেখেছে, তা প্রপার্টি ওনারদের খুবই ক্ষতিকারক, অন্তর দিয়ে এটা অনুভব করি। আমি আপ্রাণ চেষ্টা করছি ৫৩টির ভিতর যেখানে ১০টি ক্ষেত্রে এ্যাকুইজিশানের প্রপোজাল চলেছে, সেখানে আমার নিশ্চিন্ত ধারণা, অল্প যদি কিছু বাকীও থাকে তাহলে তাদের ক্ষেত্রে টাইমের জন্য আর এখানে আসব না।

The motion of Shri Quazi Abdul Gaffar that the West Bengal Legislative Assembly disapproves The West Bengal Requisitioned Land (Continuance of Powers) (Amendment) Ordinance, 1982 (West Bengal Ordinance No. V of 1982), was then put and lost.

(At this stage the House was adjourned till 3.30 p.m.)

[ 3.30—3.40 P. M. ]

**(After adjourment)**

**ডাঃ হরমোহন সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বারবার আপনার দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করছি, গত ১৮ তারিখে এই হাউসে মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব কতকগুলো কথা বলেছেন। তাতে আমার মনে হয় এই বিধানসভার শালীনতা তিনি ক্ষুণ্ণ করেছেন, এই বিধানসভার মর্যাদা তিনি ক্ষুণ্ণ করেছেন, এই বিধানসভার সদস্যদের যে অধিকার তা তিনি ক্ষুণ্ণ করে বলেছেন —যুগান্তরে এই সম্পর্কে যে সংবাদ পরিবেশিত হয়েছে এবং আমরাও এখানে ছিলাম, আমরাও শুনেছি, আমি সেটা আপনার মাধ্যমে এই হাউসকে পড়ে শোনাচ্ছি: মহারাণী কোণারকে উদ্দেশ্য করে ডাঃ আবেদিন এই কথা বলেছেন যে, সি. পি. এমের সদস্য শ্রীমতী মহারাণী কোণার একজন রাজনৈতিক চামুণ্ডা এবং ঐ মা-কালীর হাত থেকে তাঁদের বাঁচাবার জন্য আপনার কাছে অনুরোধ করেন। এই যুগান্তর কাগজটি আমি আপনার কাছে পেশ করছি।

**মিঃ স্পীকার ঃ** আপনি বসুন। আমি এখন মাননীয় সদস্য শ্রীরাজেশ খৈতান কিংবা ডাঃ জয়নাল আবেদিনকে তাঁদের রেজলিউশন মুভ করার জন্য অনুরোধ করব।

## Statutory Resolutions

**Dr. Zainal Abedin** : Sir, I beg to move that this Assembly disapproves the West Bengal Public Libraries (Amendment) Ordinance, 1982 (West Bengal Ordinance No. VI of 1982). Mr. Speaker, Sir, as you know it was passed by the left-front regime under Art. 213. Ordinance is regarded as an emergency piece of law. What is the Ordinance, Sir ? As you are a veteran and experienced lawyer, you know that ordinance is an urgent law, an emergency law. So immediately Government goes to contradict under section 2. Sec. 1 (ii) says it shall come into force on such date as the State Govt. may, by Notification in the Official Gazette, appoint and different dates may be appointed for different provisions of this Ordinance. The life of the Ordinance cannot be extended beyond six months. So I find a clear contradiction of the provisions of the Ordinance conferred upon the Governor under Art. 213 of the Constitution of India. Again, Sir, we have the privilege to hear the Hon'ble Chief Minister's reply to his vote on account motion. We are under the impression that the Government is permitted to stay in the office ; we are contemplating such provisions that Corporations and Panchayat elections will not be held on the analogy

of the Congress regime for another fourteen to eighteen years. This is terrible. On the other hand, they are afraid to face the electorate although they have assumed power by taking recourse to massive scale of rigging. If there is no election in the Calcutta Corporation it immediately hits section 5 (b). In the case of Calcutta Municipal area it is stated that the following words shall be added : 'to be nominated by the Mayor of Calcutta Corporation from amongst the Councillors of the Corporation.' Will the Hon'ble Minister-in-charge please elaborate if the Corporation or the Municipalities are superseded and if these are kept superseded for a very long time, for more than a score of years.

If these Municipalities and Corporation are kept under administrators in that case who will make nominations ? There are no Councillors, there is no Mayor, it is only the Minister-in-charge of the Department who is omnipotent. Again, Sir, it hits the Legislation and as such I find the Left Front Government is abusing the authority conferred upon the Governor under Article 213. It is neither emergency or anything of that sort. Sir, I am now coming to Social Education. May I question the bonafide of the Hon'ble Minister who deals with Social Education ? What the Government have done in regard to Social Education ? What is the per centage of the literacy here now ? After five years the Government cannot produce the record beyond 33 per cent of the total population of West Bengal. The Hon'ble Minister is in charge of adult education to eradicate illiteracy in the State but he is sitting idle abusing the authorities keeping all these bodies. So, Sir, I find this is an abuse and as such I controvert, I contradict and I oppose the legislation which is still in the form of Ordinance. Sir, the effect of this Ordinance again ceases after six weeks. The Ordinance has been laid in the Assembly. We are under the impression that this Assembly is not going to be extended. What is the remedy then ? What is the force of this Ordinance ? We do not know when the House will re-assemble and whether the Minister-in-charge will be able to bring this Ordinance in the form of a Bill. It does not contain any statement of objects and reasons. Nothing has been mentioned there. Hon'ble Minister could have mentioned that these are the objects, these are the reasons and these are the financial implications. Therefore, Sir, I oppose this Ordinance.

[ 3.40—3.50 P. M. ]

**Shri Rajesh Khaitan** : Honourable Speaker, Sir, before I make my submission in support of my Statutory Resolution, I hope, you will listen to my humble suggestion. Sir, the lamp in front of you is coming in the way and I cannot see your face. Your face is pious and I get confidence in seeing your face.

**Mr. Speaker** : Very wel', I am removing the lamp. Now, you speak.

**Shri Rajesh Khaitan** : Thank you, Sir. Sir, coming to the Statutory Resolution, I endorse the views expressed by Dr. Zainal Abedin and while endorsing his views I wish to make the following submission..

Sir, if you look at the proposed Amendment Ordinance of 1982—second and third paragraphs—you will find that the second paragraph says that 'the Governor is satisfied that circumstances exist which render it necessary for him to take immediate action;' Then it follows in the third paragraph that in exercise of the power conferred by clause (1) of article 213 of the Constitution such an Ordinance is being promulgated. What are the circumstances which exist are not mentioned in it as it is not required to mention it in an Ordinance Sir, when a Bill is introduced replacing the Ordinance it is a legislative necessity that the House and the Members would know what were the circumstances which prompted the Governor and the Government to pass such legislation by way of an ordinance. Dr. Abedin has also pointed out this. Sir, being an eminent lawyer, you yourself know that Government cannot be run by way of or through an Ordinance. Sir, if the Government is serious to make a law it should take into confidence each and every member of the House and then it should legislate upon a matter. But here the House is being deprived because the Government has just laid before the House a piece of ordinance which is likely to expire after six weeks.

Sir, my next point that I wish to be considered by the House is that it is a very serious matter even for the Governor also. I strongly submit that the Governor is also not competent to sign the Ordinance without applying his mind. The Governor should be cautious as has been mentioned in a decision as far back as 1919. It was reported in A. I. R./Dacca, pages 33-40. I will quote it. It says, "The Governor cannot continue one Ordinance by another Ordinance so as to evade the provisions of Cl (2) of this Article. An Ordinance must expire as provided in Cl (2), unless it is enacted into an Act of the Legislature." Sir, among the bunch of Ordinances laid on the Table of the House, I, in support of my submission, draw your particular attention to The Bengal Municipal (Amendment) Second Ordinance, 1982 and The West Bengal Colleges (Payment of Salaries) (Amendment) Second Ordinance, 1982. These two Ordinances go to show that this Government allowed the first Ordinance to expire without taking the House into confidence and then without calling the House they again prevailed upon the Governor to sign another Ordinance. Now, the second Ordinance has come back instead of a Bill being introduced. If a Bill was introduced in the House, the members would have been in a position to know and would have got the opportunity to know what was the urgency, what was the expediency, what were the circumstances and what were the reasons and objects for such legislation. Therefore, Sir, I most humbly submit that Government should withdraw this piece of legislation by way of an Ordinance which is nothing but a colourable exercise of power and an

buse of power, Sir, the Left Front is running the Government by the aid of ordinances without taking the House into confidence. As you are aware, people of the State know that the educational institutions, the schools and colleges have been destroyed and now it is the turn of the public libraries. Government want to run the public libraries through their own nominees. I ask, 'why'?

Sir, Dr. Zainal Abdin has rightly pointed out about Clause 5 (d) and Clause 5 (e) which I would like to elaborate further. Sir, Clause 5 (d) says, "or, in the case of Calcutta, from amongst the persons interested in library services". Who are the persons interested in library services? I can submit before the Honourable Chief Minister and the Government names of a number of psrsons who are interested in library services. Wiil he pleased to accept those names and appoint them in the places of those who are there now? Then, Sir, Clause 5 (e) says, "two persons nominated by the Government from amongst the members of the managing committes of public librariees;" Sir, these are public institutions, and public institutions and educational institutions like schools, colleges and public libraries should be run above politics, above political colour and should be run in the interest of the welfare of the public.

I most humbly say, Sir, that this piece of legislation is a colourable piece of legislation. It should be withdrawn and reconsideration should be made by the ruling Government and the Honourable chief Minister in the interest of the people.

Thank you, Sir.

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিরোধী সদস্য মাননীয় জয়নাল আবেদিন মহাশয় যে পাবলিক লাইব্রেরী এ্যামেণ্ডমেণ্ট অর্ডিন্যান্স-এর বিরোধিতা করে যে প্রস্তাব রেখেছেন এবং যা মাননীয় সদস্য রাজেশ খৈতান সমর্থন করেছেন, আমি সেই প্রস্তাবের বিরোধিতা করে খুব স্বল্প কথায় তাঁদেরকে স্মরণ করিয়ে দিতে চাই যে, এই লাইব্রেরী, গ্রন্থাগার সম্পর্কিত কোন আইনগত ব্যবস্থা কংগ্রেস আমলে আমরা দেখিনি। এমনকি ৩০ বছরে আমরা দেখেছি যে, এই গ্রন্থাগার সম্পর্কিত কোন চিন্তা-ভাবনা তাঁরা করেন নি এবং কোন আইনও তাঁরা তৈরি করেন নি। প্রথম বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে তাঁরা এই গ্রন্থাগাটিকে একটা বিরাট আন্দোলন হিসাবে দেখেছেন এবং সেইভাবে তাঁদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে অগ্রসর হাওয়ার চেষ্টা করেছেন এবং তার জন্য ১৯৭৯ সালে এই পাবলিক লাইব্রেরী এ্যাক্ট তৈরি হয়েছিল। আমি মাননীয় সদস্যদের আরও স্মরণ করিয়ে দিতে চাই যে, এই এ্যাক্টে কতকগুলি শব্দের বিশ্লেষণ না থাকায় এ্যাক্টকে কার্যকরী করার ক্ষেত্রে অসুবিধা দেখা দেয়—সেই অসুবিধা দূরীকরণের জন্যই এই অর্ডিন্যান্স প্রয়োজন হয়েছিল। সরকার অনুমোদিত বা সরকারী

পরিষেবার আওতাভুক্ত গ্রন্থাগারগুলিকে সুষ্ঠুভাবে পরিচালনার জন্য এই অর্ডিন্যান্স অপরিহার্য ছিল। এটা সাময়িক ব্যাপার। আপনাদের কাছে পরবর্তীকালে বিল আকারে আসবে এবং আপনারা প্রচুর আলোচনা করার সুযোগ পাবেন এবং তখন সেই আলোচনার মাধ্যমে লাইব্রেরীটিকে সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য আপনাদের কাছ থেকে যদি কোন সৎ পরামর্শ আসে তখন নিশ্চয়ই সেটা গ্রহণযোগ্য হবে। আমি বিরোধী সদস্যদের কাছে অনুরোধ করবো এবং আশা করবো যে, আপনারাও এই ব্যাপারে আমাদের সঙ্গে একমত হবেন যে, গ্রন্থাগারকে সঠিকভাবে পরিচালনা করার জন্য আপাততঃ সেই আইনকে যদি আমরা ঠিকমত কাজে লাগাতে না পারি তাহলে সেখানে স্থবিরত্ব প্রাপ্ত হবে। আমি সদস্যদের বলবো যে, বিল একটা লং প্রসেসে চলে, সেজন্য যতদিন সেই বিলটা না আনা যাচ্ছে, কাজগুলি যাতে স্তব্ধ হয়ে না যায় এবং সুষ্ঠুভাবে পরিচালনার জন্য সাময়িক অর্ডিন্যান্স আনা হয়েছে। কাজেই আপনারা বিরোধিতা করে যে প্রস্তাব এনেছেন সেটা যদি উইথড্র করে নেন তাহলে আমি খুশি হব এবং আপনারা পরবর্তীকালে সুষ্ঠুভাবে পরিচালনার জন্য মতামত দিলে সেটা আমরা নিশ্চয়ই বিবেচনা করবো। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকারঃ** মাননীয় সদস্য যদি উত্তর দিতে চান দিতে পারেন।

**ডঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার যেভাবে আমাদের নির্দিষ্ট বক্তব্যগুলিকে এ্যাভয়েড করছেন তাতে আমাদের নিজেদের বক্তব্য থাকে না। আমি ৩টি স্পেসিফিক অভিযোগ করেছিলাম, উনি একটারও উত্তর দিতে পারেন নি। আপনি বলছেন যে, এই অর্ডিন্যান্স দরকার। আবার বলছেন যে, এটা এখনই প্রযোজ্য হবে না, যখন আমরা মনে করবো তখন হবে। এই দুটোতে কন্ট্রাডিক্সন হচ্ছে না? দ্বিতীয় কথা হচ্ছে, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নির্বাচনে ভয় পান। পঞ্চায়েত, কর্পোরেশানে উনি নির্বাচন করবেন না। কর্পোরেশানের ক্ষেত্রে মেয়রকে নমিনেট করবেন? কর্পোরেশান থেকে মনোনীত করে দেবে কে, কাউন্সিলর? মাথা নেই তার মাথা ব্যথা। তৃতীয় কথা হচ্ছে, যদি এটা ৬ সপ্তাহের মধ্যে আইনে পরিণত না করেন, ল্যাপ্স হয়ে যায়। আপনার যদি সদিচ্ছা থাকে—৬ সপ্তাহ হাউস চলছে না, আমরা আরো নো কনফিডেন্স দিতে পারি। মুখ্যমন্ত্রী ভোট অন এ্যাকাউন্ট ডেকেছেন। এই নো কনফিডেন্স নিয়ে কিছু আলোচনা এবং কিছু সমালোচনা করতে পারি, কিন্তু হাউস ২৪

তারিখের বেশী চলছে না। তার পরে অবস্থা কি হবে? এই আইন আপনারা করছেন বলে একটা কথা বলে গেলেন যে, কংগ্রেস কোন দিন করেনি। কংগ্রেস উদার দৃষ্টিভঙ্গি নিয়েছিল জনসাধারণের কল্যাণের জন্য, চুরি করার সুযোগের জন্য তারা এগুলি করেনি। এরপর আপনারা রান্নাঘরের অর্ডিন্যান্স করবেন। কংগ্রেসের রান্নাঘরে কি রান্না হবে তার জন্য জ্যোতিবাবুর পার্মিশান নিতে হবে। এরপর অর্ডিন্যান্স করবেন, আপনারা চুরি করবেন আর আমরা প্রতিবাদ করতে পারবো না। সরকারের ব্যর্থতা ঢাকবার জন্য আইন আপনারা করছেন এবং পার্টির দিকে তাকিয়ে রাজনীতি করার জন্য আপনারা এগিয়ে এসেছেন। আপনি সংখ্যা বলতে পারবেন যে, আইন করার আগে কয়টা লাইব্রেরী ছিল, আর আইন করার পরে কয়টা হয়েছে?

[ 3.50—4.00 P. M. ]

কতজন মেম্বার হয়েছে এই সমস্ত লাইব্রেরীগুলিতে? এক একটা লাইব্রেরী স্থাপন করে কতজন করে মানুষকে এ্যাডাল্ট এডুকেশনের সুযোগ দিয়েছেন? সে সমস্ত কোনও হিসাবই আপনার কাছে নেই। এর পরে এখানে আইন করবেন আমরা এখানে কিসে আসব, খাব কি, পরব কি—সব কিছু আইনের মধ্যে বলা থাকবে। সে আইনও হয়ত একদিন আপনারা করবেন। এই যে স্টেট কর্তৃত্বের প্রসার ঘটান হচ্ছে, উই অপোস দিস প্রিনসিপল অফ স্টেট ডোমিনেশন ইন্ এভ্রি স্ফিয়ার। সেই জন্যই আমরা এ আইন করার কোনও প্রয়োজন নেই বলে মনে করি। আপনারা এমন সব আইন করছেন যে, এর পরে জ্যোতিবাবু আইন করবেন সকলকে এখানে মাথা ন্যাড়া করে আসতে হবে! তার পরে হয়ত আইন করবেন কংগ্রেসীদের গুলি করে মারা হবে! আমরা সব ব্যাপারে ইন্টারফেয়ারেন্স করি না, কিন্তু এ জাতীয় লেজিসলেশনের কোনও প্রয়োজন ছিল না, ইট ইজ এ্যান এ্যাবিউস্ অফ দি টাইম অফ দি হাউস। আমি আবার বলি দিস সর্ট অফ অর্ডিনান্স সুড নট হ্যাভ বিন ব্রট। উই এগেন্ চ্যালেঞ্জ দি বোনাফাইড অফ দিস গভর্নমেন্ট। এই অর্ডিনান্স-এর কোনও দরকার ছিল না, একথা আমি বলতে চাই।

**মিঃ স্পীকারঃ** এখন আমি ডাঃ জয়নাল আবেদিন এবং শ্রীরাজেশ খৈতানের যে স্ট্যাটিউটরি রিজলিউশনটি আছে, সেটি ভোটে দিচ্ছি।

The motion of Dr. Zainal Abedin that this Assembly disapproves the West Bengal Public Libraries (Amendment) Ordinance, 1982 (West Bengal Ordinance No. VI of 1982), was then put and lost.

## Legislation

The West Bengal Appropriation (Vote on Account) (No. 2) Bill, 1982.

**শ্রীজ্যোতি বসু ঃ** স্পীকার মহাশয়, আমি পশ্চিমবঙ্গ উপযোজন ( অন্তর্বর্তী অনুদান ) ( ২ নং ), বিধেয়ক, ১৯৮২ উত্থাপন করতে চাই।

( সেক্রেটারী দেন রিড দি টাইটেল অফ দি বিল )

**শ্রীজ্যোতি বসু ঃ** স্পীকার মহাশয়, আমি প্রস্তাব করছি, পশ্চিমবঙ্গ উপযোজন ( অন্তর্বর্তী অনুদান ) ( ২নং ) বিধেয়ক, ১৯৮২, বিবেচনা করা হোক।

স্পীকার মহাশয়, ভারতীয় সংবিধানের ২৬৬ (৩) অনুচ্ছেদ্ অনুসারে সংবিধানের নির্ধারিত পদ্ধতি ও উদ্দেশ্য এবং আইনগত পদ্ধতি ছাড়া রাজ্যে একীকৃত তহবিল থেকে কোন অর্থ উপযোজন করা যায় না। সংবিধানের ২০৬ অনুচ্ছেদের বিধান মতে পশ্চিমবঙ্গ উপযোজন ( ভোট অন এ্যাকাউন্ট ), আইন ১৯৮২, ১৯৮২-৮৩ সালের আংশিক সময়, অর্থাৎ প্রথম তিন মাসের অনুমিত ব্যয় নির্বাহের জন্য একটি অগ্রিম একীকৃত অনুদানের অধিকার দিয়েছিল। বর্তমান অধিবেশনে ভারতের সংবিধানের ২০৬ অনুচ্ছেদের বিধান মতে ১৯৮২-৮৩ আর্থিক বৎসরের ১লা জুলাই, ১৯৮২ হ'তে আরো তিন মাসের অনুমিত ব্যয় নির্বাহের জন্য বিধানসভা আরো একটা অগ্রিম একীকৃত অনুদান মঞ্জুর করেছে। একীকৃত তহবিলের উপর প্রস্তাবিত ব্যয় নির্বাহের জন্য প্রয়োজনীয় অর্থ এবং ১৯৮২-৮৩ আর্থিক বৎসরের একাংশের জন্য পশ্চিমবঙ্গ কর্তৃক অনুমিত আরো ব্যয় মেটানোর জন্য বিধানসভা কর্তৃক মঞ্জুরীকৃত আরো অগ্রিম অনুদান, পশ্চিমবঙ্গের একীকৃত তহবিল হ'তে উপযোজনের জন্য বর্তমান বিধেয়কটি ভারতের সংবিধানের ২০৬ অনুচ্ছেদের সঙ্গে পঠিত ২০৪ অনুচ্ছেদ মতে উত্থাপিত করা হচ্ছে। প্রস্তাবিত ব্যয়বরাদ্দ বাবদ এই বিধেয়ক অর্থের যে পরিমাণ ধরা হয়েছে তা বর্তমান অধিবেশনে সভার সম্মুখে উপস্থিত বিবৃতি প্রদর্শিত পরিমাণ অপেক্ষা বেশী নয়।

সংবিধানে ব্যবস্থা আছে যে, এই অর্থের পরিমাণ কমবেশী হতে পারে, কিম্বা কোন মঞ্জুরী করা অনুদানের লক্ষ্য পরিবর্তিত হতে পারে, কিম্বা রাজ্য একীকৃত তহবিলের প্রভাবিত ব্যয়ের পরিমাণ কমবেশী হতে পারে। এই বিধেয়কের এইরূপ সংশোধনী প্রস্তাব আনা চলবে না।

১৯৮২-৮৩ আর্থিক বৎসরের একাংশের জন্য ব্যয় বাবদ এই বিধেয়কের দ্বারা যে অর্থ উপযোজিত করার প্রস্তাব করা হচ্ছে তা পশ্চিমবঙ্গ উপযোজন ( ভোট অন অ্যাকাউন্ট ) ১৯৮২, আইন অনুযায়ী ইতিপূর্বে মঞ্জুরীকৃত অর্থ সমেত মোট পরিমাণ ১৪৩৮ কোটি ২৪ লক্ষ ৯১ হাজার টাকা। এই অর্থের মধ্যে প্রস্তাবিত ব্যয় বাবদ ৩৭৯ কোটি ২১ লক্ষ ৩৩ হাজার টাকা ধরা হয়েছে। প্রস্তাবিত উপযোজন বিধেয়কের বিস্তারিত বিবরণ সংশ্লিষ্ট তফসিলে পাওয়া যাবে। এই কথাগুলি বলবার পর আমি এই প্রস্তাবটি গ্রহণের জন্য সুপারিশ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গ উপযোজন অন্তর্বর্তী অনুদান ২ নম্বর বিধেয়ক ১৯৮২ সাল নামে যে বিলটি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আনলেন, তাতে আমরা দেখতে পাচ্ছি, একই বছরের মধ্যে দু'বার এসেছে। একবার ১৯৮২ সালের মার্চ মাসে এসেছিল, আবার তিনি এখন নিয়ে এসেছেন এবং সেখানে খরচের যে কথাটা তিনি বলেছেন সেই খরচের মধ্যে আমরা দেখতে পাচ্ছি, কোন দপ্তরেই খরচের বিরাম নেই, অবিরাম খরচ করে চলেছে। বিগত যে নির্বাচন হলো সেই নির্বাচনের সময়ে সারা পশ্চিমবাংলায় জেলা পরিষদের মাধ্যমে প্রতি অঞ্চলের জন্য যে ২৫ হাজার টাকা করে দেওয়া হয়েছে সেই টাকা কিভাবে অপব্যয় হয়েছে সে কথা মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় নিশ্চয়ই উপলব্ধি করেছেন। আজকে এই টাকা বিভিন্ন খাতে খরচ হচ্ছে। প্রত্যেক বিভাগ জনস্বার্থে, জনগণের কল্যাণের জন্য সেই টাকা ব্যয় করছেন, কিন্তু তার ফলাফল আমরা ঠিক পাচ্ছি না। খাদ্যশস্যের ব্যাপারে যদি আমরা দেখি তাহলে আমরা দেখবো, গ্রাম বাংলায় সাড়ে তিন টাকা চালের দর। সেই সমস্ত গ্রাম বাংলায় আপনাদের টাকা ব্যয় হচ্ছে ফসল উৎপাদনের জন্য, কিন্তু কৃষি ক্ষেত্রে ফসল উৎপাদনের পরিমাণ কমে আসছে, চাল গম এবং আনুষঙ্গিক উৎপাদন কমে যাচ্ছে। সেচের ব্যাপারে যদি দেখা যায় তাহলে দেখবেন, আগে যে পরিমাণ জমিতে বিভিন্ন নদী থেকে জল উত্তোলনের মাধ্যমে জল সরবরাহ করা হতো, ঠিক সেই একই পরিমাণ জমিতে জল সরবরাহ করা হচ্ছে—তার চেয়ে এক ইঞ্চিও বাড়ে নি।

[ 4.00—4.10 P. M. ]

সেখানে বরং কমে যাচ্ছে, যেমন আপনাদের কমে গেছে অগভীর নলকূপ। তাদের মাধ্যমে যে জলসেচ হোতো সেখানে যে পরিমাণ জল বিভিন্ন গ্রামাঞ্চল পেত

সেই অগভীর নলকূপ পরিকল্পনা ব্যাহত হয়েছে এবং সেই পরিপ্রেক্ষিতে গ্রামে ফসল উৎপাদন ক্রমশঃ কমের দিকে যাচ্ছে। এদিক থেকে আমরা যদি চিন্তা করি তাহলে দেখা যাবে সর্বক্ষেত্রে যে টাকা এখানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় নিচ্ছেন সেই টাকা বিভিন্ন ভাবে অপব্যয় হচ্ছে। ভবিষ্যতেও সেই টাকা পঞ্চায়েতের মধ্যে যাবে। পঞ্চায়েতের মাধ্যমে স্কুলবাড়ি থেকে আরম্ভ করে—যে সমস্ত বিভিন্ন জনহিতকর কার্য-গুলি করা দরকার ছিল, এখনও পর্যন্ত দেখা যাচ্ছে সেই কাজগুলি ঠিকমত হয় নি। কয়েকদিন আগে বাঁকুড়া জেলায় ৮০ হাজার টাকা খরচ করে একটা গোডাউন নির্মাণ করা হয়েছিল, কিন্তু সেটা ধুলিসাৎ হয়ে গেছে। কেন গেল ? কেন হল, কি হল আজকে সেগুলি আপনাদের খুঁটিয়ে দেখা হচ্ছে না। দেখবেন, এইভাবে আপনারা গ্রামাঞ্চলে যে সব স্কুল বিল্ডিং তৈরি করেছেন সেগুলিও এক বছরের মধ্যে ধুলিসাৎ হয়ে যাচ্ছে। ২৫ হাজার, ৩০ হাজার টাকা খরচ করে যেগুলি তৈরি করা হল, যদি সামান্য একটু ঝড় বা বৃষ্টিপাত হয় তাহলে সেগুলিকে উড়িয়ে নিয়ে চলে যায়। স্কুলের কোন চিহ্ন থাকে না। এই রকম বাঁকুড়া জেলায় হয়েছে। সেখানে এইভাবে টাকার অপব্যয় হচ্ছে। টাকাগুলিকে সরকার জনস্বার্থে দিচ্ছেন, কিন্তু তাকে ঠিকমত ব্যবহার করা হচ্ছে না। জনস্বার্থে লাগছে কি না সেগুলি দেখা প্রয়োজন। আজকে দেখবেন তদারকিটা ঠিকমত হচ্ছে না। শিক্ষার ক্ষেত্রেও আপনারা বিভিন্ন দিকে দেখুন, যেখানে আজকে স্কুলে টাকা দেওয়ার প্রয়োজন আছে, যেসব বিদ্যালয় আজকে ১০৭ বছর হয়ে গেছে সেখানে এখনও তারা জুনিয়র হাই স্কুল হিসাবেই আছে, এখনও মাধ্যমিক স্কুলে রূপান্তরিত হচ্ছে না। বাঁকুড়া জেলার স্থানতরা স্কুল ১০৭ বছর হয়ে যাওয়া সত্ত্বেও এই অবস্থায় পড়ে আছে। অন্যদিকে এমন স্কুলও আছে যেটা মাত্র ২/১ বছরের মধ্যেই মাধ্যমিক স্কুলে রূপান্তরিত হয়ে গেছে। যদি মনে করেন যে, এগুলি বিগত সরকারের করে যাওয়া উচিত ছিল, কিন্তু আজকে আপনাদের জনস্বার্থে এগুলির জন্য আরও উদ্যোগী হওয়া উচিত ছিল ; কারণ জন-সাধারণ আপনাদের কাছে অনেক বেশী আশা করে। সেখানে অনুমোদন দেওয়া আপনাদের উচিত ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশের খাতে যেভাবে টাকা ব্যয় করছেন, পুলিশেরা থানা সেভাবে পরিচালনা করতে পারছে না। থানাতে সাফিসিয়েন্ট পুলিশ থাকছে না, থানার নিজস্ব কোন গৃহ বা বাড়ি নেই। কি করে পুলিশ অফিসার কাজ করবে ? এগুলো দেখা দরকার। টাকার তো কোন অভাব হচ্ছে না। টাকা বিভিন্নভাবে বাজেটের মাধ্যমে আপানাদের ডিমাণ্ড পাশ হচ্ছে। এ্যাপ্রোপ্রিয়েশনের মাধ্যমেও পাশ হচ্ছে। টাকা আপনারা যথেষ্ট খরচ করছেন, কিন্তু জনস্বার্থে নয়, জনগণের কাজে লাগছে না। আজকে কল্যাণের জায়গায় তাঁদের

অকল্যাণ হচ্ছে। এগুলি দেখুন, এই কথা বলে আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে উপযোজন বিল এনেছেন আমি তার বিরোধিতা করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীননী কর:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে এ্যাপ্রোপ্রিয়েশান বিল উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করি। সমর্থন এটা করতে হবে তাই করছি তা নয়। বিরোধী পক্ষের বক্তারা যা বললেন, তার ঠিক উল্টো কারণে, জনগণের স্বার্থে, বিগত পাঁচ বছরে এই সরকার যতবার বাজেট এনেছেন এবং যা কার্যকরী করেছেন তার অংশ হিসাবে এই ভোট অন এ্যাকাউণ্ট বাজেট উত্থাপিত করেছেন, যে খরচের অনুমোদন চেয়েছেন জনগণের স্বার্থে তাকে আমি সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি বলতে চাই যে, এক্ষণি একটা বৈপ্লবিক পরিবর্তন করে এই সরকার সমাজতন্ত্র প্রতিষ্ঠা করে ফেলবে—এই দাবি আমরা ভুলেও করি না। আমরা যে কথা সর্বসময় ভাবি, আগেকার সরকারী ব্যবস্থা, বুর্জোয়া রাজত্ব যেটা কংগ্রেস চালু করে গিয়েছিল—যেখানে কৃষক, শ্রমিক, মেহনতি মানুষের সমস্ত অংশ—তাদের সাহায্য পাওয়ার অবকাশ ছিল না এবং তা বন্ধ হয়ে গিয়েছিল। কিন্তু এই সরকার ঠিক ঠিক ভাবে জনগণের স্বার্থে সেই কাজ করতে পেরেছে। সেই জন্য আবার এই পাঁচ বছরের জন্য অনেক বেশী সমর্থন নিয়ে অনেক বেশী এম. এল. এ. নিয়ে আবার ফিরে এসেছেন এবং এই সরকারের নীতি গৃহীত হয়েছে। আমি বলতে চাই আজকে অর্থনৈতিক ক্ষমতা, রাজনৈতিক ক্ষমতা সব কেন্দ্রের কাছে কেন্দ্রীভূত। আমি বলতে চাই এটা হ'ল বুর্জোয়া জমিদারের রাষ্ট্র। তাদের হাতে এই সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত। এই ব্যবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবাংলার যে বামফ্রণ্ট সরকার তার চলা খুব কঠিন। তারা চলেছে গত পাঁচ বছর ধরে জনগণের আশীর্বাদ নিয়ে। এটা একটা অভিনব ঘটনা। সারা ভারতবর্ষের ক্ষেত্রে নয়, গোটা পৃথিবীর ক্ষেত্রে এটা অভিনব। বুর্জোয়ার তৈরি এই সংবিধান, সেই সংবিধানের মধ্যে দিয়ে, জনগণের স্বার্থ রক্ষা করার জন্য, জনগণের আন্দোলনকে জোরদার করার জন্য বিগত পাঁচ বছর এই সরকার চলেছে। আরো পাঁচ বছর চালাবার জন্য আবার এই সরকার এসেছে। ওঁরা শুধু তিনটি 'আর'-এর কথাই জানেন। একটি হচ্ছে রিগিং, আর একটি হলো রেপ, আর একটি বাইরে গিয়ে বলেন রাজীব গান্ধী জিন্দাবাদ। এই তিনটি "আর" ওঁরা জানেন। এখন ওঁদের কেন্দ্রীয় সরকার জমিদারদের সরকার, পুঁজিবাদী সরকার এবং পশ্চিমবংগের যাঁরা বিরোধী আসনে বসে আছেন তাঁরা তাঁদের প্রতিনিধিত্ব করেন। সেই কারণে যে কাজ বামফ্রণ্ট

সরকার করবেন সেই কাজ ওঁদের ভালো লাগবে না। পশ্চিমবাংলায় জনগণে
যে অধিকার সেটা ওঁরা দিতে চান না। ওঁরা গরীব লোকের স্বার্থ দেখেন না। বড়
লোকের স্বার্থ দেখেন। বড় লোকের স্বার্থ রক্ষা করে বলে এই বিলকে সমর্থন করছে
না। কাজেই আজকে ওঁদের কাজের ফলে শুধু পশ্চিমবাংলা নয়, গোটা ভারতব
গরীব লোকের বিরুদ্ধে যাবে—এই বিষয়ে কোন সন্দেহের অবকাশ নেই। ওর
গরীব লোকের বিরুদ্ধে আছে এবং থাকবে এবং আমার মতে এই বিরোধিতা কেবল
মাত্র কয়েকটি শ্রেণীর স্বার্থ রক্ষা করার জন্যই এবং ওদের দৃষ্টিভঙ্গি হ'ল এই রকম—এ
বিষয়ে কোন সন্দেহ নেই। বাজেট অনুমোদন করার জন্য যে বিল এসেছে তাতে
তাদের স্বার্থ রক্ষা হচ্ছে না বলে ওদের পছন্দ হবে না। এটা ওঁদের স্বার্থের বিরুদ্ধে
গেছে বলে আমার ধারণা। ১৯৭২-৭৭ সালে একটা গভর্নমেন্ট ছিল পশ্চিমবাংলায়
তখন তারা কি ভাবে কাজ করেছে। তাদের লক্ষ্য ছিল জনগণের মনোবল ভেংগে
দেওয়া, মেরুদণ্ড ভেংগে দেওয়া এবং তাদের উপর অত্যাচার করে সন্ত্রাস সৃষ্টি করে
তাদের গ্রেপ্তার করে সমাজবিরোধীদের রাস্তা খুলে দিয়ে জনগণের মন বিষিয়ে
দেওয়া—এই চেষ্টা করেছিলেন। পশ্চিমবাংলা যাতে ভেংগে যায় তার জন্য ধনিক
শ্রেণীর স্বার্থ রক্ষা করেছিলেন। ঠিক তার উল্টোটা করেছে এই সরকার। ১৯৭২-
৭৭ সালের পর থেকে পশ্চিমবাংলায় এই সরকার একটা সুস্থ পরিবেশ সৃষ্টি
করেছে।

[ 4.10—4.20 P. M. ]

এটা একটা লড়াই, একটা সংগ্রাম। আপনি জানেন স্যার, ওদের রাজত্বের
সময়ে পশ্চিম বাংলার জেলাগুলিতে ৫০ হাজার রাজনৈতিক বন্দীকে ওরা আটক
রেখেছিল। শুধু বামপন্থী কর্মী নয়, কংগ্রেস কর্মীদেরও ওরা আটক রেখেছিল।
আপনি তো স্যার, বিগত সরকারের আইনমন্ত্রী ছিলেন। আপনি তখন বামফ্রন্ট
সরকারের নীতি কার্যকর করার জন্য তাদের মুক্তির ব্যবস্থা করেছিলেন। আমরা
জানি অরাজক অবস্থা শুধুমাত্র মানুষকে আটকে রাখলেই দূর করা যায় না।
আপনার মনে আছে, ১৯৭২-৭৭ সাল পর্যন্ত সময়কালে আমাদের প্রায় দেড় হাজার
কর্মীকে ওরা আটক রেখেছিল। যারা সেই সময়ে জেলে আটক ছিল তাদের জন্য
আমাদের সহানুভূতি আছে, বেদনা আছে। ১৯৭৭ সালে এই সরকার ক্ষমতায়
আসার পর আমাদের মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্টের চেয়ারম্যান, সর্বভারতীয় জনগণের
নেতা, শ্রীপ্রমোদ দাশগুপ্ত বলেছিলেন, ওরা আমাদের কর্মীদের খুন করেছে, ঘরছাড়া

করেছে। কিন্তু আমরা সেরকম কিছু ওদের প্রতি করব না, কোন প্রতিশোধমূলক ব্যবস্থা ওদের বিরুদ্ধে কখনই নেব না। ১৯৭২-৭৭ সাল পর্যন্ত যারা আমাদের কর্মীদের জেলে পুরেছে, ঘরছাড়া করেছে তাদের বিরুদ্ধে কোন প্রতিশোধ আমরা গ্রহণ করবো না। যারা জেলে বন্দী ছিল তাদের বিরুদ্ধে সব মামলা প্রত্যাহার করে নেওয়া হয়েছে। আমরা জানি, পশ্চিমবাংলায় যদি শান্ত অবস্থা, সুস্থ অবস্থা সৃষ্টি করা যায় তাহলে জনগণের আন্দোলনকে সাহায্য করা যাবে, জনগণের পক্ষে কাজ করা যাবে। একটু আগে জয়নাল আবেদিন সাহেব লাইব্রেরীর কথা নিয়ে বলছিলেন। আমি তাঁকে বলি, তিনি কিছুদিন আগে ছিলেন কংগ্রেস আই-তে, এখন আবার কংগ্রেস (আই)-এর লেজ হয়েছেন। আমি বলি, বিগত ৩০ বছরে পশ্চিমবাংলায় লাইব্রেরীর সংখ্যা ছিল ৭০১টি। আর বিগত ৫ বছরে—পাঁচ বছর বলব না—কারণ ১৯৭৯ সালে লাইব্রেরীর উপরে আইন পাশ হয়েছে—১৯৭৯ সালের মার্চে আইন পাশ হয়েছে—তারপর লাইব্রেরীর সংখ্যা হয়েছে ১০৮০। শহরের লাইব্রেরীর সংখ্যা হয়েছে ৮৩-তে। এটা তো সরকারী হিসাব, সরকারী বইতেই পরিষ্কার ভাবে দেওয়া আছে। এবারে শিক্ষার কথায় আসি। কংগ্রেস আমলে আশংকা সব সময়েই ছিল পরীক্ষা কবে হবে, ফল সময়মতো বেরুবে তো এই নিয়ে। ১৯৭৩ সালে ক্যালকাটা ইউনির্ভাসিটিতে পরীক্ষা হতে পারে নি। এই তো ছিল তখনকার শিক্ষার ব্যাপার। কিন্তু এখন পরীক্ষা নিয়মিত হচ্ছে, ফল ঠিকমতো বেরুচ্ছে, মাধ্যমিক পরীক্ষা, উচ্চ মাধ্যমিক পরীক্ষা সময়মত হচ্ছে, ছেলেমেয়েরা সময়মত সার্টিফিকেট পাচ্ছে। বার ক্লাশ পর্যন্ত শিক্ষা ফ্রি করা হয়েছে। শুধু তাই নয়, বয়স্ক শিক্ষার জন্য এ্যাডাল্ট এডুকেশান সেণ্টার চালু হয়েছে, লাইব্রেরীর ব্যবস্থা করা হয়েছে। যাঁরা শিক্ষক, তাঁদের বেতন দেবারও ব্যবস্থা হয়েছে। পূর্ববর্তী বক্তা স্কুল বিলডিংস তৈরি হয় নি বলে বললেন। আমি জানি না, সেখানে এই রকম অবস্থা কোন কংগ্রেসী পঞ্চায়েতের পক্ষ থেকে করা হয়েছে কি না। আমি তো দেখেছি এই সরকারের আমলে ৫ হাজার স্কুল বিলডিংস্ তৈরি হয়েছে। গত কয়েক বছরে সরকারের কাজ শুধু এখানেই সীমাবদ্ধ নেই, ৪,৬০০টি নূতন প্রাইমারী স্কুল হয়েছে যে গ্রামে আগে কোন প্রাইমারী স্কুল ছিল না। অর্থাৎ গোটা শিক্ষা ব্যবস্থায় একটা পরিবর্তন হয়েছে, কিছু পরিবর্তন তো হয়েছে। সকলের জন্য শিক্ষা, একথা আমরা বলি। আমরা বিপ্লবের কথা বলি, কিন্তু বিপ্লব শুধু এসেম্বিলি বা পার্লামেণ্টে হবে না। তার জন্য দরকার চেতনা সৃষ্টি করা, শিক্ষায় চেতনা আনা প্রয়োজন। আর এর জন্য প্রয়োজন একেবারে নীচের তলা থেকে—বাচ্চা, প্রৌঢ়, মেয়ে, পুরুষ—সকলের জন্য এই নীতি কার্যকর করা। গত ৫ বছরে সেটা হয়েছে এবং আগামী ৫ বছরে কার্যকর করবেন। সেজন্য

এই বিলকে সমর্থন না করে কোন উপায় নেই। আর একটা কথা আমি বলতে চাই যেটা ওঁরা বলেন, শ্রীমতী ইন্দিরা গান্ধীও বলেন—ক্ষমতার বিকেন্দ্রীকরণ। ওঁরা শুধু বলেন, আর আমরা, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সেটা করেন।

১৭ বছর/১৮ বছর বাদে পঞ্চায়েত নির্বাচন করেছেন বামফ্রন্ট সরকার। মিউ-নিসিপ্যালিটির নির্বাচনও করেছেন বামফ্রন্ট সরকার। কংগ্রেস এই নির্বাচন ২০ বছর/২৫ বছর যাবৎ করেন নি নিজের দলের পরাজয়ের ভয়ে। এই কারণেই তাঁরা নির্বাচন করতে চান নি। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, গণতন্ত্রের ক্ষেত্রে পশ্চিমবাংলায় ১৯৭৭ সালে যে নির্বাচন হয়েছিল সেই নির্বাচনের পর ১৯৭৮ সালে আবার নির্বাচন হল পঞ্চায়েতের। সেই নির্বাচনেও আমরা জনগণের কাছে গিয়েছি এবং আমরা জিতেছি এবং কংগ্রেসীরা পরাজিত হয়েছে। এরপরেই লোকসভার নির্বাচন হল ১৯৮০ সালে। সেই নির্বাচনে অন্যত্র ইন্দিরা হাওয়ার সৃষ্টি হয়েছিল, কিন্তু পশ্চিমবাংলায় সেই হাওয়া মুখ থুবড়ে পড়ে গেছে। সেখানেও জনগণের কাছে আমরা গেছি এবং সেখানেও ওরা হেরেছে, আর আমরা বামফ্রন্ট সরকার জিতেছি। ১৯৮১ সালে মিউনিসিপ্যাল নির্বাচন হল, সেই নির্বাচনে কংগ্রেসীরা মামলা করলেন, বয়কট করলেন, আবার শেষ পর্যন্ত তলেতলে এসে তাঁরা সমর্থনও করলেন। তবে তাঁরা যাই করুন না কেন, তাঁরা পরাজিত এবং আমরা জিতেছি। স্যার, এবারকার নির্বাচনে যে কত কাণ্ড ঘটেছে সেটা তো আপনারা সকলেই জানেন। তবে একটা সুবিধা হচ্ছে যে, মামলা করেছিলেন হাসিমুদ্দিন সাহেব, তাঁকে দেখতে পাচ্ছি না বলে দুঃখ হচ্ছে এবং সেই মামলার সালিশী ছিলেন নেতা ভোলা সেন, তাঁকেও দেখতে পাচ্ছি না বলে দুঃখ হচ্ছে। জনতার মত এইবারও ওদের পরাজিত করেছে এবং আমাদের জয়ী করেছে। আমাদের এখানে যদি শ্রমিকের কথাই বলি তাহলে কংগ্রেসী আমলে নিয়ম ছিল যে, মেহনতী মানুষরা লড়াই করতে পারবে না। আমাদের মাননীয় বন্ধু সত্য বাপুলী মহাশয় ১৯৭৩ সালে যে বক্তৃতা করেছিলেন এবং তাতে যা প্রস্তাব দিয়েছিলেন সেইটুকু আমি বলছি— তিনি বলেছিলেন শ্রমিক ইউনিয়ন তুলে দাও ইলেকট্রিসিটি বোর্ড থেকে, তাহলে ইলেকট্রিক্যাল সমস্যার সমাধান হয়ে যাবে। এই তো ওদের নীতি যাতে শ্রমিকরা ইউনিয়ন না করতে পারে, তারা যাতে সংগঠিত হতে না পারে সেইজন্য সমস্ত কাজকর্ম সেইভাবে করতেন। কিন্তু আমাদের কাজ হচ্ছে যে, শ্রমিকদের আন্দোলনকে বিকশিত করা এবং তাদের দাবি আদায় হচ্ছে কিনা দেখা। পুলিশ তাতে তাদের লাঠি পেটা করেনি। শ্রমমন্ত্রী মন্ত্রিসভায় শ্রমিকদের পক্ষে গেছেন বলেই শ্রমিকদের স্বার্থ রক্ষিত হয়েছে। শ্রমিকদের স্বার্থ ছাড়াও

কৃষকদের ক্ষেত্রে খাজনা মকুবের ব্যবস্থা হয়েছে। যারা ৫০ হাজার টাকা পর্যন্ত জমির মালিক তাদের ক্ষেত্রে আর খাজনা দিতে হবে না। কিন্তু কংগ্রেসীরা কি করলেন? ১৯৭২ সালে তাঁরা এসে ১৯৭২-১৯৭৭ সাল পর্যন্ত যুক্তফ্রণ্ট সরকার যে খাজনা ঠিক করে দিয়েছিলেন সেইটাকে প্রথমে এসে বললেন যে, অসেচ এলাকায় ২ গুণ হবে আর সেচ এলাকায় ৩ গুণ হবে। পার্থক্যটা বুঝুন? তাঁরা বাড়াবেন আর আমরা বামফ্রণ্ট সরকার খাজনা মকুব করলাম। কংগ্রেসীদের নিয়ম ছিল ২০ টাকা ঋণ দেবেন, সেই ঋণ সুদেমূলে ৭০/৮০/১০০ টাকা পর্যন্ত হল। কৃষকরা ঋণ শোধ দিতে না পারায় তাদের উপর পুলিশী অত্যাচার চললো। বামফ্রণ্ট সরকার সেখানে এসে সেই সমস্ত ঋণ মকুব করে দিলেন। তাঁদের আমলে আসলের থেকে সুদ বেশী হাত কোয়াপারেটিভ সূত্রে। বামফ্রণ্ট সরকার সেখানে রিজার্ভ ব্যাঙ্কের হুকুম নেই বলে এবং ইন্দিরা গান্ধীর প্রয়োজন নেই বলে ঋণ মকুব করতে পারেন নি। কিন্তু কৃষকদের সুদের টাকা সাবসিডি দিয়েছেন। তারপরে কৃষকদের জন্য কৃষি পেনশন এবং বর্গা অপারেশানের ব্যবস্থা করেছেন। তাঁরা বলেছেন এই যে, বর্গা রেকর্ড করা হয়েছে ১১.২৬ লক্ষ—এটা ঠিক নয়। পশ্চিমবাংলায় ২০ লক্ষ বর্গা আছে প্রকৃত এবং রেকর্ড করেছেন অর্ধেকেরও বেশী। কংগ্রেসীরা যা করতে পেরেছেন ১৯৭৭ সাল পর্যন্ত তার রেকর্ড আছে তাতে দেখা যাচ্ছে ২.৫ লক্ষ। অর্থাৎ ৩০ বছরের চেষ্টায় মাত্র আড়াই লক্ষ হয়েছে। সেখানে বামফ্রণ্ট সরকার কয়েক বছরের মধ্যে ১১.২৬ লক্ষ করেছেন।

[4.20—4.30 P. M.]

ফুড ফর ওয়ার্কের কথা বলছি না। তবে এ কথা বলবো যে, শুধু ম্যান ডেজ সৃষ্টি হয়েছিল ১৯৭৮ সালে ৫.৪ কোটি দিবস, ১৯৭৯-৮০ সালে ৫.৩, কিন্তু ১৯৮০-৮১ সালে সেটা কম হয়ে গেল, কারণ মা-জননী গম দিতে অস্বীকার করলেন। উদ্বাস্তুদের বিষয় শ্লোগান ছিল উদ্বাস্তু সমস্যার সমাধান হয়ে গেল। আমার মনে আছে ১৯৭২ সালে শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় লায়েলকা মাঠে বলেছিলেন উদ্বাস্তুদের নাম কেটে দিয়েছি। কিন্তু এই সরকার আসার পর এই সমস্যা তাদের সামনে আসায় তারা কলোনীগুলি উন্নয়নের ব্যবস্থা করলেন, জবরদখলগুলিকে স্বীকৃতি দিলেন। এই সমস্যা একটা জাতীয় সমস্যা এবং তার স্বীকৃতি এই সরকার দিয়েছে। শান্তি-শৃঙ্খলার ব্যাপারে একটু গোলমাল হয়ে যাচ্ছে। তবে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু যে চিঠি লিখেছেন ইন্দিরা গান্ধীকে, যা এখানে বিলি হয়েছে তা থেকে দেখছি—তারক রায়—

চোর তারক—কংগ্রেস (ই) ( প্রদীপ ঘোষ গোষ্ঠীভুক্ত ) তাকে খুন করলেন অজিত পাঁজার গোষ্ঠী ; বসন্ত সরদার—কংগ্রেস (ই) ( হেমেন মণ্ডল গোষ্ঠীভুক্ত ) খুন করলেন কংগ্রেস (ই) ( গৌর দাস গোষ্ঠীভুক্ত ) ; স্বপন দাস—কংগ্রেস (ই) ( সোমেন মিত্র গোষ্ঠীভুক্ত ) তাঁকে খুন করলেন কংগ্রেস ( ই ) ( সুব্রত মুখার্জি গোষ্ঠীভুক্ত ) ; কার্তিক ঘটক—কংগ্রেস (ই) ( সোমেন মিত্র গোষ্ঠীভুক্ত ) খুন করলেন ঐ একই গোষ্ঠী: প্রদীপ মল্লিক তাকে ঐ একই গোষ্ঠী খুন করলো ; উদয় সিং রায়, সোমেন মিত্র গোষ্ঠীভুক্ত—তাকে খুন করলো সুব্রত মুখার্জির গোষ্ঠী। আজ এসব জিনিস ঘটছে। আমার নির্বাচনী এলাকার একটা কথা বলে শেষ করবো। রাজবেলিনীতে গাঁজা চুরি নিয়ে কংগ্রেসীরা দাবি করে যে, তাদের গাঁজা চুরি হয়েছে। এটা নিয়ে তাদের মধ্যে আবার বিরোধ হয়। অর্থাৎ গাঁজাও কংগ্রেস হয়ে গেল। এই কটি কথা বলে আমি এই বিলকে সমর্থন করছি।

**শ্রীপ্রবোধ চন্দ্র পুরকায়েত :** মাননীয় স্পীকার মহাশয়, এই যে বিল এসেছে এ সম্বন্ধে কিছু বলতে চাই। একটা পূর্ণাঙ্গ বাজেট না করে ৩ মাসের জন্য তাঁরা একটা বাজেট করে তার অনুমোদন চাইছেন। একটা সরকার বিভিন্ন খাতে যে ব্যয় করেন তার মধ্যে দিয়ে সরকারের দৃষ্টিভঙ্গি প্রতিফলিত হয়। সাধারণ মানুষের বহু সমস্যা আছে—খাওয়া পরা, মাথা গোঁজা, স্বাস্থ্য, শিক্ষা, রাস্তাঘাট, পরিবহণ ইত্যাদি। জনকল্যাণমূলক সরকার হলে সাধারণ মানুষ প্রতিনিয়ত যে সব সমস্যায় ভোগে তার জন্যই অর্থ ব্যয় করে থাকেন যাতে তাদের মঙ্গল হয়। একটা জনকল্যাণমূলক সরকার হলে তাঁরা সেইভাবে ব্যয়বরাদ্দ করেন।

আমরা দেখেছি আমাদের দেশে দীর্ঘদিন চিকিৎসার কোন সুযোগ সাধারণ মানুষের নেই। বামফ্রন্ট সরকারের সমর্থনে একটু আগে মাননীয় সদস্য অনেক কিছু বলেছেন, জনগণের জন্য তাঁরা চেষ্টা করছেন, জনগণের পক্ষে এই বরাদ্দ তাঁরা উত্থাপন করেছেন। কিন্তু আমি তাঁকে চিকিৎসা ব্যবস্থার দিকে তাকাতে অনুরোধ করব। আজকে হাসপাতালগুলির অবস্থা কি—চূড়ান্ত অব্যবস্থা। প্রতি নিয়ত গ্রামের সাধারণ গরীব ঘরের রোগীরা হাসপাতালে এসে চিকিৎসার কোন সুবিধা পাচ্ছে না। হাসপাতালে ভর্তি হওয়ার কোন ব্যবস্থা নেই, নানা দুর্নীতি, ওষুধ নেই, ডাক্তার নেই। গ্রামাঞ্চলের দিকে তাকিয়ে দেখুন অনেক জায়গায় হাসপাতাল ঘর তৈরি হয়ে পড়ে আছে, সে যে আমলেই হোক, কিন্তু ডাক্তার নেই কোন কোন জায়গায় ডাক্তার গেলেও সেখানে ডাক্তার থাকেন না। দীর্ঘদিন হাসপাতালের ঘরগুলির মেরামতের কোন ব্যবস্থা নেই। তাহলে যে সরকার সাধারণ গরীব মেহনতী মানুষের কথা বলছেন, জনগণের কথা বলছেন সেই

সরকারের আমলে চিকিৎসা ব্যবস্থা এত অবহেলিত কেন? মানুষের জীবনে যেটা আশু প্রয়োজন সেই চিকিৎসা ব্যবস্থা এত অবহেলিত কেন? আজ ওষুধ না পেয়ে মানুষ ধুঁকে ধুঁকে মরছে। হঠাৎ আজ যদি কিছু ঘটে তাহলে সেই রোগীকে আশে-পাশে ১০/১২ মাইলের মধ্যে চিকিৎসা করবার কোন সুযোগ নেই। আবার কলকাতায় চিকিৎসার জন্য নিয়ে এলে গ্রামের সাধারণ মানুষের হাসপাতালে ভর্তি হওয়ার কোন সুযোগ নেই—এই অবস্থা আমরা ৫ বছর ধরে দেখছি। সাধারণ মানুষের চিকিৎসার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার সম্পূর্ণ ব্যর্থ। হাসপাতালগুলিতে দুর্নীতি চলছে। সেখানে মদের আড্ডা, জুয়ার আড্ডা, শুয়োর, কুকুরের আবাসস্থল হয়ে দাঁড়িয়েছে হাসপাতালগুলি। তাহলে ৫ বছর ধরে এই সরকার কি করলেন? জনমুখী সরকার হলে জনকল্যাণমূলক যেসব খাত সেই খাতে বেশী করে সবার আগে বরাদ্দ করেন এবং সেই বরাদ্দ সঠিকভাবে বায়িত হচ্ছে কি না সেটাও দেখেন। সেদিক থেকে বামফ্রন্ট সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ। এবারে আমি পরিবহণ ব্যবস্থার কথা কিছু বলতে চাই। গ্রামাঞ্চলে রাস্তা-ঘাট নেই। আমার কুলতলী নির্বাচন কেন্দ্রে ৪ কিলোমিটার পর্যন্ত কোন পাকা রাস্তার ব্যবস্থা নেই। একটা রাস্তা আছে, সেই রাস্তা এখন পর্যন্ত ২১ বছর ধরে তৈরি হচ্ছে। সেখানে যোগাযোগের কোন ব্যবস্থা নেই। শুধু কুলতলী কেন, সারা পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের দিকে যদি তাকিয়ে দেখেন তাহলে দেখবেন সাধারণ মানুষের চলাচলের জন্য পাকা রাস্তা নেই। আবার যে জায়গায় রাস্তা তৈরি হয়ে আছে সেখানে দীর্ঘদিন ধরে বাসরুট চালাবার কোন ব্যবস্থা নেই। আজকের দিনে যেখানে মানুষ ট্রামে-বাসে বাদুড় ঝোলা হয়ে যাতায়াত করছে নিজেদের জীবন বিপন্ন করে, সেখানে বামফ্রন্ট সরকারের উচিত ছিল নতুন নতুন রাস্তায় বাস চালু করে মানুষের যাতায়াতের কষ্ট লাঘব করা। কিন্তু এই ৫ বছরে তাঁরা সেই ব্যবস্থা করতে পারেননি। অথচ পরিবহণ খাতে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা ব্যয় হচ্ছে। বেসরকারী মালিকদের উদ্বুদ্ধ করে তোলার জন্য বাসের ভাড়া বৃদ্ধি করা হল, কারণ তাদের লোকসান হচ্ছে। কিন্তু ভাড়া বৃদ্ধির সাথে সাথে মানুষকে সুযোগ-সুবিধা দেওয়া হচ্ছে না কেন?

[4.30—4.40 P.M. ]

বাস-এর ভাড়া বৃদ্ধি হচ্ছে, অথচ রুটের সংখ্যা কমে যাচ্ছে। মানুষ বাস-এ বসে যেতে পারছে না, ছাদে চড়ে যেতে বাধ্য হচ্ছে। স্যার, সারা পশ্চিমবাংলায় এই অবস্থা আমরা দেখছি। এই সরকার বলেন আমরা জনমুখী সরকার। বাস্তবে

আমরা কি দেখছি। আমরা দেখছি বাস-এর মালিক যাদের লক্ষ লক্ষ টাকা আ তাদের এই জনমুখী সরকার লক্ষ লক্ষ টাকা ভরতুকি দিচ্ছেন। এঁরা বাস মালিকদে স্বার্থ দেখছেন, তাদের জন্য এঁদের প্রাণ কাঁদছে। এঁরা মুখে বলেন আমর জনগণের সরকার, জনসাধারণের স্বার্থ দেখি। কিন্তু আসলে বড়লোকের স্বার্থে কাজ করছেন। স্যার, আজকে গ্রামের সাধারণ মানুষের কোন কাজ নেই সারা সুন্দরবন এলাকার গ্রামাঞ্চলের মানুষের মাঠের ধান উঠে যাবার পর গত ডিসেম্বর মাসে যে জলোচ্ছ্বাস হয়েছিল তাতে ফসল নষ্ট হয়ে গেছে এবং খাল বিল সব নোনাজলে ডুবে গিয়েছে। এই ব্যাপারে বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের গৃহনির্মাণের জন্য যে টাকা বরাদ্দ করেছেন সেটা হচ্ছে যাদের ঘর সম্পূর্ণভাবে নষ্ট হয়ে গেছে তাদের দেওয়া হয়েছে ৪০০ টাকা এবং যাদের অর্ধেক ক্ষতি হয়েছে তাদের দেওয়া হয়েছে ২০০ টাকা। আজকাল যেখানে একটা বাঁশের দাম ১৪/১৫ টাকা, সেখানে ওই দু'শ টাকা দিয়ে একটা চালাও করা যায় না। তবে অনেক অঞ্চলে দেখছি আজ পর্যন্ত সেই গৃহ নির্মাণের জন্য যা বরাদ্দ করা হয়েছে তাও দেওয়া হয় নি। এর কারণ হচ্ছে আমলাতান্ত্রিক গাফিলতি। সরকার টাকা বরাদ্দ করেছেন, কিন্তু প্রশাসন সেই টাকা খরচ করছেন না। এরপরও এই সরকার বলছেন আমরা জনগণের সরকার, প্রশাসনকে আমরা জনগণের স্বার্থে ব্যবহার করব। পুলিশকে আমরা জনগণের স্বার্থে ব্যবহার করব। এই যে এতবড় ভয়াবহ বন্যা হয়ে গেল, তাতে দেখছি কৃষি ঋণের টাকা এখনও আটকে রয়েছে। অনেক জায়গায় টাকা দেওয়া হয়েছে, কিন্তু বি ডি ও-রা নানা রকম ঝামেলা করছেন এবং বলছেন এটা দেখাও, ওটা দেখাও, নাহলে কৃষি ঋণ পাবে না। কাজেই দেখা যাচ্ছে প্রশাসন চূড়ান্ত দুর্নীতিগ্রস্ত। কো-অর্ডিনেশন কমিটি, যাঁরা প্রশাসনের সঙ্গে জড়িত আছেন তাঁরা যদি তাঁদের ডিউটির দিকে লক্ষ্য রাখেন তাহলে তাঁরা জনসাধারণের জন্য কাজ করতে পারেন। তাঁদের উচিত নিয়মিত সময় অফিসে এসে জনগণের জন্য কাজ করবেন। কিন্তু আপনি যদি কোন অফিসে যান তাহলে গিয়ে দেখবেন ১২টার আগে কেউ চেয়ারে বসেন না এবং যদিও বা কেউ বসেন তাহলে দেখবেন ২/১ ঘন্টা পর আর চেয়ারে থাকেন না। মুখ্যমন্ত্রী একবার এই অবস্থা দেখে বলেছিলেন, আমি কি চেয়ারকে কাজ করতে বলব? তারপর গ্রামের রেশন ব্যবস্থা সম্পূর্ণরূপে ভেংগে গেছে। মাথাপিছু রেশন কার্ড দেবার কথা ছিল, কিন্তু আজ পর্যন্ত সেটা দিতে পারলেন না। কেন দিতে পারলেন না সেটা আমরা জানি না। তবে বামফ্রন্ট সরকারের খাদ্যমন্ত্রীর খাদ্যনীতির জন্য তাঁকে আর আমরা হাউসে দেখছি না, এঁরা বলছেন আমরা প্রচুর কাজ করেছি। তা যদি হয় তাহলে

খাদ্যমন্ত্রীর এই অবস্থা কেন, কেন তিনি পরাজিত হলেন? স্যার, ননীবাবু অনেক কথা এখানে বলে গেলেন। আমি তাঁকে জিজ্ঞেস করছি, গত ৫ বছরে বামফ্রন্ট সরকার কয়টা জোতদারের কাছ থেকে লেভি আদায় করেছেন?

বামফ্রন্ট সরকার আসার পরে জোতদারদের অবস্থা কি খারাপ হয়ে গেছে? জোতদার আর নেই, একথা বলতে পারেন না। আপনারা কার স্বার্থে কাজ করছেন, জোতদারদের কাছ থেকে লেভি আদায় করেছেন, দেখাতে পারবেন না। জোত-দাররা জনগণের সংগে মিশে গিয়েছে। রাজনৈতিক দল জনতা আপনাদের সংগে ভীড়ে গিয়েছে, জনতার গায়ে হাত দেওয়া হচ্ছে না। এই অবস্থা চলেছে, দেখতে পাচ্ছি। তারপর যেটা বলতে যাচ্ছিলাম—রেশন কার্ডের ব্যাপার। ১৬ বছর আগে গ্রামে যখন রেশন কার্ড দেওয়া হয়েছিল, তখন পরিবারের লোকসংখ্যা ছিল ৫ জন, আজকে ১৫ বছর পরে লোকসংখ্যা বেড়ে গেছে, কিন্তু নতুন রেশন কার্ড দেবার ব্যবস্থা আজও করেন নি, কেন করলেন না? সেই যে পুরাতন ব্যবস্থা, সেটা বামফ্রন্ট আসার পরেও চালিয়ে যাচ্ছেন। অন্যান্য যে সব দল এখানে আছেন তাঁদের অনেক এম এল এ-র অভিযোগ আছে, কারণ তাঁরা গ্রামের সাধারণ মানুষের সঙ্গে চলেন, সাধারণ মানুষের সংগে তাঁদের মিশতে হয়, কাজ করতে হয় এবং সাধারণ মানুষের হাজার প্রশ্নের উত্তর দিতে হয়, কিন্তু আপনারা ৫ বছরে রেশন কার্ডের কিছু করে উঠতে পারলেন না। না নতুন কার্ড, না মাথাপিছু রেশন কার্ড। ডিলাররা যারা খাদ্যসামগ্রী তোলে, সেটা যথার্থভাবে বিলি-ব্যবস্থা হচ্ছে কিনা, ৫ বছরের খাতাপত্র দেখবার কারও অধিকার নেই। অথচ গ্রাম পঞ্চায়েতগুলির হাতে ক্ষমতা তুলে দেওয়া হয়েছে, ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা হয়েছে বলছেন। কিন্তু গ্রাম পঞ্চায়েতের নির্বাচিত সদস্য, এমন কি প্রধানেরও এক্তিয়ার নেই ডিলাররা রেশনের খাদ্যসামগ্রী ঠিকমত বিলি-ব্যবস্থা করছে কি না দেখার। ফলে এ সমস্ত খাদ্যসামগ্রী বেমালুম ব্ল্যাক হচ্ছে। গ্রামের মানুষ চিনি পায় না, গম পায় তো চাল পায় না। এই জিনিসপত্র এক সপ্তাহ/দু' সপ্তাহ পরে ব্ল্যাক হয়ে যায়। আবার তিন দিন রেশন শপ খুলে রাখতে হয়, তাও রাখে না। গ্রামের মানুষের হাতে কাজ নাই, তাই নিয়মিত তারা রেশনদ্রব্য তুলতে পারে না। এটা তো বামফ্রন্টের অজানা নেই, আপনারা তো জনগণের সরকার, আপনাদের তো জনগণের মধ্য থেকে অভ্যুত্থান ঘটেছে, কাজেই জনগণের সমস্যার কথা তো আপনাদের অজানা থাকবার কথা নয়? এই যে আপনারা চোখ বুজে আছেন, কার স্বার্থে? আন্দোলনের ব্যাপারে দেখছি আপনারা আন্দোলন করছেন ভোট বাক্সে। আজকের দিনে ভোটের বাক্সে আপনারা বিপ্লব ঘটাতে চাইছেন। আজকে রাজ্যে আছেন, কেন্দ্রে

যাবার স্বপ্ন দেখছেন। ভেস্টেড জমি যে সমস্ত কংগ্রেস ১৯৭২ সাল থেকে জোর-জবরদস্তি করে নিয়ে গরীব মানুষদের কাছ থেকে কেড়ে নিয়ে পেটোয়া লোকদের মধ্যে বিলি করেছিল, বিত্তবান চাষীদের নামে পাট্টা করে দিয়েছিল, আপনারা ঘোষণা করেছিলেন, প্রকৃত যারা চাষী, যথার্থ যারা চাষ করে, জমি নেই, এমন লোকদের দেবেন, কিন্তু এই রকম গত ৫ বছরের মধ্যে একটাও পাট্টা সংশোধন করেছেন দেখাতে পারবেন না। কেন এই জমির পাট্টা সংশোধন করেন নি। বরং আমরা অন্য রকম দেখতে পাচ্ছি। যারা এই ভেস্টেড জমি নিয়ে আন্দোলন করছে, পুলিশ দিয়ে তাদের হ্যারাস্‌মেন্ট করছেন। প্রতিটি ক্ষেত্রে গণ-আন্দোলনের ক্ষেত্রে পুলিশ দিয়ে বামফ্রন্ট গণ-আন্দোলনকে দমন করছেন। গরীব চাষীদের উপর পুলিশ অত্যাচার করছে, মিথ্যা কেসে তাদের ঝুলিয়ে দিচ্ছে, বিভিন্ন জায়গায় এই সমস্ত লোকদের নিয়ে গিয়ে লক-আপে মারধোর করছে, মিথ্যা কেসে ঝুলিয়ে দিচ্ছে। এটা আপনারা অস্বীকার করতে পারবেন না। এটা বাস্তব সত্য। আজকের দিনে তাই বামফ্রন্ট সরকার জনগণের সরকার বলে যেটা দাবি করছেন, বাস্তব চিত্র সেকথা বলছে না। এই যে পশ্চিমবঙ্গ সরকার অন্তর্বর্তী অনুদান বিল উত্থাপন করেছেন, এই বিলের দৃষ্টিভঙ্গি হওয়া উচিত যাতে সমস্যা জর্জরিত সাধারণ মানুষের জন্য বেশী করে টাকা ব্যয় হয় এবং সেদিকে সরকারের লক্ষ্য করা দরকার। এ কয়টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[ 4.40-4.50 ]

**শ্রীমধু ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে পশ্চিমবঙ্গ উপযোজন বিধেয়ক ১৯৮২ এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি দু'চারটি কথা বলতে চাই। আপনি জানেন যে বিগত নির্বাচনে পশ্চিম বাংলার জনসাধারণ, পশ্চিমবাংলার মেহনতী মানুষ, শ্রমিক, কৃষক, তারা গত বারের মত এবারেও পশ্চিমবাংলার গরীব মানুষের সরকারকে, শ্রমিক কৃষকের সরকারকে সমর্থন করে প্রমাণ করে দিয়েছে যে জনগণ একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে নেই। গত ৫ বছরে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে গ্রামীণ অর্থনীতির বিরাট পরিবর্তন হয়েছে। এই কংগ্রেসীরা ভাবতে পারেন নি যাঁরা চিরদিন সামন্ততন্ত্রের প্রতিভূ হিসেবে কাজ করে এসেছেন এবং চানওনি যে কৃষকের হাতে জমি যাক, তাঁরা চাননি গ্রামাঞ্চলে গরীব মানুষের হাতে ক্ষমতা আসুক। আজকে যখন বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের গরীব মানুষের উন্নতির জন্য রাস্তা খুলে দিল, গ্রামের মানুষের সামনে নূতন দিগন্ত উন্মোচিত হোল, যখন গ্রামের মানুষ তারা

রাস্তাঘাট তৈরী করতে আরম্ভ করল, গ্রামের স্কুলগুলোকে তৈরী করতে আরম্ভ করল তখন আজকে ঐ ইন্দিরা কংগ্রেসীরা বলে, ঐ মেকী মার্কসবাদীরা বলে যে পশ্চিমবাংলার গ্রামের মানুষের উন্নতি হয় নি, পশ্চিমবাংলার গ্রামের মানুষের অগ্রগতি হয় নি। পশ্চিমবাংলায় বিগত দিনে ঐ কংগ্রেসীরা এবং আজকে যারা ইন্দিরা কংগ্রেসী তারা চেষ্টা করেছেন যাতে কৃষকদের কোন কল্যাণ না হয়, যাতে চাষীদের কোন কল্যাণ না হয়, ক্ষেতমজুরদের কোন কল্যাণ না হয়, এই চেষ্টা তাঁরা বার বার করেছেন। বিগত দিনে যখন কৃষকরা লড়াই করেছে, সংগ্রাম করেছে জমির জন্য তখন কংগ্রেসীদের পুলিশ, তাদের বাহিনী ঐসব চাষীদের উপর অমানুষিক অত্যাচার করেছে। আজকে ওঁরা এখানে এসে বড় বড় কথা বলছেন। আজকে ওঁরা বলছেন গ্রামের মানুষের উন্নতি চাই। বিগত ৩৭ বছরের ইতিহাস প্রমাণ করেছে যে পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের ক্ষেত্রে ঐ কংগ্রেসীদের ভূমিকা কি ছিল। তাই আজকে মনে রাখতে হবে—আজকে যখন গ্রামের মানুষ মাথা উঁচু করে দাঁড়াচ্ছে, পঞ্চায়েতের মাধ্যমে ব্যাপক পরিবর্তন হচ্ছে—আমরা কোনদিন এই কথা বলিনা যে ছোটখাট কোন ভুলত্রুটি নেই, কিন্তু তা সত্ত্বেও সামগ্রিকভাবে বিরাট একটা পরিবর্তন হয়েছে, গ্রামের মানুষ এগিয়ে চলেছে। গ্রামের মানুষ আজকে সেখানে নিজেদের শক্তিতে এবং বামফ্রন্ট সরকারের সহযোগিতায় রাস্তাঘাট তৈরী করছে, নূতন নূতন বিদ্যালয় তৈরী করছে তখন ঐ কংগ্রেসীরা, ঐ মেকী মার্কসবাদীরা এই কথা বলছেন যে গ্রামে প্রাথমিক বিদ্যালয় হয় নি। আমি ওনাদের জানাতে চাই গত কয়েক বছরে হাজার হাজার গ্রামে প্রাথমিক বিদ্যালয় হয়েছে। আগে বড়লোকদের দয়ায় ঐ কংগ্রেসীরা স্কুল করত। কিন্তু আজকে যেখানে গরীব মানুষ আছে, যেখানে কৃষক আছে, ক্ষেত মজুর আছে, আদিবাসীরা আছে, সংখ্যালঘুরা আছে—বিগত ৫ বছরে বামফ্রন্ট সরকার সেই সমস্ত অবহেলিত এলাকায় যে সমস্ত শোষিত মানুষ বাস করেন, যারা চিরকাল শোষিত হয়ে এসেছেন, সেই সমস্ত এলাকায় তাদের শিক্ষা নিকেতন তৈরী করেছেন। আজকে যখন আমরা শুনি ওঁরা খাদ্যশস্যের কথা বলেন যে খাদ্যের কেন চড়া দাম? ঐ ইন্দিরা কংগ্রেসীরা কি জানেন না যে পশ্চিমবাংলার বামফ্রন্টের পক্ষ থেকে এই কথা বলা হয়েছিল, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে এই কথা বলা হয়েছিল মানুষের নিত্য-প্রয়োজনীয়, নিত্যব্যবহার্যা যে ১৪টি জিনিষ রয়েছে সেই ১৪টি জিনিষের জন্য সারা ভারতবর্ষে একদর করা হোক। কিন্তু ঐ কেন্দ্রের ইন্দিরা-কংগ্রেসী সরকার রাজী হলেন না। তাঁরা ভয় পেলেন, তাঁরা আতঙ্কিত হলেন। তাই আজকে আমাদের মনে রাখতে হবে খাদ্যশস্যের কৃত্রিম সংকট তৈরী করার জন্য কেন্দ্রের

ইন্দিরা-কংগ্রেসী সরকার তাঁরা চেষ্টা করেন। তাঁরা চেষ্টা করেন যাতে পশ্চিমবাংলায় খাদ্যশস্য সঠিকভাবে যোগান না দেওয়া হয়। এই প্রচেষ্টা, এই ষড়যন্ত্র, এই চক্রান্ত ইন্দিরা-কংগ্রেসীরা করছেন।

আজকে দুঃখ হচ্ছিল এই জন্য যে মেকী মার্কসবাদী যারা কথায় কথায় সমাজ-তন্ত্রের বুলি আওড়ান, বিপ্লবের কথা বলেন, তত্ত্বগত বিপ্লবের বুলি আওড়ান, তারাও দেখলাম ঐ প্রতিক্রিয়াশীল শিবিরে গিয়ে হাত মেলালেন এবং ঐ একচেটিয়া জোতদার, জমিদার, পুঁজিপতিদের এজেন্ট, ক্ষয়িষ্ণু সামন্ততন্ত্রের এজেন্টদের সংগে হাত মেলালেন কৃষক শ্রেণীর শিবির, জনগণের শিবির থেকে সরে গিয়ে। আমরা যারা কৃষক শ্রেণীর স্বার্থে লড়াই করছি তারা সকলেই দেখছি মেকী মার্কসবাদীরা বামপন্থী শিবিরের পরিবর্তে প্রতিক্রিয়াশীল শিবিরের সাথে একচেটিয়া পুঁজিপতিদের শিবিরের সাথে কাঁধে কাঁধ মিলিয়ে একই সুরে কথা বলছেন। তারজন্য সত্যিই আমাদের দুঃখ হয়। পশ্চিমবাংলার গ্রামের কেবল সাধারণ মানুষ নয়, শিল্পাঞ্চলের সাধারণ মানুষ এই নির্বাচনের মধ্য দিয়ে প্রমাণ করলেন বামফ্রন্ট সরকারই তাদের প্রকৃত বন্ধু এবং বামফ্রন্ট সরকার তাদের জন্য চিন্তা করে, তাদের স্বার্থে কাজ করে। বর্ধমান জেলায় পশ্চিমবাংলার বৃহত্তর শিল্পাঞ্চল অবস্থিত। কুলটি থেকে আরম্ভ করে দুর্গাপুর পর্যন্ত সমগ্র শিল্পাঞ্চলের মানুষ আবার এটা প্রমাণ করে দিলেন। কয়লা খনির শ্রমিক, লৌহ শিল্পের শ্রমিক, ইঞ্জিনীয়ারিং কারখানার শ্রমিক পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের সংগে আছে এবং ঐ সমস্ত অঞ্চলের শ্রমিকরা ইন্দিরা কংগ্রেসের সমস্ত রকম ষড়যন্ত্র, প্রাদেশিকতার প্রচেষ্টাকে ব্যর্থ করে দিয়ে পশ্চিমবাংলায় আবার বামফ্রন্ট সরকারকে ক্ষমতায় বসিয়েছে। বামফ্রন্ট সরকারের বলিষ্ঠ ঘোষণাকে তারা স্বাগত জানিয়েছে। আমরা দুঃখের সংগে লক্ষ্য করেছি ইন্দিরা কংগ্রেসের মন্ত্রীরা, বিভিন্ন প্রদেশের মুখ্যমন্ত্রীরা কুলটি, বরাকর, রাণীগঞ্জ, আসানসোল, দুর্গাপুরে এসে জঘন্য সাম্প্রদায়িকতাবাদ, প্রাদেশিকতাবাদ প্রচার করবার চেষ্টা করেছেন। কুলটি থেকে আরম্ভ করে দুর্গাপুর পর্যন্ত সমস্ত শিল্পাঞ্চলের মানুষরা গ্রামাঞ্চলের সাধারণ গরীব মানুষের সংগে কাঁধে কাঁধ মিলিয়ে লড়াই করেছে এবং বামফ্রন্ট সরকারের কৃষকদের জন্য যে প্রচেষ্টা ছিল, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তদের জন্য প্রচেষ্টা ছিল সেই প্রচেষ্টা সার্থক প্রমাণিত হয়েছে। গত ৫ বছরে বামফ্রন্ট সরকারের সাধারণ মানুষের স্বার্থে কল্যাণকামী প্রচেষ্টা ছিল এবং তাদের স্বার্থেই বামফ্রন্ট সরকার কাজ করেছে। ওরা শিক্ষার কথা বলছেন—ইন্দিরা কংগ্রেস, মেকী মার্কসবাদীরা শিক্ষার কথা উল্লেখ করলেন। আমরা দেখেছি গত ৫ বছরে শুধু প্রাথমিক বিদ্যালয় নয়, মহাবিদ্যালয়ও অনেক তৈরী হয়েছে। গতবারের বাজেট এবং এবারের ভোট অন এ্যাকাউন্ট বিলে

আপনারা দেখতে পাবেন যে, শিক্ষার দিকে সমধিক নজর দেওয়া হয়েছে। এই কথা আজকে মনে রাখতে হবে পশ্চিমবাংলার যা কিছু অগ্রগতি হয়েছে, গরীব মানুষদের জন্যই হয়েছে। সাধারণ মানুষ, কৃষকদের জন্য ওরা ভীত, আতঙ্কিত। পশ্চিমবাংলার গরীব মানুষ, শ্রমিক, কৃষক, সাধারণ মানুষের যে শিবির সেই শিবিরকে বামফ্রন্ট সরকার এগিয়ে নিয়ে যাবে। ইন্দিরা কংগ্রেস, মেকী মার্কসবাদীদের এমন কোন শক্তি নেই যে, পশ্চিমবাংলার গরীব মানুষ, শ্রমিক শ্রেণী, কৃষক শ্রেণী, সাধারণ মানুষের নতুন জীবন গড়ে তোলার যে শিবির সেই শিবিরকে ব্যর্থ করে দিতে পারে। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার গরীব মানুষের শিবিরের জয়যাত্রাকে এগিয়ে নিয়ে যাবে শুধু পশ্চিমবাংলায় নয়, যতক্ষণ পর্যন্ত না সারা ভারতবর্ষে মার্কসবাদের ভিত্তিতে নতুন সমাজতান্ত্রিক সমাজ না গড়ে ওঠে। এই কথা বলে এ্যাপ্রোপ্রিয়েশন বিলটিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 4.50—5.00 P.M. ]

**শ্রীশান্তিমোহন রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অতঃপর আমার নামটা ঠিক ঠিক বলবেন এই অনুরোধ রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে এ্যাপ্রোপ্রিয়েশান বিল আজকে সভায় উপস্থিত করেছেন আমি তার বিরোধিতা করছি। স্যার, ইতিপূর্বে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের এই হাউসে সি. পি. এমদের সব নিরাপত্তার আশ্বাস দিয়েছেন। কংগ্রেসী এম. এল. এ.-দের নিরাপত্তার আশ্বাস দিতে গিয়ে বলেছেন, সিদ্ধার্থবাবু আমাদের এ্যারেস্ট করতেন, আমরা এ্যারেস্ট করি না। নিশ্চয় জ্যোতিবাবুরা এ্যারেস্ট করেন না, তাঁরা খুন করেন, মারধোর করেন। তাঁদের এই কাজের কতকগুলি উদাহরণ স্যার, আপনার মাধ্যমে এই সভায় রাখছি। নির্বাচনের পরের দিন আমার বিধানসভা কেন্দ্রের ধাবধাড়া গ্রামে যেখানে আমার বিরুদ্ধ প্রার্থী শ্রীবিষ্ণু বেরা মহাশয়ের বাড়ী, সেই গ্রামে যিনি আমার কাউন্টিং এজেন্ট ছিলেন শ্রীনিরঞ্জন সাঁতরা, তাঁরও বাড়ী। তিনি তাঁর প্রতিবেশী, তাঁকে প্রচণ্ড মারধোর করা হয়। তাঁকে এমনভাবে মারা হয় যে, হাসপাতালে যেতে হয় এবং সেখানে গিয়ে এক্স-রে করাতে হয়। পরের দিন ডিহিবাতপুর গ্রামে আমাদেরই কর্মী শ্রীগৌর সাহা, কমল সাহা, তপন রায়, মহম্মদ আলি প্রমুখ কংগ্রেস কর্মীদের সি. পি. এম. কর্মীরা—যার মধ্যে জব এ্যাসিসটেন্ট এবং প্রাথমিক শিক্ষকরা আছে—নির্মমভাবে মারধোর করে। তার দিন কয়েক পরে ঐ একই গ্রামে ভরনী শাসমল

বলে এক কংগ্রেস কর্মীকে রাত্রি বেলাতে গলা টিপে ধরা হয়। মৃত সন্দেহে তাকে পাটবাড়ীতে ফেলে রেখে চলে যায়। স্যার, এগুলি সত্য না অসত্য সেগুলি জানবার জন্য আপনি থানায় খবর নিতে পারেন। ভোটের পরে ঘোলদিঘরুই গ্রামে যুগল সামন্ত বলে এক কংগ্রেস কর্মীকে এমন মারা হয় যে, তাকে হাসপাতালে থাকতে হয়। আরামবাগ মহকুমার হাসপাতালে এ খবর পাবেন। ভোটের কয়েকদিন আগে কাশীনাথ ব্যানার্জী, রঞ্জিত ঘোড়ুইকে এমন ভাবে মারধোর করা হয় যে, তাকে হাসপাতালে যেতে হয়। পুরশুড়া থানার ডিহিবাতপুর গ্রামে সি. পি. এম.-এর মারধোর প্রাত্যহিক ঘটনা হয়ে দাঁড়িয়েছে। আমাদের খানাকুল থানাতে আমি জানি হান্নুয়া বলে একটি গ্রামে সি. পি. এম.-এর লোকেরা আমাদের পাঁচকড়ি দলুই, পঞ্চানন দলুই প্রভৃতি দলুই বাড়ীর ছেলেদের এমনভাবে মারধোর করেছে যে, তাদের হাসপাতালে গিয়ে আশ্রয় নিতে হয়েছে এবং তারা এখনও হাসপাতালের ট্রিটমেন্টে আছে। হরিশচক গ্রামে ভোটের পরে কার্তিক ভড় বলে একজন কংগ্রেস কর্মীকে সি. পি. এম.-এর লোকরা হঠাৎ আক্রমণ কোরে তাকে খুন করে। ৮ই এপ্রিল তারিখে আমাদের এম. এল. এ. আবদুল মান্নান এবং প্রাক্তন বিধানসভার সদস্য বাসুদেব হাজরাকে সি. পি. এম.-এর গুণ্ডারা আক্রমণ করে এবং মারধোর করে। তাদের সিকিউরিটিদের এমনভাবে জখম করেছে যে, তারা এখনও হাসপাতালে আছে। জয়দেব মান্না বলে একজন কংগ্রেস কর্মীকে খুন করা হয়েছে পরের দিন। গোঘাট থানাতে তারাপদ নন্দী বলে একজন কংগ্রেস কর্মীকে খুন করা হয়েছে। পুলিশ সেখানে বলছে নকশালরা খুন করেছে। তার গ্রাম বলরামপুরে সি. পি. এম.-রা টাকা আদায় করছে—৫শো টাকা থেকে দু' হাজার টাকা পর্যন্ত মামলা চালাবার জন্য। আরামবাগ মহকুমার কিশোরপুর গ্রামে, বন্দিপুর হাটে, বলরামপুর গ্রামে, গোবিন্দপুর গ্রামে সি. পি. এম.-রা মামলা চালাবার জন্য এবং সি. পি. এম.-এর কাজ চালাবার জন্য গ্রামবাসীদের উপর কর ধার্য করছে। যে করের পরিমাণ ২ শত থেকে ২ হাজার টাকা পর্যন্ত। গোটা গোঘাট থানাতে নৈরাজ্য চলছে। গোঘাট থানার গত নির্বাচনে আমাদের যে প্রার্থী ছিল সে নির্বাচন করতে পারেনি। গোঘাট থানার ২০ থেকে ২৫টি বুথে কংগ্রেস পক্ষ থেকে পোলিং এজেন্ট দেওয়া সম্ভব হয় নি। গোঘাট থানা সি. পি. এম.-এর মুক্ত অঞ্চল বলা যেতে পারে। যদিও সেখান থেকে ফরোয়ার্ড ব্লকের প্রার্থী নির্বাচিত হয়ে এসেছে, তবুও গোঘাট থানা সি. পি. এম.-এর মুক্ত অঞ্চল বলে ৪/৫ বছর ধরে আরামবাগের মানুষের কাছে পরিচিত হয়ে আছে এবং প্রশাসকদের কাছেও পরিচিত হয়ে আছে। ধনিয়াখালি ব্লকের দশঘরা গ্রামে দিনের পর দিন মারধোর করা হচ্ছে এবং বহু

ংগ্রেস কর্মী ঘর ছাড়া হয়ে আছে। ফরোয়ার্ড ব্লকের কর্মীরা করছে না। কাজেই দের আতংকিত হবার কোন কারণ নেই। এটা করছে সি. পি. এম.-এর কর্মীরা। শঘরা গ্রামে আমাদের কয়েকজন কংগ্রেস কর্মীর বিচার হবে। আমি তাদের নাম খানে পড়ে শুনিয়ে দিতে পারি। তারা যাতে সি. পি. এম.-এর বিচারের হাত থকে রক্ষা পায় সে জন্য প্রশাসনকে মুখ্যমন্ত্রীর মাধ্যমে নির্দেশ দেবেন, এটা আশা রবো। শুধু দশঘরা গ্রাম নয়, একজন সদস্য বললেন যে, শেওড়াফুলিতে তাঁদের কজন কর্মীকে কংগ্রেস খুন করেছে, একথা আদৌ সত্য নয়। ওদের অন্তর্দ্বন্দ্বের লে খুন হয়েছে। যে খুন হয়েছে তার নাম নির্মল পাল এবং সে অন্তর্দ্বন্দ্বের ফলে ন হয়েছে। আসামী হচ্ছে নির্মল পালের দলের লোক, এ্যাসিস্ট্যান্ট সেক্রেটারী কটা কো-অর্ডিনেশান কমিটির। ওরিয়েন্টাল স্টীল বলে একটা কারখানা আছে। টু'র এ্যাসিস্ট্যান্ট সেক্রেটারী সুবোধ দাস, তাকেও আসামী বলে চিহ্নিত করা য়েছে। তার ফলে আমরা এটা বুঝতে পেরেছি যে, এটা অন্তর্দ্বন্দ্বের ফলে হয়েছে। র্মল পালের খুনের জন্য শেওড়াফুলিতে পরশুদিন সি. পি. এম.-এর সভা করা য়েছে এবং আমাদের কিভাবে শায়েস্তা করা যায় সেই সম্পর্কে সভায় বক্তব্য ষয় রাখা হয়েছে। শুধু আমাদের জেলা নয়, এই জিনিস সর্বত্র। পশ্চিম নাজপুর, মালদহ জেলায় আমাদের এম.এল.এ. হুমায়ুন চৌধুরীকে নৃশংসভাবে হার করা হয়েছে এবং তাঁর সিকিউরিটিকে জখম করা হয়েছে। রতুয়া গ্রামে লির চাল ভেঙ্গে দেওয়া হয়েছে। কংগ্রেস কর্মীদের বাড়ীতে বোমা ফেলে তাদের হত করা হয়েছে। পশ্চিম দিনাজপুর, মালদহ জেলায় এই জিনিস আমরা দেখেছি। মায়ুন চৌধুরীর নিরাপত্তা যেমন অনিশ্চিত তেমনি পশ্চিম দিনাজপুরে আমাদের যারা ম. এল. এ. তাদের জীবনও আজকে অনিশ্চিত। কাজেই তাদের নিরাপত্তার ন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টিতে আনছি। টামুটি এই হল আইন-শৃঙ্খলার কথা। তাছাড়া যে কথা না বলে পারা যায় না সম্পর্কে একটু বলতে চাই। আমাদের পশ্চিমবঙ্গ সরকার গরিবের সরকার লে দাবি করেন। তাঁদের চিহ্নিত করেন, সেই সরকারের কয়েকদিন আগে এই ভাতে একজন সদস্য বক্তব্য রাখছিলেন যে, চটকলগুলি বন্ধ আছে, তাকে দিল্লীর কার যতক্ষণ পর্যন্ত জাতীয়করণ না করছেন ততক্ষণ পর্যন্ত এই চটকল শ্রমিকদের ন নিস্তার নেই, তাদের খেয়ে-পরে বাঁচবার অধিকার নেই।

[5.00—5.10 P. M.]

খেয়ে-পরে বাঁচবার তাঁদের অধিকার নেই, একথার আমি তীব্র প্রতিবাদ করছি।

একথা এড়িয়ে যাবার কথা। যাঁরা নিজেদের গরীবের সরকার বলে চিহ্নিত করেন, তাঁদের শ্রমিকদের সম্পর্কে এরকম নির্লজ্জ আচরণের আমি তীব্র নিন্দা করি। আমার জেলায় মোট বন্ধ জুট মিলের সংখ্যা চার: (১) বাঁশবেড়িয়া জুট মিলের শ্রমিক সংখ্যা ১০,০০০; (২) ডালহাউসি জুট মিলের শ্রমিক সংখ্যা ৫,০০০; (৩) নর্থ ব্রুক জুট মিলের শ্রমিক সংখ্যা ৩,০০০ এবং (৪) হেস্টিংস জুট মিলের শ্রমিক সংখ্যা ৫,০০০। অর্থাৎ হুগলী জেলার এ চারটি চট কলে মোট ২৩,০০০ শ্রমিক আজকে বেকার হয়ে অনিশ্চিত জীবনযাপন করছে এবং ইতিমধ্যে ২১ জন শ্রমিক অনাহারে ও বিনা চিকিৎসায় মারা গেছে। মোট শ্রমিক সংখ্যার ২/৩ অংশ ভিন্ন রাজ্যের শ্রমিক আজকে পশ্চিম বাংলা ছেড়ে নিজেদের দেশে চলে গেছেন। সেখানে গিয়ে তাঁরা বেঁচে আছেন কিনা জানি না। এখানে দু'জন মাননীয় সদস্য বললেন দিল্লীর সরকারের দোষে আজকে এ জিনিস হচ্ছে, কিন্তু আমি তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই যে, এখানকার জুট মিলগুলি পশ্চিমবঙ্গ সরকারের পুলিশের সহায়তায় লক-আউট করা হয়েছে। আমাদের ইণ্ডাস্ট্রিয়াল ডিসপুট অ্যাক্টের ১০ (গ) ধারা বলে একটা ধারা আছে, কিন্তু এখানে সরকার পক্ষ থেকে তা প্রয়োগ করা হয় নি এবং মালিক পক্ষ থেকে শ্রমিকদের ১৫ দিনের নোটিশ পর্যন্ত দেওয়া হয় নি। বামফ্রন্ট সরকারের সহায়তায় ম্যানেজমেণ্ট বে-আইনি ভাবে মিলগুলি বন্ধ করে রেখেছেন। যাতে এই অবস্থার অবসান হয় এবং আর কোন শ্রমিককে নতুন করে অনাহারে মরতে না হয় তার জন্য অবিলম্বে সরকারের পক্ষ থেকে ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। এ সম্পর্কে মাননীয় শ্রমমন্ত্রী শ্রীকৃষ্ণপদ ঘোষকে একটা বিবৃতি দেবার জন্য আমি অনুরোধ করছি। তিনি এ বিষয়ে একটা বিবৃতি দিয়ে সরকার পক্ষের এ বিষয়ে কি বক্তব্য তা একটু আমাদের জানান।

আমাদের জেলা তথা সারা পশ্চিম বাংলায় শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে যে সমস্ত প্রাথমিক বিদ্যালয়গুলি হয়েছিল সেগুলির অর্গানাইজার টিচার, যাঁরা কংগ্রেসী, তাঁদের আজ পর্যন্ত এ্যাপয়েণ্টমেণ্ট দেওয়া হয় নি। ফলে আজকে তাঁরা মামলা করতে বাধ্য হয়েছেন। বর্তমানের বামফ্রণ্ট সরকার তার পরে আর কত প্রাথমিক বিদ্যালয় বাড়িয়েছেন, সে হিসাব আমাদের জানা নেই। কিন্তু সিদ্ধার্থবাবুর আমল থেকে ৫/৭ বছর আমাদের যে সমস্ত শিক্ষকরা বিদ্যালয় চালিয়েছিলেন তাঁদের একজনকেও নিয়োগ করা হয় নি। আমি এর তীব্র নিন্দা করছি।

তার পরে হাসপাতালগুলির কি অবস্থা আজকে দেখছি! আমি একটি হাসপাতালের কথা জানি, খানাকুল ১ নং ব্লকে রঘুনাথপুর গ্রামের হরিমোহন গোলাপসুন্দরী চ্যারিটেবল ডিসপেনসারি, যেটা শ্রীঅজিত পাঁজা মহাশয়ের আমলে

অধিগ্রহণ করা হয়েছিল সেটা আজ পর্যন্ত চালু করা হয় নি। এখন পর্যন্ত সেখানে মাত্র একজন ক্লাশ ফোর স্টাফকে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, বাদ-বাকি ডাক্তার, কম্পাউণ্ডার কাউকে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয় নি এবং সেখানে কোনরকম ওষুধ সরবরাহের ব্যবস্থা করা হয় নি। মদনপুর তাঁতিশাল প্রাইমারী হেল্থ সেণ্টারটিতে আজ কয়েক মাস ধরে ডাক্তার নেই। আজকে এরকম বহু হেল্থ সেণ্টার মেডিকেল অফিসার ছাড়াই চলছে এবং এভাবে আজকে পশ্চিম বাংলার বামফ্রণ্ট সরকার তাঁদের শাসন চালাচ্ছেন। এসব সত্বেও এ্যাপ্রোপ্রিয়েশন বিল যাতে আমরা সমর্থন করি তার জন্ম ওঁরা দাবি করছেন।

এগুলি ছাড়াও আরো যে সব অব্যবস্থা আছে সে সব অব্যবস্থার কথা একটার পর একটা বলতে গেলে এ সভায় তা বলে শেষ করা যাবে না।

আমার পূর্ববর্তী বক্তা বললেন, সারা ভারতবর্ষে খাদ্যের দাম এক রকম হলো না কেন? কিন্তু আমার কথা হচ্ছে, সারা ভারতবর্ষে যদি ক্রটি থেকেও থাকে বামফ্রণ্ট সরকার কিন্তু খাদ্যদ্রব্য সংগ্রহ করেন নি। সংগ্রহ করা তো দূরের কথা, জোতদারদের দালালি করছেন, তাদের বাড়ী থেকে ধান সংগ্রহ করছেন না। প্রডাকশান বলে যে কথাটা আছে সেই প্রডাকশান বছরের পর বছর কমিয়ে দেওয়া হচ্ছে, অর্থাৎ কমে যাচ্ছে। যার ফলে পশ্চিমবঙ্গে খাদ্যদ্রব্যের ঘাটতি আমরা দেখতে পাচ্ছি। খাদ্যদ্রব্যের দিক থেকে পশ্চিমবাংলাকে স্বাবলম্বী করার চেষ্টা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে করা হয় নি, জোতদারদের দালালি এই সরকার করে চলেছে। আমরা এই সরকারকে ১৯৬৭ সালেও দেখেছি, ১৯৬৯ সালেও দেখেছি এবং ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত দেখলাম এবং আবারও দেখছি। এই সরকার গরীবের সরকার বলে ছোটখাট ও বড় মিটিং-এ, মাঠে-ঘাটে, রেডিও মারফৎ কিম্বা কাগজের মারফত জাহির করে থাকেন। কিন্তু তাঁরা যতই জাহির করে বলুন না কেন, আমরা জানি, এই সরকার জোতদারদের সরকার, এই সরকার মিল মালিকদের সরকার, এই সরকার ধনিক শ্রেণীর সরকার, এই সরকার বিড়লাদের ১৬ আনা সমর্থন করেন। এঁরা কোন খাদ্যদ্রব্যের প্রকিওরমেণ্ট করছে না। কারণ, জোতদারদের সন্তুষ্ট করার জন্ম প্রকিওরমেণ্ট করা হচ্ছে না। এইভাবে খাদ্যের ঘাটতি করে দেওয়া হচ্ছে। মোদ্দা কথা হচ্ছে, পশ্চিমবাংলায় যদি দারিদ্র্য জিইয়ে রাখা যায় তাহলে সি. পি. এম. দল তাদের প্রতিপত্তি বাড়াতে পারবেন। সেই জন্ম খাদ্যের উৎপাদন করছেন না, প্রকিওরমেণ্ট করছেন না। আমি একটি কথাই বলে আমার বক্তব্য শেষ করবো সেটা হচ্ছে, এই সরকার যতই গরীবের ইষ্টের কথা বলুন—গরীবের স্বার্থের জন্ম, বর্গাদারদের স্বার্থের জন্ম, ক্ষেতমজুরদের জন্ম, কৃষকদের জন্ম এবং কলকারখানার

শ্রমিকদের জন্য যদি তাঁরা এক লাইনও বিধি-বিধান করে থাকেন তাহলে আমাদের সামনে তুলে ধরতে পারেন এবং তা তুলে ধরলে বুঝবো সত্য-সত্যই গরীবের সরকার। ওঁরা আমাদের বলেন, বড়লোকদের সরকার। কিন্তু আমি প্রমাণ করে দেখাতে পারি, যে সমস্ত আইন রচনা করা হয়েছে তা কংগ্রেস সরকারই করেছেন। আজ পর্যন্ত গরীবের স্বার্থে যে সমস্ত বিধি-বিধান রচনা করা হয়েছে তা এই কংগ্রেস সরকারই করেছেন। কংগ্রেস সরকার রাজন্য-ভাতা বিলোপ করেছে, জমিদারী প্রথা উচ্ছেদ করেছে, মধ্যস্বত্বভোগীদের উচ্ছেদ করেছে, বর্গাদারদের উত্তরাধিকার-সূত্রে জমির স্বত্ব দিয়েছেন, ভূমি সংস্কার করেছে, ক্ষেতমজুরদের নায্য মজুরী বেধে দিয়েছেন। এইরকম ভুরি ভুরি উদাহরণ দেখাতে পারি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি এবং এ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করছি।

[ 5.10—5.20 P. M. ]

**শ্রীশান্তশ্রী চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার চালাতে গেলে টাকা চাই। আমরাই চালাই বা ওঁরাই চালান এবং কেন আমরা এই অন্তর্বর্তীকালীন সময়ের জন্য এই বরাদ্দ দাবি করছি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সে বক্তব্য আগে রেখে গেছেন, আজকেও রেখেছেন। সুতরাং তার মধ্যে যাবার কোন প্রয়োজনীয়তা আমি অনুভব করছি না। আমারা একটু আগে আমাদের জেলার প্রবীণ নেতা শ্রদ্ধেয় শান্তিমোহন রায় মহাশয়ের বক্তব্য শোনার সুযোগ হল। নিঃসন্দেহে তিনি হুগলী জেলার প্রবীণ নেতা এবং স্বাধীনতা আন্দোলনের যুগের যেসব প্রবীণ নেতা এখনও জীবিত আছেন তাঁদের মধ্যে অন্যতম। কিন্তু ব্যক্তিগত অশ্রদ্ধার বশবর্তী হয়ে কোন বক্তব্য না রেখে শুধু এইটুকু বলতে চাই, যে দীর্ঘ প্রচেষ্টার পর, বহু সংগ্রামের পরে হুগলী জেলায় তাঁর প্রতিদ্বন্দ্বী তাঁরই দলের ডাঃ গোপালদাস নাগ মহাশয়কে খানিকটা কোণঠাসা করে দিয়ে তিনি প্রথম এবারেই বিধানসভায় আসতে পেরেছেন। তিনি বিধানসভায় নবাগত। বোধ করি সংসদীয় আইন বিষয়ে—বিধানসভায় যে রুলস আছে, প্রসিডিওর আছে—সে সব জানা তাঁর সম্ভব নাও হতে পারে। ডাঃ আবেদিন সাহেব অভিজ্ঞ পার্লামেন্টারিয়ান। নিশ্চয় ওঁকে সাহায্য করবেন এ বিশ্বাস আমি রাখি। যাই হোক, যে কথা আমি বলতে চাইছি, উনি ওঁর নির্বাচন কেন্দ্র ধাবধাড়া গ্রামের যাঁর সম্বন্ধে অভিযোগ করলেন, অধ্যক্ষ শ্রীবিষ্ণু বেরা ওঁর

প্রতিদ্বন্দ্বী ছিলেন। পার্লামেন্টারী সৌজন্যবোধ দাবি করে, যে ভদ্রলোকের বিধানসভায় এসে আত্মপক্ষ সমর্থনের সুযোগ নেই, তাঁর নাম এভাবে উল্লেখ করে এভাবে অভিযোগ উত্থাপন করা উচিত নয়। আমাদের কাছেও এই রকম নানা ঘটনা আছে। ধাবধাড়া গ্রামে কোন্ সময় পুলিশ আসে, থানায় তার ডাইরী হয়েছে, ব্যবস্থা হবে, তদন্ত হবে, সে কথায় আমি যাচ্ছি না। কিন্তু বিনীতভাবে প্রশ্ন করতে চাই—আমরা বয়সে তরুণ, কিন্তু সভ্যতা, ভব্যতা সংস্কৃতিবোধ বলে একটা দিক আছে। বামফ্রন্টের একজন প্রার্থী পরাজিত হয়েছেন। তাঁর বাড়ীর সামনে দাঁড়িয়ে বিজয়োৎসবের নাম করে উলঙ্গ নৃত্য করাটা আর কিছু না হোক অন্ততঃ পশ্চিম-বাংলার সংস্কৃতির পরিপন্থী। উনি যখন শ্রীরামপুর পার্লামেন্টের আসনের জন্য লড়াই করেছিলেন। শ্রীরামপুর কেন্দ্রে আমরা ওঁকে স্বাগত জানিয়েছিলাম—যে হ্যাঁ, আপনি আমাদের জেলার প্রবীণ নেতা, আপনাকে আমরা শ্রদ্ধা, সম্মান করি। আমরা আশা করেছিলাম তাঁর কেন্দ্রে পুরশুড়া থানার বিষ্টুদার বাড়ীর সামনে অন্ততঃ ঐ ধরনের উলঙ্গ নৃত্য হবে না। উনি গণ্ডগোলের ঘটনার কথা বলছেন, কিন্তু একথা তো বলছেন না যে, কি অপরাধ করেছিল খানাকুলের তপন পণ্ডিত? ওর দলের এম. এল. এ. মান্নান সাহেবের কথা তো বলছেন না, যখন তাঁর মস্তানরা রিভলবার, পাইপগান দিয়ে আক্রমণ করেছিল, গুলির আঘাতে তপন পণ্ডিতকে প্রথমে খানাকুল হাসপাতালে পরে মেদিনীপুর হসপিটালে দিতে হয়েছে। তার অপরাধ সে সি. পি. এমের কর্মী, লড়াই করেছে খানাকুলের গরীব মানুষের স্বার্থে, জনগণের স্বার্থে। আরও অনেকে আহত হয়ে পড়ে আছে। পরে আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে তাদের কথা বলব। এখন ওর মধ্যে যেতে চাইছি না। এখন যে কথা বলতে চাইছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আরও বক্তব্য আছে, সময় বেশী লাগবে, দয়া করে একটু অনুমতি দেবেন। গত নির্বাচনে পশ্চিমবাংলায় যা হয়ে গেল, আমরা জনগণের রায় নিয়ে আবার বিধানসভায় এসেছি এবং জনগণের রায় নিয়ে আগামী দিনে আমরা যা করতে চাই, জনগণের সাহায্যে সেটাকে আমরা সফল করে তুলতে চাই। যাঁরা আমাদের বিরোধীপক্ষে আছেন তাঁদের কাছ থেকে কতটুকু সহযোগিতা পাওয়া যাবে ১৪ই জুনে এই বিধানসভার ঘটনায় তার প্রকাশ আমরা দেখেছি। গত ৫ বছর এই হাউসে আমরা দেখেছি যে, ওঁরা জনগণের একটা অংশের যদিও প্রতিনিধিত্ব করেন, হতে পারেন ওঁরা সংখ্যালঘু, কিন্তু ওঁদের আচরণ অত্যন্ত দুঃখজনক এবং দায়িত্বজ্ঞানহীন। আমরা চেয়েছি পশ্চিমবঙ্গের সার্বিক উন্নয়নের জন্য পশ্চিমবঙ্গের সব দলমতের মানুষ একসঙ্গে দাঁড়িয়ে চেষ্টা করুন—

আমরা এই মনোভাব নিয়ে চলেছি ১৯৭৭ থেকে ১৯৮২ পর্যন্ত। মাননীয় অধ্য
মহাশয়, গত নির্বাচনে পশ্চিমবাংলার অসংগঠিত যুব সমাজের একটা বিরাট অংশ-
তাদের একটা মানসিকতা আমরা লক্ষ্য করেছি। সেই যুব সমাজের কত জ
আমাদের ভোট দিয়েছেন, কত জন ওঁদের ভোট দিয়েছেন সেটা বিচার্য বিষ
নয়। দলের মধ্যে বসে আমরা নিজেরা তা আলোচনা করব। কিন্তু পশ্চিমবাংলা
অতীত দিনের যে মানুষ ত্যাগ ও তিতিক্ষার মধ্যে দিয়ে ভারতবর্ষের রাজনৈতি
সংগ্রামে গৌরবময় অবদান রেখেছেন, আজকে পশ্চিমবাংলার অসংগঠি
যুব সমাজের একটা বিরাট অংশের সংগে প্রবীণদের কমিউনিকেশন গ্যাপ বে
চলেছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় এই অসংগঠিত যুব সমাজ সাধা
গণতান্ত্রিক আন্দোলন থেকে দূরে সরে যাচ্ছে এবং তারা দুঃসহ বেকারীর জ্বালা
হতাশ হয়ে পড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পশ্চিমবাংলায় যুব সমাজে
অসংগঠিত অংশের মধ্যে অন্য পলিটিক্যাল চিন্তাধারা লক্ষ্য করা যাচ্ছে। আমাদে
বামপন্থী সরকারের দুর্বলতা আছে, পারিনি আমরা এখনও অসংগঠিত যুবকদে
সংগঠিত করতে। পারিনি আমাদের আদর্শে তাদের সকলকে উদ্বুদ্ধ করতে
আজকে পশ্চিমবাংলায় বেকার সমস্যা সমাধানের জন্য গত পাঁচ বছর ধরে আমাদে
বামফ্রন্ট সরকার যা চেষ্টা করেছে, স্বাধীনতার পরে এই রকম চেষ্টা আর কেউ করেনি
এর জন্য আমরা গর্বিত। আমাদের করার অনেক কিছু আছে। বেকারভাতা আম
প্রথম চালু করেছি, পশ্চিমবাংলাকে দেখে অন্য রাজ্য করেছে। এমপ্লয়মেন্ট এক্সচে
পলিসীর মাধ্যমে ৫০ হাজার বেকার যুবক-যুবতী এই ৫ বছরে কাজ পেয়েছে। ওদে
আমলে কি হত, ওরা সবই জানেন। ওদের আমলে এমপ্লয়মেন্টের নামে কি হত
তারা সেখানে নিজেদের লোক ঢোকাত। তখন এমপ্লয়মেন্টের এক্সচেঞ্জ পলিসী
নামে প্রহসন হত। আমি বলতে চাই আমরা বেকারদের কর্মসংস্থানের জন্য যেভা
চেষ্টা করেছি সেটা অত্যন্ত সীমাবদ্ধ। আরো বিরাট কাজ আমাদের সামনে রয়েছে
আপনারা যাঁরা সমালোচনা করেছেন তাঁদের আমি অনুরোধ করছি আপনারা দিল্লীতে
বলুন এই পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স-এর কথা, বলুন ইলেকট্রনিক্স-এর কথা, বলুন শি
উন্নয়নের কথা। এই সব করলে আমাদের পশ্চিমবাংলায় হাজার হাজার বেকা
যুবকের কর্মসংস্থান হবে। এই বিষয়ে একটা আইন করতে হবে। আমরা বিভি
উপায়ে চেষ্টা করছি যাতে এই পশ্চিমবাংলার বেকার যুবকরা চাকুরী পায়। আমাদে
বামফ্রন্টের ৩৪-দফা [illegible] এটা বলার চেষ্টা করেছি। আমরা চাকুরীর জ
যে নীতি গ্রহণ করেছি তার মধ্যে আর কয়েকটা বাকি আছে। বেসরকারী মালিক

এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক নেয় না। আমাদের পশ্চিমবাংলায় হাওড়া, হুগলী, ২৪ পরগনা, কলকাতা, বর্ধমান শিল্পসমৃদ্ধ জেলা। এই জেলাগুলিতে বড় বড় চটকল-এর মালিক, ইঞ্জিনীয়ারিং কারখানার মালিক এবং কেমিক্যাল কারখানার মালিক আছে। কিন্তু তাঁদের কোন সুষ্ঠু এমপ্লয়মেন্ট পলিসী নেই। সেই জন্য আজকে দাবি করতে হবে এবং মালিকশ্রেণীকে বাধ্য করতে হবে যাতে এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ পলিসী তাঁরা মানেন। আমাদের শ্রদ্ধেয় নেতা শান্তিমোহন রায় বন্ধ চটকল সম্বন্ধে বলে গেলেন। উনি তো ট্রেড-ইউনিয়ান করেন নি কখনও। তাই না জানা স্বাভাবিক। ইণ্ডাস্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টের ১০(৩) ধারা আমরা প্রয়োগ করলাম। কলকাতার হাইকোর্টে মালিকশ্রেণী মামলা করে ইনজাংশন জারি করলেন। সেইমত আমরা চটশিল্পের জাতীয়করণ চেয়েই আমি বলতে চাচ্ছি যে, এই ব্যবস্থা ঠিকমত করতে পারলে আরো বেকারদের কর্মসংস্থান হবে এবং চাষীরা তাদের ন্যায্য দাম পাবে। আমি বলতে চাই যে, যুব সমাজের মধ্যে বেকারীর প্রশ্নকে প্রতিক্রিয়াশীল শক্তি ব্যবহার করছে। ত্রিপুরা, আসামে, কেরলে একটা প্রতিক্রিয়াশীল শক্তি মাথা-চাড়া দিয়ে উঠেছে। আমাদের পশ্চিমবঙ্গের একটা ঐতিহ্য আছে এবং সেই ঐতিহ্যকে আমরা অবহেলা করতে পারি না। আমরা সমাজকে প্রতিক্রিয়ার শিকার হতে দিতে চাই না।

[ 5.20—5.30 P. M. ]

দ্বিতীয় কথা হচ্ছে, আমরা যত টাকাই খরচ করি না কেন আগামী দিনে আমাদের আরও সঠিক ভাবে, আরও দায়িত্বপূর্ণ ভাবে চলতে হবে। আজকে ভোট অন এ্যাকাউন্টস্ বাজেট, এ সম্বন্ধে যখন পূর্ণাঙ্গ বাজেট আসবে তখন আরও বেশী করে বলার সুযোগ নিশ্চয়ই পাব। একথা আমাদের ভুললে চলবে না যে, পশ্চিম-বাংলার মানুষ আমাদের উপরে কঠিন দায়িত্ব দিয়েছেন, সে দায়িত্ব আমাদের সঠিক ভাবে পালন করতে হবে। আমরা গত ৫ বছরে অভিজ্ঞতা অর্জন করেছি, ভাল কাজ করেছি, কোন কোন কাজে ত্রুটি-বিচ্যুতি দেখা দিয়েছে এমনও দেখা গিয়েছে। বিশেষ করে আমাদের প্রশাসনিক ক্ষেত্রে কিছু পরিবর্তন দরকার। আমাদের সীমাবদ্ধ ক্ষমতা, কিন্তু তা সত্ত্বেও প্রশাসনিক ক্ষেত্রে পরিবর্তন অত্যন্ত দরকার। আপনি জানেন স্যার, প্রশাসনিক ক্ষেত্রে রাইটার্স বিল্ডিংসে যে মান্ধাতা আমলের ন্যায় সমান রুল চালু হয়েছিল তাকে আমরা পাল্টাতে চাই। আজ মানুষের চেতনা পাল্টেছে, অথচ প্রশাসনিক কাঠামো পূর্বের অবস্থায় রয়েছে। তাই দেখা যাচ্ছে সরকার

টাকা বরাদ্দ করলেন এবং মন্ত্রীরা প্রাণপণে খাটছেন, অথচ দেখা যাচ্ছে ফাইল এগুচ্ছে না। কর্মীদের আন্দোলন করবার অধিকার আমরা দিয়েছি, কর্মচারীদের এই ইউনিয়ন সেই অধিকারের মর্যাদা আমরা দিয়েছি। তাদের বাঁচার মত বেতনের ব্যবস্থা কর হয়। কিন্তু আমরা চাই সরকারী কর্মচারীরা সময়ে অফিসে আসবেন, ফাইলপত্র নাড়াচাড়া করবেন। কিন্তু দেখা যাচ্ছে সরকারী অফিসে একজন পেনশন নেবেন, রিটায়ার্ড শিক্ষক তাঁর পেনশন নেবেন, কিন্তু কিছু কর্মচারী আছেন যাঁরা পয়সা না হলে কাজ করতে চান না। ট্রেড-ইউনিয়ন করেন বলে একশ্রেণীর কর্মচারী সময়ে অফিসে আসেন না। এগুলি যেন একটা অভ্যাসে দাঁড়িয়ে গেছে। আমি ট্রেড-ইউনিয়ন করি। তাই ট্রেড-ইউনিয়নকারী হিসাবে আমি মনে করি এক্ষেত্রে আমাদের বিশেষ দায়িত্ব রয়েছে। গত ৫ বছরে আমরা অনেক সহ্য করেছি। এ ব্যাপারে কেউ কেউ বলছেন, ট্রেড-ইউনিয়ন করি, সেজন্য হয়ে ওঠে না। কিন্তু অফিসে কাজ করতে গেলে সময়ে আসা চাই। আমাদের মাননীয়া মন্ত্রী শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী এখানে আছেন। তাঁর দপ্তর থেকে বার্ধক্য ভাতা, বিধবা ভাতা প্রভৃতি দেওয়া হয়। কিন্তু দেখা যায় যে, সেই ফাইল বি ডি ও, এস ডি ও, ডি এম হয়ে রাইটার্স বিল্ডিংসে আসে। ততদিনে তিনি হয়ত মারা গেছেন দেখা যায়। এ জিনিস চেঞ্জ করতে হবে। এ সিস্টেম চেঞ্জ করতে হবে। ডিপার্টমেন্টের কিছু অসুবিধা নিশ্চয়ই আছে, কিন্তু অনেক কিছু পরিবর্তন দরকার। এখন অভিযোগ উঠেছে যে, কলেজে একরূপ অধ্যাপকরা পড়ান না। ডঃ কিরণ চৌধুরী, যিনি এই হাউসের মাননীয় সদস্য তাঁকে ব্যক্তিগত ভাবে আমি চিনি না—তাঁর লেখা ইতিহাসের বই পড়ে আমরা পাশ করেছি। তিনি কি জানেন, কলেজে কলেজে অধ্যাপকদের মধ্যে এক শ্রেণীর অধ্যাপক ক্লাশ ঠিকমত করছেন না বলে অভিযোগ আসছে। কিন্তু এ জিনিস বন্ধ করতে হবে। তা না হলে এগুলি স্কুলে, প্রাইমারী স্কুলের মধ্যেও ছড়িয়ে পড়বে। এ জিনিস কঠোর ভাবে বন্ধ করতে হবে। পশ্চিমবাংলার মানুষ এ জিনিস কখনই সহ্য করবে না। আমরা যদি এ ব্যাপারে নীরব দর্শক হয়ে থাকি তাহলে ফল আরও খারাপের দিকে যাবে। প্রশাসনিক ক্ষেত্রে যে সংস্কারের প্রতিশ্রুতি দেওয়া হয়েছে তাকে কার্যকরী করার ব্যবস্থা গ্রহণ করা হোক, এ আশা আমরা নিশ্চয়ই করব। তৃতীয় কথা হল, আমাদের পশ্চিমবাংলাতে পরিবহণ ব্যবস্থা অত্যন্ত সংকটজনক অবস্থায় চলছে। এ নিয়ে অনেক আলোচনার সুযোগ আমরা আগামী দিনে পাব কিন্তু শুধু স্টেট বাস বাড়িয়ে বা কিছু প্রাইভেট বাস বাড়িয়ে এ সমস্যা মেটানো যাবে না। একশত বছর আগে রেল পথ চালু হয়েছিল হুগলী এবং বর্ধমান লাইনে। সে লাইনায় সেখানে জনসংখ্যা বহুগুণ বেড়ে গিয়েছে। হুগলী এবং বর্ধমান লাইনে

অন্ততঃপক্ষে চারটি লাইন চালু না হলে এ সমস্যার সমাধান হওয়া সম্ভব হবে না। এগুলি কেন্দ্রীয় সরকারের ব্যাপার। আজকে যেমন দেখছি শিয়ালদহ লাইনের অবস্থা তেমনি হাওড়া ডিভিশনের অবস্থা এবং সাউথ-ইস্টার্ন রেলওয়ের অবস্থা। তাই আজকে রেল ও জলপথ পরিবহণ সম্বন্ধে গভীর ভাবে চিন্তা করতে হবে।

আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত সেখানে কোন্নগরে যে রেলওয়ে কালভার্ট আছে তাতে বর্ষার সময়ে এক হাঁটু জল জমে যায় এবং গাড়ী, লোক চলতে পারে না। দিল্লী রোডের চারিদিকে ইউনিয়ন ইনফ্রাসট্রাকচার গ্রো করেছে, কিন্তু সেখান থেকে গাড়ী এই পর্যন্ত আসতে পারে না। এই কটি কথা বললাম এই কারণে যে, আগামী যে বাজেট হবে তাতে পশ্চিম বাংলার জনগণের কথা চিন্তা করে সেভাবে পথ নির্দেশ করা হবে। সমস্ত বাধা অতিক্রম করে এই সরকার এগিয়ে যাবেন। এই আশা প্রকাশ করে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী যে এ্যাপ্রোপ্রিয়েশান বিল উত্থাপন করেছেন সে সম্বন্ধে কিছু বলতে চাই। এই নির্বাচনের পর এঁদের একটা অহংকার হয়েছে যে, অনেক মানুষ আমাদের ভোট দিয়েছে। আমি জানিনা বাংলা আপনি পড়েছেন কিনা, রবীন্দ্রনাথের নাম শুনেছেন কিনা? আপনার আসনে আর একজন যিনি বসেন তিনিও রবীন্দ্র সাহিত্য জানেন কিনা? আসল নকল—আপনি কহে নকল হীরাটি, তাইতো সন্দেহ হয়। (নয়েজ) এরা চুরি জোচ্চুরী, কারচুপি করে এসেছে। (গোলমাল) ১৮ তারিখে যে অর্থ বরাদ্দ এনেছেন তা ব্যয় করার জন্য অনুমোদন চাইছেন। কিন্তু মূল কথা হচ্ছে এটা অন্তঃসারশূন্য। একটা রাজ্যের খরচ মোটামুটি ৩টি খাতে হয়—জেনারেল সার্ভিস, ইকোনমিক সার্ভিস, সোস্যাল সার্ভিস। জেনারেল সার্ভিসের কথা বলতে গেলে আপনি আশ্চর্য হবেন: There has never been in the history of West Bengal since 1947 that we find such a huge army of inefficient ministers. Just to behead all these murderers, just to behead these riggers. আজই আপনি দেখেছেন সোস্যাল এডুকেশান মিনিস্টার উত্তর দিতে গিয়ে কি তাঁর অবস্থা হয়। অর্থাৎ লোহার কাজ জানেন না কাঠারীর কাজ করছেন। এরা মন্ত্রী করেছেন ৪৪ জন। আমাদের সংবাদ আরও ১০ জন হবেন। কারণ তা না হলে অনেকে মুখ্যমন্ত্রীকে বলেছেন ভেতরের ফাঁস করে দেখো। এটা জেনারেল সার্ভিসের নমুনা। স্টেটের প্রব্লেমের সংগে এঁদের কোন সম্বন্ধ নেই। নিজেদের পার্টির মেম্বারদের রিহ্যাবিলিটেশানের জন্য Some of them were proved to be anti-social if

records say so rehabilitation—they have brought an army of more than 44 here in the house. আমাদের গাড়ীগুলি কোথায় থাকবে এর জন্য লেভেল দিয়ে দেবেন। I have every doubt মুখ্যমন্ত্রী হয়তো এই ৪৪ জনকে চিনতে পারেন না। আমার প্রথম প্রশ্ন General service has deteriorated in spite of maximum increase.

**শ্রীসরল দেব:** পয়েন্ট অফ অর্ডার স্যার, উনি যেভাবে কেঁদে কেঁদে বলছেন তাতে আমরা কিছু বুঝতে পারছি না।

**মিঃ ডেপুটি স্পীকার:** কোন পয়েন্ট অফ অর্ডার নেই।

**ডাঃ জয়নাল আবেদিন:** ফ্রি স্কুল ষ্ট্রীটে ত্রাণ দপ্তর, খাদ্য দপ্তরের যিনি রাষ্ট্রমন্ত্রী হয়েছেন তাঁর সম্বন্ধে ইতিমধ্যে একটা অভিযোগ উঠেছে। এবং তিনি ইতিমধ্যে একটা কেচ্ছা করেছেন। এঁর সম্বন্ধে নালিশ হয়েছে আলিমুদ্দীন ষ্ট্রীটে। We have opposed once the cabinet was formed, the cabinet is supreme it can not be dictated upon by an extra constitutional and extra territorial force from Alimuddin Street. এতে আমরা লজ্জা বোধ করছি। ইকোনমিক সার্ভিসের বেলায় মুখ্যমন্ত্রী বলেছেন টনেজে রয়্যালটি দিতে রাজী হচ্ছে না। রয়্যালটি কি শুধু কয়লায়, বালি, পাথরকুচির উপরে নেই? what are these? Have they realised it? Why are they not realising this? Because in that case the red will become void, the red will not be seen in the periphery of Alimuddin Street or amongst the howlers in the House. সেজন্য এটা করছেন না। আমি জিজ্ঞাসা করি এই যে, Sales Tax, Octroi Tax how much evasions have taken place? Have you taken note of this in spite of massive fresh taxation? আপনারা সেই proposal রাখেন নি। আমরা দেখছি proposal of economic service has deteriorated এগ্রিকালচারাল প্রোডাকশান বৃদ্ধি করেছে। এ্যাট দি পিরিয়ড অফ ১৯৭৬-৭৭, অর্থাৎ যেখানে প্রোডাকশান ছিল ৯২ লক্ষ মেট্রিক টন, সেটা বাড়তে বাড়তে in the year 1981-82 agricultural production 81 lakh M. Ton. Economic service-এর জন্য আপনারা নৃত্য করছেন। ইকোনমিক সার্ভিসে যেটা বের হয়েছে সেটা দেখে আশ্চর্য হবেন। Area of irrigation is

being contracted এখন 38% of the total area under irrigation. Of this 23% is being irrigated by Kansavati, DVC, and Mayurakshi. A small area of 23% is being irrigated by deep tubewell or by cluster of tubewell এবং during your regime of five years irrigation facilities towards development of agriculture বাড়াতে পেরেছেন? পসিবলি নট। একটা আর. এল. আই, টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল সেণ্টার দেখিয়ে বলতে পারবেন এই উন্নতি হয়েছে? এগ্রিকালচারের যদি এই অবস্থা হয় তাহলে অন দি আদার হ্যাণ্ড...(গোলমাল) দেবীবাবু থাকলে চরণের উপদেশ মত বস্ত্র অপসারণ করে জিনিস দিলেই এরা চুপ করবেন। how long these howlers will be barking here? ইণ্ডাষ্ট্রি এণ্ড কটেজ ইণ্ডাষ্ট্রির কোন উন্নতির ইণ্ডিকেশান পেয়েছেন? During their regime has there been any expansion of public sector here? নো। আলটিমেটলি মুখ্যমন্ত্রী বলুন what is the character of your state? আপনি বলুন কোন্ পথে নিয়ে যাবেন? আজ জিজ্ঞাসা করি ইণ্ডাষ্ট্রির ক্ষেত্রে পাবলিক সেক্টারে—আপনারা তো সোসালিজমের কথা বলেন—কতটা এক্সপ্যানশান হয়েছে? এখানে আমরা দেখছি একটা বেসরকারী সংস্থাকে ইলেকট্রিসিটি বাড়াবার জন্য মেয়াদ বৃদ্ধি করে দিয়েছেন।

আজকে কি ইণ্ডাষ্ট্রিজ যদি বেসরকারী নিয়ন্ত্রণে যায় তা হলে দে আর স্লেভস আণ্ডার দি ক্যাপিটালিস্টস এণ্ড মনোপলিস্টস। একদিকে আপনারা উষ্মা প্রকাশ করছেন চটকলের মালিকানা ৪/৫ টা পরিবারের নিয়ন্ত্রণে আছে বলে, আর একদিকে আপনারা এসে পার্মিশান দেবেন বেসরকারী নিয়ন্ত্রণে কি ইণ্ডাষ্ট্রিজ চলে যাবে লাইক ইলেকট্রিসিটি—এই দুটোতে কনট্রাডিকশান আছে বলে আমি মনে করি। আপনারা পাবলিক সেক্টরে ইণ্ডাষ্ট্রিজ বাড়াতে পারেন নি। ন্যাশানালাইজের কথাটা আপনারা বলেন, প্রায়ই শুনতে পাই। আমি জানতে চাই কবে আপনারা কনক্রিট প্রোপোজাল দিয়েছেন যে, ১৬ টা জুটমিল বন্ধ আছে you want to nationalise all these Jute mills through the Govt. of India, I challange your authority, I challange your earnestnss and challange your sincerity and I doubt your sincerity.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পেয়েছি এরা রাতের অন্ধকারে মনোপলিস্ট এবং ক্যাপিটালিস্টদের সঙ্গে আঁতাত করে, আর এখানে এসে হুঙ্কার ছাড়ে যে, আমরা এগুলি নিয়ে নিতে চাই। আজকে পাবলিক সেকটরের হাল কি—

দুর্গাপুরের কথা সেদিন মুখ্যমন্ত্রী বলেছিলেন, আজকে মুখ্যমন্ত্রীকে আবার আমি আপনার মাধ্যমে চ্যালেঞ্জ করি। একথা ঠিক যে, ১৯৭২ সালে ডি.পি. এল.-এ লোকসান ছিল ৪॥ কোটি টাকা, কিন্তু ১৯৭৭ সালে যেদিন আমরা ছেড়ে দিয়ে যাই সেদিন লোকসান ছিল না। আজকে ৫ বছরে বামফ্রন্ট সরকারের কার্যকালে এই দুর্গাপুরে আবার লোকসান হতে শুরু করেছে ২॥ কোটি টাকা। আমি বলব দি হোল ইকনমি হ্যাজ বিন লেফট আস টু শেম্বলস ! স্যার, সোস্যাল সার্ভিসের হেলথ এণ্ড এডুকেশান এই দুটোর মধ্যে হেলথের কথা এখানে সবাই বলেছেন। এখানে নার্সদের নিরাপত্তা নেই, এটা খোঁজ করার প্রয়োজন মনে করে না, একজন আর একজনের উপর দোষ দেয়, লজ্জার কথা। আই কাম ফ্রম নর্থ বেঙ্গল। এই মন্ত্রিসভার ১৭ পার্সেণ্ট অব দি পপুলেশান লিভ ইন দি ডিস্ট্রিক্টস অব নর্থ বেঙ্গল। সেখানে একটা মাত্র মেডিকেল কলেজ আছে। ইণ্ডিয়ান মেডিকেল কাউন্সিল সেই মেডিকেল কলেজের রেকগনিশান উইথড্র করেছে। আজকে স্বাস্থ্যমন্ত্রী, মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এই মেডিকেল কলেজের রেকগনিশান এ্যাসিওরড করতে পারেন নি। এরাই আবার বলে সোস্যাল সার্ভিস এক্সপ্যানশান করব। এদের একটা প্রতিশ্রুতি ছিল রিজিওন্যাল ইম্‌ব্যালেন্স দূর করার। আজকে জিজ্ঞাসা করি হোয়াট ইজ দি মেজার, হোয়াট ইজ দি ইনস্‌ট্রুমেণ্ট, হোয়াট ইজ দি প্রোসিডিওর, হোয়াট ইজ দি বাজেটারী এ্যালোকেশান ফর দিস ? আপনাদের এই ভোট অন এ্যাকাউণ্টকে চ্যালেঞ্জ করে বলি ক'পয়সা বরাদ্দ করেছেন রিজিওন্যাল ইম্‌ব্যালেন্স দূর করার জন্য ?

( তুমুল হট্টগোল )

আজকে নর্থ বেঙ্গলের একমাত্র মেডিকেল কলেজ যেখানে ১৭ পার্সেণ্ট অব দি পপুলেশান থাকে, সেই মেডিকেল কলেজের মঞ্জুরী উইথড্র করে নিচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সোস্যাল সার্ভিসে আপনি দেখেছেন লক-আউটস, স্ট্রাইকস ইন এভরি হসপিট্যাল, আজকে এই সরকার আইন-শৃঙ্খলার এমন অবস্থা করে ফেলেছে যে, প্রত্যেকটি হাসপাতালে একটা থানা বসাতে হচ্ছে। আমি মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করি থানা পুলিশের যে ব্যয় হবে সেটা কোন্ খাতে ব্যয় হবে ? সোস্যাল সার্ভিস থেকে কাটা হবে, না ইকোনমিক সার্ভিস থেকে কাটা হবে, না জেনারেল এ্যাডমিনিস্‌ট্রেশান থেকে কাটা হবে সেটা আমি জানতে চাই। বিকজ, স্যার, উই লিভ ইন ডিকোটমি, এগজিকিউটিভ আছে, এ্যাসেম্বলী আছে, জুডিসিয়ারী আছে, আমরা দেখেছি……

( তুমুল হৈচৈ )

আইনের এমন অবস্থা করে নিয়ে এসেছে যে, প্রত্যেকটি হাসপাতালে একটা করে থানা বসাতে হবে। আজকে মানুষের জীবনের নিরাপত্তা নেই। আমরা দেখেছি সোস্যাল সার্ভিসে এই সরকার ব্যর্থ হয়েছেন। জিজ্ঞাসা করি আপনাদের কার্যকালে পশ্চিমবঙ্গে এক ইঞ্চিও পাকা রাস্তা হয়েছে?

[ 5.40—5.50 P. M. ]

বিরোধীদলের এলাকায় এক ইঞ্চিও পাকা রাস্তা হয়নি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, তিনি যে ভোট অন এ্যাকাউণ্টে টাকা চাচ্ছেন তার কত পার্সেণ্ট তিনি সোস্যাল সার্ভিসে ব্যয় করবেন, কত পার্সেণ্ট ইকোনমিক সার্ভিসে এবং কত পার্সেণ্ট তিনি জেনারেল সার্ভিসে ব্যয় করবেন? আমি দেখছি ইট ইজ ডিসপ্রোপোরশনেট টু এ ওয়েলফেয়ার স্টেট। একটা কল্যাণ রাষ্ট্রে যে ব্যয় হওয়া উচিত ছিল ফর দি গ্রোথ অব ইণ্ডাষ্ট্রি, ফর দি গ্রোথ অব এগ্রিকালচার সেটা এঁরা করতে পারেন নি এবং যদিও বা করেছেন সেটা লুঠে নিয়েছেন। যত সব লুঠেরা এখানে এসেছে। আজকে মানুষ সোস্যাল সার্ভিস কিছু দেখতে পাচ্ছেন না। এ পক্ষ, ও পক্ষ সকলেই বলছেন হাসপাতাল-গুলো একেবারে নরককুণ্ড হয়ে উঠেছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমার লাস্ট কোশ্চেন হচ্ছে আমাদের ডেমোক্রেটিক রাইটস থাকবে কি না সরকার তার জবাব দিন। স্যার, যাদবপুরে মণি দাসকে মেরেছে। মন্ত্রীর গাড়ীতে গুণ্ডারা গিয়ে যাদবপুরে তাকে মেরেছে এবং তার জন্য আমাদের শোকসভা করতে দেওয়া হয় নি। আমার প্রস্তাব হচ্ছে আপনারা এরকম একটা অর্ডিন্যান্স প্রোমালগেট করুন যে, কংগ্রেসীদের গুণ্ডা দিয়ে মারবেন এবং তার জন্য আমরা কোন রকম শোকসভা করতে পারব না। আর ইউ কারেজিয়াস এনাফ টু ব্রিং এ্যান অর্ডিন্যান্স টু দ্যাট একেক্ট? পসিবলি নো। স্যার, মিস্‌ইউজ, মিস্‌ম্যানেজমেণ্ট এবং মিস্‌এ্যাপ্রো-প্রিয়েশন ইত্যাদির জন্য আমি এই এ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করতে পারছি না।

This piece of legislation should not be allowed to be passed to place such a huge sum of money in the hands of the representatives of the miscreants and murderers. We cannot agree to place this fund to their representatives...

( noise )

Sir, I oppose the motion moved by the honourable Finance Minister and the Chief Minister.

( noise )

They are not worthy to have this huge money which they will spend to bring hooliganism and lawlessness in the State.

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের অর্থমন্ত্রী মহাশয় ওয়েস্ট বেঙ্গল এ্যাপ্রোপ্রিয়েশন বিল যেটা উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। ভোট অন এ্যাকাউন্ট বিল যেটা অত্যন্ত সামান্য সময়ের জন্য আনা হয়েছে তার মধ্য দিয়ে দেখছি গত ৫ বছরে যে বাজেট নীতি অনুসরণ করা হয়েছিল সেটাই অনুসরণ করা হয়েছে। আমরা দেখছি জনমুখী কর্মসূচীর প্রতিফলন এই ভোট অন এ্যাকাউন্টের মধ্যে রয়েছে। আমরা দেখছি সাধারণ মানুষের কল্যাণের জন্য শিক্ষা খাতে, পঞ্চায়েত খাতে এবং কৃষিখাতে ব্যয় করা হবে।

মূলতঃ কারণ হচ্ছে আমরা দৃষ্টিভঙ্গিগত ভাবে গ্রামাঞ্চলে উন্নয়নমূলক যে কর্মসূচী বিগত বাজেটগুলিতে গ্রহণ করেছিলাম, সাধারণ মানুষের সমর্থনের মধ্য দিয়ে তা প্রমাণিত হয়েছে। তাই ভোট অন এ্যাকাউন্ট, পূর্ণ বাজেট যা হতে যাচ্ছে, তার পূর্ববর্তী বাজেট হিসাবে সাধারণের পক্ষে চিহ্নিত হয়ে থাকবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেটের সময় যে কাজগুলি উপেক্ষিত হয়েছে, বিগত বাজেট বর্ষে উপেক্ষিত হয়েছে, যেগুলি হওয়া দরকার, আমি আশা করব আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী পরিপূর্ণ বাজেটের সময়ে সেদিকে দৃষ্টি দেবেন। আমরা দেখেছি গ্রামাঞ্চলে গ্রামীণ আবাসন প্রকল্প সেভাবে বিস্তৃত হতে পারেনি। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে অগ্রগতি হয়েছে, দেখতে পাচ্ছি কর্ণাটক ইত্যাদি রাজ্যে গ্রামীণ আবাসন প্রকল্প সফল হয়েছে এবং পশ্চিমবাংলার ক্ষেত্রে এই রুরাল হাউসিং প্রকল্প সেভাবে গ্রহণ করতে পারি নি। আমাদের পূর্ণ বাজেটের সময়ে সেদিকে আমরা দৃষ্টি দিতে পারি। গ্রামের দরিদ্র মানুষের সমস্যা, মাথা গুঁজবার সমস্যা, গ্রামীণ আবাসন প্রকল্পের ব্যাপারে আগামী বাজেটে যেন জোর দেওয়া হয়। মাননীয় জয়নাল সাহেব যা বলেছেন, আমি তাঁর সংগে অন্ততঃ এই একটি প্রশ্নে একমত। কারণ সেচের ব্যবস্থা তুলনামূলকভাবে কংগ্রেসী প্রশাসনের চেয়ে অনেক বেশী হয়েছে, এই ব্যাপারে সন্দেহ নেই। কিন্তু গ্রাম এলাকার ব্যাপক সংখ্যক মানুষ এখনও সেচ এলাকার বাইরে থেকে গেছে। এবার খরার মরশুমে দেখা গেছে ডীপ টিউব-

ওয়েল এবং রিভার লিফট ইত্যাদি হওয়ার জন্য এই খরার মধ্যেও মাঠ শস্য-শ্যামল হয়ে উঠেছে। যেসব এলাকায় সেচ নেই, মানুষের কাজ নেই, সেই সমস্ত এলাকায় কৃষির কাজ সমস্ত বন্ধ হয়ে আছে। কাজেই বড় যে একটা অংশ সেচের আওতার বাইরে আছে, সেদিকে দৃষ্টি দিতে হবে যখন পূর্ণ বাজেট হবে। সংগে সংগে এ কথাও উল্লেখ্য যে, মাইনর ইরিগেশন প্রকল্প গত ৫ বছরে পুরোপুরি ব্যর্থ হয়েছে। আমাদের শ্রদ্ধেয় কমল গুহের কর্মতৎপরতার অভাব নেই, সে বিষয়ে সন্দেহ নেই। কিন্তু যেখানে প্রশাসনিক ব্যবস্থায় আমলাতান্ত্রিকতা রয়েছে, অচলায়তন অবস্থা চলেছে, এটা যদি টপ টু বটম ভাঙা না যায়, মাইনর ইরিগেশনগুলি সম্প্রসারিত হতে পারবে না। এই ব্যাপারটা প্রচণ্ডভাবে বিঘ্নিত হয়েছে বিগত পাঁচ বছরে। সেদিকে দৃষ্টি দিতে হবে। যদি পশ্চিমবাংলায় উৎপাদন বাড়াতে হয়, পশ্চিমবাংলাকে স্বয়ম্ভর করতে হয়, মাইনর ইরিগেশনের দিকে দৃষ্টি দিতে হবে।

বয়স্ক শিক্ষা কর্মসূচী সম্বন্ধে একই কথা বলতে হচ্ছে। যদিও কংগ্রেস রাজত্ব থেকে এই বয়স্ক শিক্ষা অনেক বেড়েছে। কিন্তু যেভাবে বয়স্ক শিক্ষা বাড়ান দরকার, সেভাবে এই কর্মসূচী সফল হতে পারেনি। কাজেই আগামী পূর্ণ বাজেটের সময়ে শিক্ষার ব্যয়বরাদ্দ যখন বাড়ান হবে গ্রামের উন্নয়নকল্পে, গ্রামের মানুষের জীবন উন্নয়নকল্পে, এই সব দিকে জোর দিতে হবে। আমি এদিকে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আর একটি কথা। বিভিন্ন জেলার ক্ষেত্রে যে ইমব্যালেন্স রয়েছে, সেদিকে আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। যে পরিসংখ্যান দেখছি ইকোনমিক রিভিয়্যুতে তাতে জেলাগুলির উন্নয়ন পরিকল্পনায় বিগত ৩০ বছরের কংগ্রেসী শাসনকালে যে দৃষ্টিভঙ্গি ছিল, বামফ্রন্ট সরকারের ৫ বছরের দৃষ্টিভঙ্গির পার্থক্যের পরিচয় মেলে না। কি বিদ্যুৎ, কি সেচ, কি স্বাস্থ্য প্রকল্প, সমস্ত ক্ষেত্রে কতকগুলি জেলার ক্ষেত্রে বাড়তি টাকা বরাদ্দ করা হয়। হুগলী বর্ধমান এবং কলকাতার পাশের জেলাগুলিতে, ২৪ পরগনা জেলার বড় অংশে—রাস্তার ক্ষেত্রেই বলুন, স্বাস্থ্যের ক্ষেত্রেই বলুন, বিদ্যুতের ক্ষেত্রেই বলুন যেভাবে বেশী বরাদ্দ করা হয়, হাওড়ার ক্ষেত্রে যেভাবে টাকা বরাদ্দ করা হয়, আমরা দেখেছি পুরুলিয়া, মুর্শিদাবাদ, বাঁকুড়ার ক্ষেত্রে সেভাবে টাকা বরাদ্দ করা হচ্ছে না।

[ 5.50—6.00 P.M. ]

আমরা দেখেছি মুর্শিদাবাদের ক্ষেত্রে, কুচবিহারের ক্ষেত্রে, পুরুলিয়ার ক্ষেত্রে, বাঁকুড়ার ক্ষেত্রে সেই ভাবে টাকা বরাদ্দ করা হচ্ছে না। সেই জন্য মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, জেলাগুলি
উন্নয়নের ক্ষেত্রে যে ইম্ব্যালেন্স আছে, তা দূর করার জন্য আমাদের দৃষ্টি দিতে হবে
এই কথা শুধু আমাদেরই নয়, রাজ্য সরকারের যে ইকোনমিক রিভিউ বইটি আ
সেই বইতেও লেখা হয়েছে যে, জেলাগুলির ক্ষেত্রে সমদৃষ্টি দেওয়া হচ্ছে না। পরব
সময়ে পূর্ণ বাজেট যখন আসবে সেই সময় এইসব দিকে সমদৃষ্টি দিতে হবে
মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্র-রাজ্যের সম্পর্কের বিষয়টা আসবে, কারণ রাজে
হাতে যে ক্ষমতা আছে। তা অত্যন্ত সীমাবদ্ধ। এই কথা অধিক ব্যবহৃত হলেও বাস
সত্যকে উপেক্ষা করা যায় না। আমি দেখেছি, সেদিন এখানে শ্রদ্ধেয় দেবী বে
মহাশয় উল্লেখ করলেন, বিগত আমলে, তখনকার কংগ্রেসী অর্থমন্ত্রী শংকরদ
ব্যানার্জী, তিনি তাঁর বক্তব্য রাখতেন এবং রাজ্যের হাতে অধিক ক্ষমতার ক
বলতেন। ভাষা কিছু ভিন্ন হলেও, তিনি বারবার বলতেন, এই অর্থনৈতি
চৌহদ্দির মধ্যে পশ্চিমবাংলার উন্নয়ন সঠিকভাবে হতে পারে না। আমরা দেখে
১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেসের যে বাজেট, সেই বাজেট বক্ত
তদানীন্তন মন্ত্রী শংকর ঘোষ, তিনি নিশ্চয়ই আমাদের মত করে উচ্চ কণ্ঠে
হলেও তাঁর বাজেট বক্তব্যের মধ্যে রাজ্যের সীমাবদ্ধতার কথা বলেছেন। কি
তাঁরা জোরাল ভাবে বলতে পারতেন না, জোরের সংগে বলার তাঁদের ক্ষম
ছিল না। সুব্রতবাবু তখন মন্ত্রী ছিলেন, কিন্তু ওঁরা জানেন যে, ওখান থেকে
কোনও সময়ে চাকরি খতম হয়ে যেতে পারে, কারণ কারোর নেক নজরে
থাকলে নেতা হওয়া ওঁদের পক্ষে সম্ভব নয়। বাজেট বক্তৃতার সময় তাঁরা যে ক
স্বীকার করতেন, সেই কথা কিন্তু তাঁরা পরবর্তীকালে আন্দোলনের আকা
নিয়ে যেতে পারতেন না। আমরা কি কাজ করছি? আমরা করছি এই, কে
রাজ্যের সম্পর্কের যে পুনর্বিন্যাস তা ঘটানোর যে দাবি সেই দাবি আমরা জানা
সমস্ত পশ্চিমবাংলার স্বার্থে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা আশা কর
যে, আপনাদের মধ্যে যাঁরা সৎ কংগ্রেসী আছেন, তাঁরা অন্ততঃ এই দাবিটা তুলবে
পশ্চিমবাংলার স্বার্থে। ওঁদের পূর্বসূরীরা বারবার যে কথা উচ্চারণ করেছেন, সে
কথা ওঁরা জোরের সংগে বলবেন। প্রতি বছর ডেভেলপমেণ্ট কাউন্সিলে টা
কমানো হচ্ছে। আমরা দেখেছি মাননীয় মুখ্যমন্ত্রী ডেভেলপমেণ্ট কাউন্সিলে গেছে
অন্য রাজ্যের টাকা বাড়ছে, পশ্চিমবাংলার টাকা কমে যাচ্ছে। এটাই হ
বাস্তব ঘটনা। এর বিরুদ্ধে পশ্চিমবাংলার মানুষের যে প্রতিবাদ, যে অধিকা
সেই অধিকার তাদের আছে এবং সেই অধিকার অর্জন করার জন্য আন্দোলন চলবে
পশ্চিমবাংলার মানুষ কেন্দ্রের এই বৈষম্যের বিরুদ্ধে জনমত গড়ে তুলবে

কংগ্রেসীরা নৈরাজ্য সৃষ্টি করে সেই আন্দোলনকে স্তব্ধ করে দিতে পারবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁরা বললেন—কাশীনাথ মিশ্র মহাশয় বললেন যে, পশ্চিমবাংলাতে স্কুল ইত্যাদি হয় নি। প্রাথমিক স্কুলগুলো ভেঙ্গে পড়ছে ইত্যাদি। কিন্তু আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই আমি বিধানসভার পুরোনো কার্য-বিবরণীতে দেখেছি বিগত ৫ বছরের মধ্যে প্রাথমিক শিক্ষা বিস্তারের জন্য একদিকে যেমন বহু স্কুল খোলা হয়েছে, স্কুল বাড়ী তৈরির জন্য তেমনি ১০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল। অতীতে কংগ্রেসীদের রাজত্বেও স্কুল বাড়ী করার জন্য এত টাকা কখনও বরাদ্দ করা হয় নি। আমি মাননীয় কাশীবাবুকে স্মরণ করিয়ে দিই, যে সমস্ত ১২ ক্লাশ হাই স্কুল আছে সেই সমস্ত স্কুলগুলো ভেঙ্গে পড়ছিল, যেগুলো সাধারণ মানুষ এবং শিক্ষাব্রতীরা চ্যারিটি করে স্কুলগুলো চালাতো এবং গৃহগুলোকে ঠিক রাখার চেষ্টা করতো, বামফ্রন্ট সরকার আসার পর এই রকম প্রতিটি ১২ ক্লাশ স্কুলের জন্য ৬০,০০০ টাকা করে বরাদ্দ করা হয়েছে। জুনিয়ার হাই স্কুলগুলোতেও টাকা বরাদ্দ করা হয়েছে, এটাই হচ্ছে ঘটনা। সেই কারণে তিনি সভাকে বিকৃত করেছেন। সুব্রতবাবুর সুবিধা, তিনি যে তথ্য দেন সেই তথ্যের সংগে পরিসংখ্যানের কোন যোগাযোগ না রেখেই তা উত্থাপন করার চেষ্টা করেন, এটা তাঁর একটা বিশেষ গুণ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুলিশ খাতে ব্যয়বরাদ্দ সম্পর্কে কেউ কেউ সমালোচনা করেছেন। পুলিশ খাতে ব্যয়বরাদ্দ করতে আমরাও চাই না। নীতিগতভাবে পুলিশ খাতের ব্যয়বরাদ্দের আমরাও বিরোধী। কিন্তু কি করা হবে। সমস্ত পশ্চিম বাংলাতে ওঁরা যে নৈরাজ্য তৈরি করছেন, মানুষ উদ্যোগী হয়ে ওঁদের প্রতিহত করছেন এটা ঠিক, কিন্তু যেভাবে ওঁরা চুরি, ছিনতাই থেকে আরম্ভ করে নিজেদের মধ্যে যে গোলমাল শুরু করেছেন, যেভাবে জনজীবনকে বিপর্যস্ত করছেন, যেভাবে সন্ত্রাস তৈরি করছেন, তেমনি সাধারণ মানুষের উদ্যোগে যেমন সেগুলোকে রোধ করা হচ্ছে, সঙ্গে সঙ্গে পুলিশও তো দরকার? দরকার না হলে ওঁরা কংগ্রেসের নাম নিয়ে যে সমাজবিরোধীদের ছাপ মেরে দিচ্ছে কংগ্রেসী বলে, তাদের যদি আজকে সঠিকভাবে মোকাবিলা করতে হয় তাহলে এছাড়া কোন পথ নেই। পুলিশকে জনমুখী করতে হবে, এটা অত্যন্ত দুরূহ কাজ। সুতরাং পুলিশ খাতে ব্যয়বরাদ্দ করা হচ্ছে এই জন্য, ওরা যদি ওদের সমাজবিরোধীদের ত্যাগ করে তাহলে ব্যাপারটা অনেক সহজ হয়ে যায়।

[illegible] এবং পুলিশ খাতে ব্যয়বরাদ্দের প্রশ্ন ওঠে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, [illegible]য়নাল সাহেব পণ্ডিত লোক। তিনি যে কথা বলে গেলেন, সুব্রতবাবু তাঁর কথা সব ঠিক বলে তারস্বরে চীৎকার করছেন। তিনি তাঁর সুরে সুর মিলিয়ে কোরাসলি

বলে গেলেন পশ্চিমবাংলায় নাকি এক কিলোমিটারও রাস্তা হয় নি। বিগত ৫ বছরে পশ্চিমবাংলায় ৩০০ কিলোমিটার নতুন রাস্তা হয়েছে। এই তথ্যটা সুব্রতবাবুর জেনে রাখা ভাল। সুব্রতবাবু কলকাতায় বাস করেন। গ্রামাঞ্চলে ব্যাপক রাস্তাঘাট হয়েছে, প্রচুর লিঙ্ক রোড হয়েছে। কৃষি দপ্তরে সেইসব খবর লিপিবদ্ধ রয়েছে। জয়নাল সাহেব ঐ যে সব তথ্য দিয়ে গেলেন, সেই তথ্যের উপর ভিত্তি করে সুব্রতবাবু বলে গেলেন। আমি সুব্রতবাবুকে বলছি, আপনি আমার মুর্শিদাবাদ জেলায় গিয়ে দেখে আসুন কংগ্রেস আমলে গ্রামাঞ্চলে রাস্তাঘাটের অবস্থা কি ছিল, আর এখন কি হয়েছে। এখন রাস্তাঘাটের অবস্থা কি হয়েছে সেটা গ্রামাঞ্চলের মানুষ ভাল করেই জানেন এবং সেই জন্য আজকে ভুল তথ্য উপস্থাপন করে ওঁরা সাধারণ মানুষকে বিভ্রান্ত করার জন্য এই কথা বলে যাচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আর একটি কথা বলতে চাই—একটু আগে মাননীয় সদস্য শাস্ত্রীবাবু বলে গেলেন, বেকার সমস্যা ভয়াবহ আকার ধারণ করেছে। আমরা জানি এই ভয়াবহ বেকার সমস্যার সমাধানের জন্য ব্যাপক শিল্প বিকাশের প্রয়োজন আছে এবং এর জন্য যে টাকা দরকার সেই টাকা আমাদের হাতে নেই। আমরা যে সমস্ত ইণ্ডাষ্ট্রিয়াল লাইসেন্স, লেটার অব ইনটেন্ট কেন্দ্রের কাছে দাবি করি তা মঞ্জুরীকৃত হয় না। আমাদের শিল্পমন্ত্রী, শ্রমমন্ত্রী জানিয়েছেন, শিল্প লাইসেন্সের অনুমোদন পাওয়া যাচ্ছে না। আমরা জানি পুঁজিবাদী রাষ্ট্র ব্যবস্থার মধ্যে থেকে ব্যাপক শিল্পোন্নয়ন ঘটানো ছাড়া এই বেকার সমস্যা প্রশমিত হতে পারে না। সেই ক্ষেত্রে কেন্দ্রের প্রচণ্ড রকম বাধা যে আছে সেটা আমরা ভালভাবেই জানি। আমরা জানি ছাত্র ও যুব সমাজের মধ্যে বিশৃঙ্খলা ছড়িয়ে দিয়ে ওদের রাজত্ব পুনরায় কায়েম করার জন্য ওরা নানাভাবে অপচেষ্টা চালিয়ে যাচ্ছেন। ছাত্র ও যুব সমাজের মধ্যে অপসংস্কৃতি ছড়িয়ে দিচ্ছেন। এই অপসংস্কৃতিকে দূর করে তার পাশাপাশি সুস্থ ও বলিষ্ঠ সুসংস্কৃতি পরিচালিত করে যুবসমাজকে আগামীদিনে সমাজ পরিবর্তনের সংগ্রামে এগিয়ে নিয়ে যেতে হবে। আমাদের সীমাবদ্ধ অর্থনৈতিক ক্ষমতার মধ্যে এই ভয়াবহ বেকার সমস্যার সমাধানের জন্য কিছু ছেলেকে বেকার ভাতা দিয়ে আমরা একটা ঐতিহাসিক কাজ করেছি। সঙ্গে সঙ্গে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির জন্য বাজেটের এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও আমাদের চেষ্টা করতে হবে। গ্রামের যুব সম্প্রদায়, কৃষক, শ্রমিকশ্রেণীর যে সমস্ত ছেলে লেখাপড়া শিখেছে, এইসব শিক্ষিত সম্প্রদায় যুবকদের মধ্যে ব্যাপকভাবে বিভ্রান্তিকর প্রচার চলেছে। তাদের নিয়ে বিক্ষোভ সৃষ্টি করার চেষ্টা হচ্ছে। সেই বিক্ষোভকে সঠিক খাতে পরিচালিত করার জন্য দৃষ্টি দিতে হবে। এর জন্য ব্যাপক কর্মসংস্থানের দিকে দৃষ্টি দিতে হবে।

আগামী পূর্ণাঙ্গ বাজেট রচনার সময় এই কর্মসূচীর প্রতি লক্ষ্য রাখতে হবে। আজকে পশ্চিমবাংলায় ১৬টি চটকল বন্ধ হয়ে আছে। এই চটকলগুলি খোলার দায়িত্ব, কার? আমরা বিগত বিধানসভায় এই চটকলগুলি জাতীয়করণের প্রস্তাব গ্রহণ করেছিলাম। চটকল মালিকের শোষণ ও শাসনে গোটা দেশের পাট চাষীরা আজকে বিপর্যস্ত হচ্ছে। শুধু যে পাট চাষীরাই বিপর্যস্ত হচ্ছে তা নয়, এর সঙ্গে নিযুক্ত শিল্প শ্রমিকরাও বিপর্যস্ত হচ্ছে। অনেকে বেকার হচ্ছে। এরই প্রতিবাদে আমরা বিধানসভায় একটা প্রস্তাব নিয়ে এসেছিলাম চটকলগুলি জাতীয়করণ করা হোক। দুটি দিকে তাকিয়ে আমরা এই প্রস্তাব করেছিলাম। একদিকে শিল্প শ্রমিকদের কর্মসংস্থান নিশ্চিত করে তোলা, অন্যদিকে হাজার হাজার পাট চাষীরা বছরের পর বছর যে মার খাচ্ছে, পাটের ন্যায্য দাম পাচ্ছে না—তারা যাতে পাটের ন্যায্য দাম পায় সেই দিকে তাকিয়ে আমরা চটকলগুলি জাতীয়করণের প্রস্তাব তুলেছিলাম। সুব্রতবাবু ট্রেড-ইউনিয়ন করেন, পশ্চিমবঙ্গে পাট শিল্পে নিযুক্ত শ্রমিকদের অবস্থা আপনি ভাল করেই জানেন। আপনি পশ্চিমবাংলার পাট চাষীদের অবস্থা ভাল করে জানেন। পাট চাষী, চটকল শিল্পে নিযুক্ত শ্রমিকদের স্বার্থে পাটকলগুলি জাতীয়করণের দাবি গড়ে তুলুন। জাতীয়করণের দাবিতে আমরা বিধানসভায় প্রস্তাব গ্রহণ করেছিলাম এবং সেই প্রস্তাবের ভিত্তিতে কলকাতার পথে পথে মস্তানী না করে যদি সাহস থাকে তাহলে চটকলগুলি জাতীয়করণের দাবি গড়ে তুলুন। এই কথা বুঝতে হবে—সুব্রতবাবু, সোমেনবাবুর প্রকৃত সাহস নেই। ওঁরা কলকাতার পথে পথে মস্তানী করে জনজীবন বিপর্যস্ত করার সাহস রাখেন, কিন্তু চটকল জাতীয়করণের সাহস রাখেন না। এ সাহসিকতা প্রকৃত সাহসিকতা নয়।

[ 6.00—6.10 P.M. ]

প্রকৃত সাহসিকতা হচ্ছে এই দেশের মানুষের স্বার্থে, শ্রমজীবী মানুষের স্বার্থে, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষের স্বার্থে, দেশের শোষিত মানুষের স্বার্থে প্রকৃত যে লড়াই সেই লড়াই যদি গড়ে তুলতে পারা যায় তবেই সার্থক হওয়া যাবে। সেই দিকে তাকিয়ে আমি ওঁদের বলব, বিধানসভায় গৃহীত যে প্রস্তাব সেই প্রস্তাবের ভিত্তিতে আজকে যে আন্দোলন আমরা গড়ে তুলেছি, সাহস যদি থাকে তাহলে আমাদের সংগে অংশ গ্রহণ করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করবো। রাজ্য সরকারের আর্থিক সীমাবদ্ধতার দিকে তাকিয়ে আমাদের প্রখ্যাত অর্থনীতিবিদ শ্রদ্ধেয় ডঃ অশোক মিত্র মহাশয়

বাজেট ভাষণের মধ্যে রাজ্যের নিজস্ব ব্যাংকের কথা বলেছিলেন। অশোক মিত্র মহাশয় দূরদর্শী লোক ছিলেন। তিনি ঠিকই বুঝেছিলেন যে, রাজ্যের নিজস্ব ব্যাংক যদি আমরা গড়ে তুলতে পারি তাহলে পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রের বিমাতৃসুলভ আচরণের ফলে পশ্চিমবাংলা যে অর্থনৈতিক সমস্যায় ভুগছে নিজস্ব ব্যাংক হলে বিনিয়োগের সুযোগ অনেকটা বাড়বে। সেই দৃষ্টিভঙ্গি থেকেই তিনি রাজ্যের নিজস্ব ব্যাংকের কথা বলেছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, রাজ্যের নিজস্ব ব্যাংক করার যে প্রস্তাব সেটা কার্যকরী করার জন্য কেন্দ্রের সংগে সংগ্রামের যে ব্যাপারটা সেটা অব্যাহত রাখা হোক। রাজ্যের নিজস্ব ব্যাংক হলে আমাদের কিছুটা অর্থনৈতিক স্বচ্ছলতা আসবে। সেইদিক থেকে পূর্ণ বাজেটের সময় এই বিষয়টাকেও রাখা দরকার। এই কথা বলে মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় যে ভোট অন এ্যাকাউন্ট বাজেট পেশ করেছেন সুনির্দিষ্ট কার্যক্রমের ভিত্তিতে সেটাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসমর মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ উপযোজন (অন্তর্বর্তী অনুদান) (২ নং) বিধেয়ক, ১৯৮২ মাননীয় অর্থমন্ত্রী যেটা পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। স্যার, কেন আমি বিরোধিতা করছি সেটা আমি আপনার মাধ্যমে এই হাউসে রাখছি। এখানে বেকার খাতে ৩ কোটি ৫১ লক্ষ ১০ হাজার টাকা রাখা হয়েছে। এই টাকা কোন্ বেকারদের স্বার্থে ব্যয়িত হবে? এই টাকা ব্যয়িত হবে সেই বেকারদের স্বার্থে যে বেকার ভাইরা লাল পার্টি করে। স্যার, আজকে ভোট অন এ্যাকাউন্ট বাজেটের মাধ্যমে যে টাকা চাওয়া হচ্ছে সেই টাকা পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের টাকা, এটা কোন বিশেষ দলের টাকা নয়। স্যার, আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কিছু কমরেডদের স্বার্থে, কিছু গুণ্ডার স্বার্থে এই টাকাটা ব্যয়িত হবে। আজকে সারা পশ্চিমবাংলায় যে সন্ত্রাসের রাজত্ব, যে রক্তের হোলি খেলার রাজত্ব কায়েম হয়েছে, আজকে বাজেটের মাধ্যমে যে টাকাটা চাওয়া হচ্ছে সেই টাকাটা এইসব ক্ষেত্রে ব্যয়িত হবে।

(গোলমাল)

স্যার, যারা চিৎকার করে আমার কথাকে ঢেকে দিতে চান তাঁরা কিন্তু তা করতে পারবেন না। স্যার, একটু আগে ডাঃ আবেদিন যে কথা বলছিলেন সে কথা আমিও

বলি, ওঁরা রিগিং করে ক্ষমতায় এসেছেন, আর এখানে এসে চিৎকার করে আমাদের কণ্ঠকে স্তব্ধ করে দিতে চাইছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার দৃষ্টি আকর্ষণ করে এই কথা বলতে চাই যে, আমরা যারা গণতন্ত্রের কথা বলি, ব্যক্তি স্বাধীনতার কথা বলি এই বিধানসভায়, তাদের কণ্ঠরোধ ওরা করতে পারবে না। আজকে গ্রামবাংলায় আমরা কি দেখছি? আমরা দেখছি পঞ্চায়েতের যে কোটি কোটি টাকা, সেই টাকার একটা কোন স্থায়ী সমস্যার সমাধান হয় নি। পঞ্চায়েতের কোটি কোটি টাকা গ্রামবাংলার লক্ষ লক্ষ পঞ্চায়েতের দালালের পকেটে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে এই ভোট অন এ্যাকাউন্টের বিরোধিতা করছি। এই ভোট অন এ্যাকাউন্টে পঞ্চায়েতের যে খরচ দেখান হয়েছে, এই টাকা কার স্বার্থে ব্যবহৃত হবে? এই টাকা ব্যবহৃত হবে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কিছু দালালের জন্য এবং কিছু গুণ্ডাদের সাহায্য করার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বই পড়েছিলাম, 'নিশিথ দেশের ঘুম ভেংগছে'। পশ্চিমবাংলার মানুষ বিগত ৫ বছর মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অত্যাচারে, শোষণে আজকে জেহাদ ঘোষণা করেছেন এবং সেই জেহাদের প্রোডাকশান হচ্ছি আমরা। আর ওরা যাঁরা এসেছেন তাঁরা জেহাদের প্রোডাকশান নন, ওঁরা ক্ষমতার প্রোডাকশান। ক্ষমতা নিয়ে পঞ্চায়েত, জেলা-পরিষদ তথা কিছু কিছু মন্ত্রীদের অনুকম্পায় আজকে বিধানসভায় ওরা সংখ্যা গরিষ্ঠ। আমরা কিন্তু এতে ভীত নই। আমরা এখানে কি দেখছি? আমরা দেখেছি এই বাজেটে অনেকে অনেক বড়বড় কথা বলেছেন। কিন্তু মার্কসবাদী কমিউনিস্ট পার্টি পশ্চিম বাংলায় কৃত্রিম অভাব সৃষ্টি করতে চায়। কেন করতে চায়? কারণ যদি গরিব মানুষের পেট জ্বলে তাহলে তারা হাতিয়ার ধরবে এবং সেই হাতিয়ার ধরলে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ভুয়া বিপ্লবের স্বপ্ন স্বার্থক হবে। আমরা কি দেখেছি? আমরা দেখেছি, গত যে মিনিকিট দেওয়া হল ভাল ফসল উৎপাদনের জন্য সেই মিনিকিট, সেই গমের বীজ মার্কসবাদী কিছু সমর্থক দালালরা আটা করে খেয়ে ফেললেন। আমরা দেখেছি, যে আলুর বীজ দেওয়া হল জমিতে লাগাবার জন্য, সেই আলুর বীজ জমিতে না লাগিয়ে তরকারী করে খেয়ে ফেলা হয়েছে। পশ্চিমবাংলার উৎপাদন, পশ্চিমবাংলার মেহনতী মানুষের যে স্বপ্ন, সেই পশ্চিমবাংলার উৎপাদন আজকে পায়খানা। পশ্চিমবাংলার উৎপাদনের জন্য যে আলুর বীজ, যে গমের বীজ, যে মিনিকিট দেওয়া হল সেগুলি মার্কসবাদী নেতারা, মন্ত্রীর মন্ত্রশিষ্যরা লুচি ভেঁজে, আলু কেটে তরকারী করে খেয়ে ফেললেন। আজকে কোথায় উৎপাদন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলতে চাই,

পশ্চিমবাংলার মানুষের স্বার্থে দেয় যে করের টাকা, সেই টাকা মুষ্টিমেয় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির স্বার্থে কেন খরচ করা হবে ? সেই টাকার অধিকার পশ্চিমবাংলার প্রতিটি মানুষের আছে।

[ 6.10—6.20 P.M. ]

যে মার্কসবাদী কমিউনিস্ট নেতারা কংগ্রেসকে সাম্প্রদায়িক দল বলছেন তাঁদের আমি বলব যে, আজকে বামফ্রন্ট সরকার সি. পি. আই. ( এম ) দলের লোকেরা এক জাত এবং কংগ্রেস (ই) দলের লোকেরা আলাদা জাত এইভাবে দেখছেন এবং কংগ্রেসীদের সমস্ত রকমের কার্যকলাপের বিরোধিতা করছেন। আজ আমাদের ব্যক্তিগত মতামত জানাবার পর্যন্ত অধিকার নেই, কোনও অধিকার নেই। তাই আমি আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, সারা পশ্চিম বাংলায় সাম্প্রদায়িক কমিউনিস্ট জাতির সঙ্গে কংগ্রেস জাতির লড়াই শুরু হয়ে গেছে। সুতরাং পশ্চিমবাংলার প্রশাসনের কাছ থেকে যদি আমরা কোনরকম সাহায্য না পাই তাহলে আর কারো মুখাপেক্ষী হয়ে থাকতে পারব না।

আজকে মুখ্যমন্ত্রীর কাছে আমার জিজ্ঞাসা, কার স্বার্থে এই ভোট অন এ্যাকাউন্টের ব্যয় মঞ্জুরী চাওয়া হচ্ছে ? এর পিছনে পুঁজিপতিদের স্বার্থ থাকলেও পশ্চিমবাংলার গরীব মানুষের কোনও স্বার্থ নেই। সুতরাং এই বিলের আমি বিরোধিতা করছি।

**শ্রীবিমলানন্দ মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল এ্যাপ্রোপ্রিয়েশন ( ভোট অন এ্যাকাউন্ট ) ( ২নং ) বিল, অর্থমন্ত্রী যা পেশ করেছেন, তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি।

বিরোধী পক্ষের নিশ্চয়ই সমালোচনা থাকবে, সমালোচনা তাঁরা করেছেন এবং বিরোধীদের কাছ থেকে আমরা নিশ্চয়ই সমালোচনা আশা করব। কিন্তু সমালোচনার কথাগুলি যদি বাস্তব সত্য হ'ত এবং যেটুকু ইতিবাচক কাজ হয়েছে সেটুকুরও যদি উল্লেখ থাকতো তাহলে আমরা খুশী হতাম। কেবল নেতিবাচক দিকগুলিই তাঁরা উত্থাপন করেছেন এবং কিছু বিকৃতভাবেই করেছেন। অথচ বিগত নির্বাচনে মানুষ তাদের অভিজ্ঞতার ভিত্তিতে রায় দিয়েছে। নিশ্চয়ই বামফ্রন্টের কর্মসূচীর ফলাফলটা বিচার করতে হবে এবং বিচার করতে হবে মানুষ সেটাকে কিভাবে গ্রহণ করছে এবং নির্বাচনের ফলাফলটাও বিচার করতে হবে যে,

মানুষ কোনদিকে সমর্থন জানাচ্ছে। আমাদের রাজ্যের এই ক্ষুদ্র গণ্ডির মধ্যে আমরা কি দেখছি? বিরোধীরা বলছেন, বিগত পাঁচ বছরে রাস্তা-ঘাট আদৌ হয় নি, এক মাইলও রাস্তা হয় নি। তা আমি বলব যে, আমি যেখানে থাকি এবং যেখানে থেকে নির্বাচিত হয়ে এসেছি সেই শান্তিপুরে জয়নাল আবেদিন সাহেব যদি একটু ঘুরে আসতেন স্টেট বাসে চেপে বা নিজের গাড়ি চেপে মালদহ যাবার পথে তাহলে দেখতে পেতেন যে, যেখানে কোন রাস্তাই ছিল না সেখানেও আজকে পিচের রাস্তা হয়েছে। তিনি যদি ফুলিয়ায় একবার যেতেন তাহলে দেখতে পেতেন যে, সমস্ত কাঁচা রাস্তাগুলি কিভাবে পিচের রাস্তায় পরিণত হয়েছে। ফুলিয়া থেকে আড়পুলি পর্যন্ত পিচের রাস্তা হয়েছে। শান্তিপুর থেকে বাগআঁচড়া পর্যন্ত বহুকালের অবহেলিত রাস্তাটা আজকে পিচের রাস্তায় পরিণত হয়েছে। শান্তিপুরের মিউনিসিপ্যালিটির সমস্ত রাস্তাগুলি আজকে পিচের রাস্তায় পরিণত হয়েছে। আমাদের ওখানে একটা গ্রামীণ হাসপাতালে কংগ্রেসী আমলে ১,২০০ টাকার অভাবে এক্স-রে মেশিন অকেজো হয়ে পড়েছিল। আজকে সে হাসপাতালে গিয়ে দেখে আসুন, নিয়মিত এক্স-রে'র কাজ হচ্ছে। এগুলি খুবই ছোট ছোট ঘটনা, তবুও আজকে ওঁদের কথার জবাবে আমাদের এসব বলতে হচ্ছে। ওঁদের আমলে সে হাসপাতালে কোন ডাক্তার ছিল না। অথচ আজকে সেখানে ডাক্তার আছে। বাগআঁচড়া হাসপাতালে এবং গয়েশপুর হাসপাতালে আজকে ডাক্তার আছে। তার পরে আমি গত পাঁচ বছর হ্যাণ্ডলুম ডেভেলপমেন্ট কর্পোরেশনের ডিরেক্টর বোর্ডের সদস্য ছিলাম। আমি দেখেছি তন্তুশ্রী বলে যে দোকানগুলি আছে সেগুলির সংখ্যা ১৯৭৭ সাল পর্যন্ত ছিল মাত্র নয়টি। আর আজকে সেই সংখ্যা বেড়ে ৪৪টি দোকান হয়েছে।

৭টি এজেন্সি আছে, দিল্লীতে আছে, আগরতলায় আছে, মাদ্রাজে আছে এবং সেখানে আজকে লাভের মুখ দেখতে শুরু করেছে। আমরা গিয়ে প্রথমেই দেখলাম, কোন হিসাব নেই, কয়েক বছরের কোন হিসাব নেই, সেই হিসাব তৈরি করতে আমাদের হিমসিম খেতে হয়েছে। যেটা কেন্দ্রীয় গোডাউন সেখানে গিয়ে দেখলাম ১৪ হাজার কাপড়, অত্যন্ত জ্যাল-জেলে কাপড় পড়ে আছে দীর্ঘদিন ধরে এবং সেগুলো নষ্ট হয়ে যাচ্ছে। ঐ সমস্ত কাপড়গুলি সাব-স্ট্যাণ্ডার্ড কাপড়। সেই সমস্ত কাপড়গুলির জন্য ব্যাঙ্কে সুদ গুনতে হচ্ছে। আমরা সেই সমস্ত কাপড়গুলি বিক্রি করে দিলাম কেনা দামে। এইভাবে লোকসানের পর লোকসান চলছিল। গত হস্তশিল্প প্রদর্শনীতে সারা ভারত অংশ গ্রহণ করেছিল এবং তাতে এক-একদিনে ১০ হাজার থেকে ২০ হাজার টাকা বিক্রি হয়েছিল। সুতরাং উন্নয়ন যে ঘটেছে

এটা তারা লক্ষ্য করলেই বুঝতে পারতেন। আগে গ্রামের রাস্তাগুলোর চেহারা ছিল খানাখন্দে ভরা। এখন সেই খানা-খন্দগুলো সারানো হয়েছে। গ্রামাঞ্চলে গিয়ে দেখতে পাবেন রাস্তাগুলি দিয়ে কৃষকেরা জমিতে গরুর গাড়ী নিয়ে যেতে পারছে, খানাখন্দে পড়তে হচ্ছে না। এগুলি মেরামত করা হয়েছে এই বামফ্রন্ট সরকারের আমলেই। গ্রামে গ্রামে টিউবওয়েল স্থাপিত হয়েছে, পানীয় জলের অভাব দূর হয়েছে। সুতরাং যা ঘটছে এবং যা হয়েছে সেগুলি যদি উল্লেখ করতেন বা সমালোচনা করতেন তাহলে আমাদের সাহায্য করা হতো। কিন্তু সেই পথে আপনারা গেলেন না। ওনারা আইন-শৃঙ্খলার কথা তুললেন এবং বললেন হাসপাতালে পর্যন্ত পুলিশ ফাঁড়ি বা থানা বসাতে হবে। কিন্তু ওঁনারা রাজ্যপালের ভাষণ চলাকালীন বিধানসভায় যে কাণ্ড করলেন এবং বিধানসভার বাইরে গিয়ে যেভাবে রাজ্যপাল মহাশয়কে ধিক্কার দিলেন এবং জাতীয় পতাকার অবমাননা করলেন তাতে আমার মনে হচ্ছে এঁরা যে সব কাণ্ড করেন তাতে আগামী দিনে বিধানসভাতেও বোধহয় থানা কিম্বা ফাঁড়ি বসাতে হবে এঁদের জন্য। এই কংগ্রেস দলের একটা সম্মান ছিল এবং জাতীয় কংগ্রেস সম্পর্কে সাধারণ মানুষের মনে একটা শ্রদ্ধা ছিল। যাঁরা প্রবীণ কংগ্রেসী সদস্য আছেন তাঁরা এই দলের চেহারা দেখে নিশ্চয়ই মনে মনে ধিক্কার দিচ্ছেন। কিন্তু পুরানো দিনের ঐতিহ্যের কথা স্মরণ করে তাঁরা দলের বাইরে যেতে পারছেন না। এখানে খাদ্যমন্ত্রীর কথা উল্লেখ করে বলা হলো তাঁর খাদ্যনীতি ব্যর্থ হয়েছে বলেই তিনি পরাজিত হয়েছেন। একথা আপনারা বলতে পারেন, কিন্তু ওঁনার এলাকা হচ্ছে কলকারখানা প্রধান এলাকা, ধনী মানুষের এলাকা। অথচ সেই এলাকাতেই সুধীন কুমার ৮ হাজার বেশী ভোট পেয়েছেন।

[ 6.20—6.30 P.M. ]

যাঁরা এটা বলছেন, তাঁরা একটু খোঁজ করবেন, তাঁরা নিজেরাই জানবেন, One of the best food Ministers in India. শ্রীসুধীন কুমার এটাই ছিলেন। তাঁরা এটাকে বিকৃত করবার চেষ্টা করেছেন। কেন্দ্র থেকে নানান ভাবে সরবরাহ বন্ধ করে কম খাদ্য দিয়ে চেষ্টা করেছেন। তাঁরা চেষ্টা করেছেন কিভাবে সরবরাহটাকে বন্ধ করা যায়। আমার সময় কম, শেষ হয়ে আসছে, আমি এই কথা বলি, সমালোচনা তাঁরা করুন, কিন্তু তাঁদের দেশকে গঠন করার ইচ্ছা আছে বলে আমার ধারণা হচ্ছে না। দেশকে জাহান্নামে যদি তাঁরা নিয়ে যেতে চান, আমি আর

একবার তাঁর কথা বলছি, যাঁর নামে ওঁরা শপথ করেন সেই গান্ধীজীর কথা—যে-মাটি দিয়ে প্রতিমা গড়া যায়, আবার সেই মাটি দিয়েই বাঁদর গড়া যায়, সেটা নির্ভর করে শিল্পীর উপরে। ওঁরা নিজেরা বাঁদর গড়েছেন, প্রতিমা গড়ার মত শিল্পী-মন ওঁদের নেই, ওঁরা বাঁদর গড়ে সারা দেশকে বাঁদরে পরিণত করতে চেয়েছেন। কিন্তু আমরা ছেলেদের বাঁদর হতে দেব না। আমরা প্রতিমা গড়ার শপথ নিয়ে এসেছি। আগামী দিনের ইতিহাস এই কথাই বলবে যে, যারা দেশের মানুষকে বাঁদরে পরিণত করতে চাইছে তাদের দিন শেষ হয়ে এসেছে, নির্বাচনের ফলাফলের ভিতর দিয়ে সেটা প্রমাণিত হয়েছে। এখন শুধু পশ্চিমবঙ্গে হয়েছে, আগামী দিনে গোটা ভারতবর্ষে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীফণী ভূষণ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেটের উপর বক্তব্য রাখতে গিয়ে আমি প্রথমেই বলছি যে, এই বাজেট যাদের জন্য করা এটা তাদেরই বিরুদ্ধে গেছে। গরীব, সাধারণ, খেটে খাওয়া মানুষের কোন সুবিধার জন্য এই বাজেট তৈরি হয় নি। আপনারা জানেন পশ্চিমবঙ্গের বেশীর ভাগ মানুষ হচ্ছে কৃষিজীবী। দুঃখের সঙ্গে জানাচ্ছি সেই কৃষিজীবী মানুষের কথা ভেবে অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেটে সে রকম বরাদ্দ করেন নি। আজকে গ্রাম বাংলার মানুষ পশ্চিমবঙ্গের মানুষের প্রায় ৩ ভাগ হচ্ছে কৃষিজীবী। কিন্তু এই বাজেটে সেই মানুষগুলিকেই উপেক্ষা করা হয়েছে। দেখুন চাষের ক্ষেত্রে এগ্রিকালচারের জন্য যে বরাদ্দ করা হয়েছে আমি মনে করি এটা অত্যন্ত কম। গ্রামের ক্ষেতে-খামারে জল দেওয়ার ব্যবস্থা রিভার লিফ্‌ট স্কীম কত কম তা সবাই জানেন। অপদার্থ বামফ্রন্ট সরকার তার কিছুই করেন নি। এই পাঁচ বছরে কি করেছেন? কোন সেচের ব্যবস্থা করেছেন? আসুন আমার মালদহ জেলায় দেখাব, একটি নয়—মালদহের কোন জায়গায় একটিও দেখতে পাবেন না। আমি চ্যালেঞ্জ করছি। আপনারা সব ধ্বংস করেছেন। সমস্ত দেশের বিদ্যুতের তার চুরি করিয়েছেন, একটা চোরও ধরেন নি। আপনাদের লজ্জা হওয়া উচিত যে, আপনারা একটা চোরকেও ধরতে পারেন নি। আপনাদের প্রশাসনিক ব্যবস্থার জন্য যা বরাদ্দ করেছেন তা কি জন্য করেছেন? কি জন্য সে ব্যাপারে অর্থ ব্যয়িত হচ্ছে? কোন কিছুই করেন নি, এমন কি এগ্রিকালচারের উপর কোন সিদ্ধান্তই আপনারা নেন নি। স্বাস্থ্য বিভাগের কথা বলছি। স্বাস্থ্য বিভাগে বরাদ্দ করা হয়েছে। আমি বলছি এটাও কম। তার প্রমাণ প্রতিটি চিকিৎসালয়ে চিকিৎসা হচ্ছে না। সেই সব চিকিৎসালয় প্রায়ই বন্ধ হয়ে যাচ্ছে। কোন বেডের ব্যবস্থা নেই। আমি মালদা সদর হাসপাতালের

কথা বলছি। সেই হাসপাতালে এত রোগী যে, এক বেডে ২ জন করে থাকে। তারপর মেঝেতে দু'জন শুয়ে আছে। শেষ কালে এখন লবিতে এসে পৌঁছেছে।

কারণ এখানে বেড দেওয়া হচ্ছে না। ডাক্তারদের জিজ্ঞাসা করা হলে বলে যে, ঔষধ নেই, বেড নেই। এর জন্য আমরা কি করবো। গরীব মানুষগুলির জন্য হাসপাতাল তৈরি করা হচ্ছে। কিন্তু বেডের কোন ব্যবস্থা নেই। সদর হাসপাতালের বিল্ডিং তৈরি করা হয়েছে। দুর্ভাগ্যের বিষয় হলো আজ ৬ মাস বিল্ডিং তৈরি হয়েছে, কিন্তু বেড চালু করা হ'ল না। লজ্জার কথা আপনাদের, হাসপাতালে কুকুরগুলো মানুষের সঙ্গে ঘুমোয়। এই কুকুরগুলোকে তাড়াবার জন্য কোন লোক থাকে না। এই হাসপাতালকে আপনারা কি করেছেন। শুধু চীৎকার করলেই হবে না। পঞ্চায়েতের জন্য আপনারা ব্যয়বরাদ্দ করেছেন। আমার পূর্ববর্তী বক্তা সমর মুখার্জী সত্য কথাই বলেছেন। আমরা এই পঞ্চায়েতের বিরুদ্ধে কম্‌প্লেন করেছি, লিখিত কম্‌প্লেন করেছি কিন্তু আজ পর্যন্ত এই পঞ্চায়েতের কোন বিচার হয় নি। কোন জিনিস কন্‌স্ট্রাকশান হয় নি, কোন কনট্রাকটার নেই, অথচ টাকা ব্যয় হয়ে গেল। এই ব্যাপারে কম্‌প্লেন করা সত্ত্বেও কোন বিহিত হয় নি। আপনারা চীৎকার করে আমাদের মুখ বন্ধ করবার চেষ্টা করবেন! চীৎকার করে মুখ বন্ধ করা যায় না। শাসন ব্যবস্থার প্রতি আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। শাসন ব্যবস্থার জন্য যে অর্থ ধরা হয়েছে আমার মনে হয় সেটা ধরা উচিত নয়। যখন পুলিশকে আপনারা কাজ করতে দেবেন না, জ্যোতিবাবুর লোকেদের কথা অনুযায়ী কাজ হবে—কংগ্রেস (আই)-এর লোককে, সাধারণ মানুষকে গ্রেপ্তার করো, তাহলে পুলিশ কাজ করবে কি করে? এই পুলিশ বলে—আমরা বাবুদের অর্ডার পাচ্ছি না, আমাদের নেতা অর্ডার দিচ্ছে না, আমরা যাব কি করে। এই যখন পুলিশের অবস্থা—পুলিশ যাবে না, কাজ করবে না, সেই জন্য আমার মনে হয় পুলিশ খাতে যে অর্থ রাখা হয়েছে সেটা বন্ধ করে দেওয়া হোক। এই তো হচ্ছে প্রশাসনের অবস্থা। কাজেই কোন কিছুরই বিহিত হবে না। থানায় গিয়ে বাবু বসে আছে, ও. সি-কে বলে—কিছু লিখতে হবে না। কেউ খুন হলেও তাদের কোন বিচার হয় না, এই তো হ'ল অবস্থা। আসুন এবার বিদ্যুতের কথায়। বিদ্যুতের এই অবস্থা দেখেও বিদ্যুৎ খাতে যে ব্যয়বরাদ্দ করেছেন এটা দেখে আশ্চর্য হয়ে যেতে হয়। দিনে ২৪ ঘন্টার মধ্যে যেখানে ৭/৮ ঘন্টা বিদ্যুৎ দিতে পারছেন না সেখানে আবার টাকা দেওয়া কেন। এতে আপনারা সম্পূর্ণ ব্যর্থ। বিদ্যুতের জন্য মানুষ কষ্ট পাচ্ছে, সেখানে বিদ্যুৎ খাতে এত অর্থ ধরছেন কেন। এখানেও আপনারা ব্যর্থ হয়েছেন। ব্যয়বরাদ্দ বিভিন্ন খাতে দেখিয়েছেন, কিন্তু

কোনটার সার্থক রূপায়ণ করতে পারেন নি। কাজেই এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 6 30—6.40 P. M. ]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, এখানে একটা কনভেনশান আছে যে, প্রথম দিন কোন সদস্য যখন বলতে ওঠেন, তখন তাঁকে বিনা বাধায় বলতে দেওয়া হয়। এখানে ফনীবাবু বলছিলেন—ওদিকে সব রাজনৈতিক চামুণ্ডারা বসে আছেন—ওদের দেখুন, ওরা কি করছে এবং কি ভাবে বাধা দিচ্ছে। আপনি এর একটা বিহিত করুন।

**মিঃ স্পীকার ঃ** আমি আবার মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই, এখানে একটা কনভেনশান আছে—যখন কোন নূতন সদস্য প্রথম মেডেন বক্তৃতা করেন, তখন হাউস শোনে। একটা নিয়ম এখানে আছে, তা মানতে হয়। কোন সদস্য বক্তৃতা রাখার সময় সবাইকে এরকম ভাবে ডিস্টার্ব করলে অসুবিধা সৃষ্টি হয়। বক্তৃতা করার অধিকার যেমন সরকার পক্ষের সদস্যদের আছে, তেমনি প্রতিপক্ষেরও বক্তৃতা রাখার অধিকার আছে। সেজন্য আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব তাঁরা যেন ডিসিপ্লিন মেনটেন করেন। আমি অনুরোধ করব ভবিষ্যতে আপনারা হাউসের রুল মেনে চলবেন। এবারে আমি ভূপাল পাণ্ডাকে তাঁর মেডেন স্পীচ রাখতে অনুরোধ করছি।

**শ্রীভূপাল পাণ্ডা ঃ** মাননীয় স্পীকার স্যার, আমাদের এখানে কেন্দ্র এবং রাজ্যের সম্পর্কের ক্ষেত্রে যদি আমাদের বামফ্রন্ট সরকার কোন সমালোচনা করেন, তখন আমাদের বিরোধীপক্ষের সদস্যরা তীব্রভাবে আক্রমণ তো করেনই বরং আরও বলেন যে, এসব বক্তব্য নয়, এ হচ্ছে জাতীয় সংহতির বিরোধী। আমি মাননীয় বিরোধীপক্ষের সদস্যদের শুনতে অনুরোধ নিশ্চয়ই করব এই ব্যাপারটা ভারতের স্বাধীনতা আন্দোলনের সঙ্গেই এসেছে।

( **শ্রীসুব্রত মুখার্জী ঃ** স্যার, এ্যাপ্রোপ্রিয়েশান বিলে এসমস্ত কি কথা ? )

উনি হয়ত এসব ব্যাপার জানেন না, তখন উনি হয় শিশু ছিলেন, নয়তো তখন জন্মান-ই নি।

( **শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, উনি আমার বয়স নিয়ে কটাক্ষ করছেন। )

উনি সব জানেন না, কাজেই ওঁর এটা মনে রাখা দরকার। স্বাধীন ভারতবর্ষে এইভাবে যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থায় রাজ্যগুলির যে অধিকার, তা থাকবে সুনির্দিষ্ট ভাবে এবং তার অর্থসংস্থানের অধিকার দিয়েই যুক্তরাষ্ট্রীয় কাঠামো তৈরি হবে বলে বলা হয়েছিল। এই কথা ১৯৪২ সালে 'ভারত ছাড়ো'র যে প্রস্তাব, সেই প্রস্তাবের অন্তর্ভুক্ত ছিল।

( **শ্রীসুব্রত মুখার্জী :** এবারে লর্ড ক্লাইভের আমল থেকে আরম্ভ হচ্ছে। )

১৯৪৬ সালের নির্বাচনী ইস্তাহারে এই প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল যে, ভারতের যে যুক্তরাষ্ট্রীয় কাঠামো, তার মধ্যে রাজ্যের যে স্বাধিকার এবং অর্থসংস্থান, যে অধিকার, সেই অধিকার দিয়েই এই কাঠামো তৈরি হয়। এমন কি গণ-পরিষদের অধিবেশনে এইমস্ এ্যাণ্ড অবজেকটস্-এ পণ্ডিত নেহরুজী এই ঘোষণা করেছিলেন। তখন অবশ্য এই কংগ্রেস ছিল না, অন্য কংগ্রেস ছিল।

( **শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, দেখুন, উনি কংগ্রেস পার্টি নিয়ে কিসব বলছেন। )

**মিঃ স্পীকার :** আমি মাননীয় সুব্রতবাবুকে অনুরোধ করছি ওঁকে বলতে দিন, ধৈর্য ধরে বক্তব্য শুনুন, সব সদস্যেরই বক্তব্য রাখার অধিকার আছে।

**শ্রীভূপাল পাণ্ডা :** স্যার, এই কথা শুনলে ওঁদের জ্ঞানোদয় ঘটবে, তাই ওঁরা শুনতে চাইছেন না। এখন প্রশ্ন হচ্ছে এটা হচ্ছে ভোট অন এ্যাকাউন্টস্ বাজেট তা জেনেও তাকে বিকৃত ভাবে বলা শোভনীয় নয়।

যাই হোক কেন্দ্রীয় সরকার ব্যাংক জাতীয়করণের ফলে এবং যোজনা খাতে যে অর্থ বরাদ্দ করার অধিকার তাঁরা পেয়েছেন তার ফলে কেন্দ্র অপরিসীম একটা ক্ষমতার অধিকারী হয়েছেন। এর ফলে তাঁরা অর্থ বিলি-বণ্টন করেন। ফাইন্যান্স কমিটি একটা আধা জুডিসিয়ারী সংস্থা। সেজন্য তাকে বাদ দিয়ে কেন্দ্র যোজনা কমিশনকে প্রাধান্য দিয়েছেন। তাই এ রাজ্যকে বাদ দিয়ে তামিলনাড়ু সহ অন্যান্য কংগ্রেসী রাজ্যগুলিকে প্রাধান্য দিয়েছেন। কলকাতাকে বাদ দিয়ে রাজ্যের শিল্পোন্নতিতে বিশেষ বিনিয়োগ করেন নি। হলদিয়া পেট্রোকেমিক্যাল পরিকল্পনা

নিয়ে বারে বারে ধোঁকাবাজি করছেন এবং বরাবরই বিভিন্ন প্রস্তাব তুলে চেষ্টা করছেন এটাকে রূপায়িত না করার। ইলেকট্রনিক্স শিল্পের প্রতি অবহেলা সুস্পষ্ট। এখন বলছেন, যেহেতু পশ্চিমবাংলা বাংলাদেশের সীমান্তবর্তী অঞ্চল সেজন্য এখানে ইলেকট্রনিক্স কারখানা করা যায় না। এখানে রেলওয়ে ওয়াগন এবং ভেষজ যে সব শিল্প ছিল, সেগুলিকে তাঁরা বাইরে চালান করে দিলেন। এইভাবে তাঁরা পশ্চিমবাংলাকে অবহেলা করছেন। এই রকম ভাবে সমস্ত কিছু জিনিস দিল্লী, বোম্বে ইত্যাদি জায়গায় নিয়ে যাচ্ছেন এবং দমদম এয়ারপোর্টের সঙ্গে বাইরের যোগাযোগের কোন ব্যবস্থা না থাকায় খুব অসুবিধা হচ্ছে। এমন কি সামরিক খাতে যে বায়-বরাদ্দ এবং অন্যান্য খাতে যে ব্যয় সেদিক থেকে কেন্দ্র পূর্বাঞ্চলকে সম্পূর্ণভাবে অবহেলা করছেন। এছাড়া আধা-সরকারী ও পূর্ণ সরকারী সংস্থাগুলিকে ঋণদান ক্ষেত্রেও বৈষম্যমূলক আচরণ করছেন। এ বিষয়ে মহারাষ্ট্র পশ্চিমবঙ্গের তুলনায় চারগুণ বেশী এবং গুজরাট ও পাঞ্জাব তিনগুণ বেশী ঋণ পেয়েছে। কৃষির বেলায় দেখেছি, পার্লামেন্টে বাষট্টিতম রিপোর্টে যে, সরকারী ব্যাংক থেকে প্রত্যক্ষ ঋণ হচ্ছে ৪২ পারসেন্ট দেওয়া হয়েছে অন্ধ্র, মহারাষ্ট্র, তামিলনাড়ু ইত্যাদি জায়গায়। পরোক্ষ ঋণের প্রধান অংশ দেওয়া হয়েছে মহারাষ্ট্র, উত্তরপ্রদেশ, তামিলনাড়ুকে। ছোট শিল্পের উন্নতির জন্য ঋণ ৩৫ পারসেন্ট দেওয়া হয়েছে মহারাষ্ট্র এবং তামিলনাড়ুকে। ছোট ব্যবসার উন্নতির জন্য যে ঋণ তার ৮৮ শতাংশ দেওয়া হয়েছে কর্ণাটক, মহারাষ্ট্র এবং তামিলনাড়ুকে। সুতরাং সমস্যা সঙ্কুল পশ্চিমবাংলাকে চেপে রাখাই হচ্ছে কেন্দ্রের একটা মানসিকতা। পশ্চিমবাংলার পাট, চা, কয়লা বহির্বাণিজ্যের দিকে এখনও প্রধান সামগ্রী। কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবঙ্গের মাথাপিছু উন্নয়ন বরাদ্দ অনেক রাজ্যের চেয়ে কম। ১৯৭৯-৮০ সালের তুলনায় ১৯৮০-৮১ সালে নীট জাতীয় আয়ের হিসাব যদি ধরি, ১৯৭০-৭১ সালের মূল্যমান অনুযায়ী তাহলে দেখবো, নীট জাতীয় আয় বেড়েছে ৭.৭৩ শতাংশ সমস্ত দেশেই, আর সেটা পশ্চিমবাংলায় হয়েছে ৮.২২ শতাংশ। এত বঞ্চনা করা সত্ত্বেও পশ্চিমবাংলার সাধারণ মানুষ সম্পদ বৃদ্ধি করেছে এবং জাতীয় আয় মহারাষ্ট্রের তুলনায় বেশী এনে দিয়েছে। এর সঙ্গে মাথাপিছু আয়ের তুলনা করলে দেখা যাবে, সারা ভারতবর্ষে যেখানে ৫.৭ শতাংশ আয় বৃদ্ধি হয়েছে, সেখানে পশ্চিমবাংলায় বৃদ্ধি হয়েছে ৫.৯৯ শতাংশ। অর্থাৎ এত বঞ্চনা সত্ত্বেও পশ্চিমবাংলার সাধারণ মানুষ তার মেহনতের মধ্যে দিয়ে ভারতবর্ষের অন্যান্য রাজ্যকে সাহায্য করার মধ্যে দিয়ে নিজে আত্মরক্ষা করে চলেছে। এই যে কৃতিত্ব এটা এই সরকারের এবং সাধারণ মানুষেরও বটে। তাই আমি বলছি, বঞ্চনা দিয়ে পশ্চিমবাংলাকে দাবানো যাবে না। পশ্চিমবাংলা একদিন বৃটিশ সাম্রাজ্য-

বাদের বিরুদ্ধে সংগ্রামের পথ দেখিয়েছিল। ক্ষুদিরামের আত্মত্যাগই সা ভারতবর্ষকে উজ্জীবিত করেছিল। সুতরাং পশ্চিমবাংলা এগিয়ে যাবে এ ভারতবর্ষকে নূতন রাস্তার পথ দেখাবে। এই কথা বলে এই বাজেটকে পূর্ণ সমর্থ করে আমি শেষ করছি।

**শ্রীনিখিলানন্দ শর:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী যে বিল পেশ করেছে তাকে সমর্থন করতে গিয়ে দু-চারটি কথা বলতে চাই। তাঁর বক্তৃতায় সরকারে দৃষ্টিভঙ্গি পরিষ্কার ভাবে তুলে ধরা হয়েছে। সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে, বুর্জোয় ব্যবস্থার মধ্যে দিয়ে কি ভাবে কাজ হচ্ছে, এই কথা তিনি বলেছেন। কিন্তু বিরোধ পক্ষ সে সম্বন্ধে কোন কথাই বললেন না। পশ্চিমবাংলার সাধারণ মানুষের স্বার্থে কোন কথা না বলে তাঁরা এখানে যেন ময়দানের মত বক্তৃতা করলেন। তাঁরা সম্প্র যদি দেখতে চান, তাহলে আমার জেলা—ভোলানাথবাবুর ভাতারে গেলেই দেখতে পাবেন, সেখানে গেলে বড় বড় বাড়ী দেখবেন এবং জেলা শহরে যেখানে একটা স্টেডিয়াম নেই, যা ওখানে আছে এবং সেখানে এখন গরু চরছে।

তিনি ভেবেছিলেন যে, এই বড় বড় বাড়ী দেখিয়ে বিরাট ভোটে জিতবেন তাঁর বিরুদ্ধে বামফ্রণ্টের প্রার্থী ছিলেন জনপ্রিয় কৃষক নেতা সৈয়দ মশী। তিনি আস্ফালন করে বলেছিলেন, আমার বিরুদ্ধে মশাকে দাঁড় করিয়েছেন। তিনি সাধারণ মশা নন, তিনি এনকেফেলাইটিসের মশা, যার কামড়ে এনকেফেলাইটিস হয়ে যায়। ভাতারের মানুষ রায় দিয়ে প্রমাণ করে দিয়েছে যে, তারা কোন্ পক্ষে আছে। অন্যদিকে আপনারা বলেছেন, ৫ বছরের যে অভিজ্ঞতা তাতে গরীবের স্বার্থে বরাদ্দ পেশ করা হয় নাই। গরীবের স্বার্থে বরাদ্দ পেশ করা হয়েছে কি না সেটা প্রমাণ হয়ে গেছে—আমরা সরকারী পক্ষে বসেছি, আর আপনারা বিরোধী পক্ষে রয়ে গেছেন। আমরা যে জিনিসের উপর গুরুত্ব দিতে চাই, সেটা হচ্ছে কৃষি। কৃষির স্বার্থে আমরা কিছু করেছি কি না সেটা গ্রামে গ্রামে গিয়ে খোঁজ নেবেন। আজ আমরা যারা বিধানসভায় জিতে এসেছি, আমাদের বিরুদ্ধে ৩/৪টি দল মিলে যে ৫৬ জন রয়েছেন, তাঁদের তালিকা খুলে দেখছিলাম। এই ৫৬ জনের মধ্যে প্রায় ৩০ জন শহর এলাকার, বাকি সমস্ত কৃষি-নির্ভরশীল গ্রাম বাংলার। তাঁরা আজ ভোটের মাধ্যমে কোন্ পক্ষে রায় দিয়েছেন? যেহেতু তারা আমাদের পক্ষে রায় দিয়েছে সেইহেতু রিগিং বলবেন, আর আপনারা যেখানে জিতেছেন, সেখানে রিগিং হয় নি। সুতরাং ওসব কথা বলে কোন লাভ নেই। আজকে আমরা যে জিনিসের উপর জোর দিতে চাই, সেটা হচ্ছে ভূমি সংস্কার। নির্বাচনের লড়াই-এ

আপনারা অনেক বড় বড় কথা বলেছিলেন—অপারেশান বর্গার কথা বলেছিলেন, পঞ্চায়েতের ব্যর্থতার কথা বলেছিলেন, সব ভেসে গেছে। আপনাদের পশ্চিমবঙ্গের মানুষ খুব ভাল করে জানে, তাই ওসব কথায় তারা কর্ণপাত করে নি। আমরা কুটির শিল্প আরো গড়ে তুলতে চাই এবং গ্রামাঞ্চলের উন্নয়নে সাধারণ মানুষকে পঞ্চায়েতের মাধ্যমে জড়িয়ে দিতে চাই। আমরা চাই শিক্ষা খাতে ব্যাপকভাবে ব্যয়-বরাদ্দের মাধ্যমে পশ্চিমবঙ্গের মানুষকে শিক্ষিত করে তুলতে। কিন্তু স্যার, এঁরা কোন কিছু ভাল জিনিস স্বীকার করবেন না, সব জিনিস নস্যাৎ করবেন। স্যার, লোকে ঠাট্টা করে, বলে এরা হচ্ছে এঁটুলী খোঁজার পার্টি, যে গাই গরু দুধ দিচ্ছে, সেই দুধের দিকে এদের লক্ষ্য নেই, এরা শুধু এঁটুলী খুঁজে বেড়াচ্ছে। আমরা ছোট ছোট ছেলে-মেয়েদের পাঁউরুটি খেতে দিলাম, এরা বলল পাঁউরুটি গরম, খারাপ। আমরা ছেলেদের বই-এর ব্যবস্থা করলাম, এঁরা বলল সবাইকে তো বই দিতে পারেন নি। তাই পশ্চিমবঙ্গের মানুষ সঠিক জবাব দিয়েছে। আপনারা মুখে গণতন্ত্র সমাজতন্ত্র অনেক কিছু কথাবার্তা বলেন, কিন্তু কোন্ সমাজতন্ত্রে আছে পুঁজি-পতিরা আরো পুঁজির পাহাড় তৈরী করবে? যদি সত্যিকারের রাস্তায় চলতে চান তাহলে একচেটিয়া পুঁজিপতিদের পুঁজি বাজেয়াপ্ত করুন, আপনাদের মহান নেত্রী সেই নীতি গ্রহণ করুন। ভারতবর্ষের আপামর সাধারণ মানুষের স্বার্থে আমাদের দিক থেকে কোন বাধা আসবে না, আমরা সমর্থন জানাব।

6.50—7.00 P.M. ]

স্যার, বেকার ভাতা সম্পর্কে কে যেন একজন বললেন, সব লাল পার্টির লোকেরা পেয়েছে। এই বেকার ভাতার ব্যাপারে একটা রুল ছিল যে, ৫ বছর নাম থাকতে হবে এবং ৫০০ টাকার বেশী পরিবারের রোজগার হবে না। আমি অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যদি একটা তালিকা করে পরীক্ষা করেন তাহলে দেখবেন অনেক টাকা সরকারী ট্রেজারীতে ফেরত এসেছে। কারণ তাঁরা লিখে দিতে বাধ্য হয়েছেন তাদের পরিবারের রোজগার ৫০০ টাকার বেশী। স্যার, কিছু জোতদারের ঘরের ছেলে, কিছু অবস্থাপন্ন ঘরের ছেলে যারা ওই ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত লুটতরাজ করেছে, সুব্রতবাবুদের পেছনে পেছনে ঘুরে বেরিয়েছে, তাদের টাকা আবার ফেরত আসবে এবং বিধানসভায় বারে বারে যে প্রশ্ন তোলা হয় সেটা প্রমাণিত হয়ে যাবে যে, সত্যিকারের বেকার ভাতা কারা পেয়েছে। আপনারা যাদের দালালী করেন সেই শিল্পপতিদের সম্পত্তি বাজেয়াপ্ত করুন,

আমরা তাদের বেকারভাতা দেব। ভারতবর্ষের ৭০ কোটি মানুষ গোটা ৫০ শি পতিকে বেকার ভাতা দিয়ে পুষবে। কারণ তারা কোনকালে খেটে খায় না। প্রস্তাব এখানে এসেছে আমি তাকে পূর্ণভাবে সমর্থন করছি এবং আশা করি আপনা একে সমর্থন করবেন। একথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানি আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিশেষ ঘট আপনার দৃষ্টিতে আনছি এবং এটা একটা রিগিং-এর নমুনা। "ওয়েস্ট বেঙ্গল" না যে ইংরেজী কাগজটি বের হয় তার ৩৪৮ পাতায় বিধানসভার নির্বাচিত সদস্যদে নাম বেরিয়েছে। তাতে দেখছি শ্রীদুর্গাদাস বাউড়ি, রঘুনাথপুরে কংগ্রেস (আই থেকে নির্বাচিত হয়েছেন বলে ছাপা হয়েছে। এটা সম্পূর্ণ অসত্য ঘটনা। তাছাড় আমাদের দলের সদস্য শ্রীনবকুমার রায় নির্বাচিত হয়েছেন অথচ তাঁর নাম সেখানে ছাপা হয়নি।

**মিঃ স্পীকারঃ** ঠিক আছে আমি দেখব।

**শ্রীবঙ্কিম বিহারী মাইতিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথ অর্থমন্ত্রী যে বিল আমাদের সামনে উত্থাপন করেছেন আমি তাকে সম্পূর্ণরূপে সমর্থ করছি। আমাদের গত বাজেট অধিবেশনে বিভিন্ন খাতে বিশেষ করে গ্রামী উন্নয়ন খাতে, স্বাস্থ্য খাতে, শিক্ষা খাতে প্রয়োজন অনুসারে বেশী পরিমাণে বরাদ্দ করা হয়েছিল এবং সেইভাবেই আজকেও বরাদ্দ করা হয়েছে। আজকে যে বিল উত্থাপন করা হয়েছে সেটা সম্পূর্ণ ন্যায়সংগত এবং সেদিক থেকে একে সমর্থন কর উচিত। আমাদের ডান পাশে যাঁরা বসে আছেন তাঁদেরও এই বিল সমর্থন করা উচিত বলে আমি মনে করি। আমরা যদি গ্রামের এবং দেশের উন্নতি করতে চাই, দেশের মানুষের দারিদ্র্য দূর করতে চাই তাহলে এই বিলের বিরোধিতা করা উচিত নয়। আমাদের ওদিকে যাঁরা রয়েছেন তাঁদের কাছে আমার অনুরোধ, কেন্দ্রে যিনি কর্ত্রী হয়ে রয়েছেন তাঁর কাছ থেকে কি করে আরও বেশী অর্থ আদায় করা যায় সেই চেষ্টা তাঁদের করা দরকার।

যদি জনগণের মঙ্গল চান, জনগণের যদি হিতাকাঙ্ক্ষী হন, যদি দেশের উন্নয়ন চান, তাহলে আমি মনে করি এর বিরোধিতা মোটেই করা উচিত নয়, বরং একে সমর্থন করা উচিত। এই সমর্থনের বিষয়ে বলতে পারি যে, কিছুদিন আগে সুব্রতবাবু ধমক খেয়েছেন। এবং তাঁদের নেত্রী বলে দিয়েছেন—এখানে সংগঠনমূলক বক্তব্য

রাখতে, আশা করি তাঁরা সেই সংগঠনমূলক বক্তব্য রাখবেন এবং এই বিধেয়ককে সমর্থন করা উচিত তাঁদের। আজকে আমার বক্তব্যের সর্বশেষে এই বলতে চাই যে, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বিধেয়ক এখানে রেখেছেন আমি তার পূর্ণ সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রীসুব্রত মুখার্জী:** আমাদের মাননীয়া নেত্রী ইন্দিরা গান্ধী স্নেহ করে আমাদের ধমক দিতে পারেন, আবার বকতেও পারেন, কিন্তু আপনাদের মত একবার সাদা টুপি আবার কখনও লালটুপি পরি না।

**শ্রীজ্যোতি বসু:** স্পীকার মহাশয়, জবাব দিতে গিয়ে ভাবছিলাম আমাদের যে ধরনের অধিবেশন হয় বাজেটের সময়, যেটা আমরা আশা করছি আগস্ট মাসে হবে, ঠিক সেই ধরনের আলোচনাই এখানে হল। আমি মনে করি এগুলি অবান্তর। নিশ্চয়ই মাননীয় সদস্যরা বলতে পারেন, কিন্তু জবাবের আমার বিশেষ কিছু নেই। সেজন্য এখানে যেটা প্রধান কথা বুঝেছি তার প্রথমটা হল দু'বার করে ভোট অন এ্যাকাউন্ট কেন পেশ করা হল। সংবিধানে তো কোন বাধা নেই। বিগত যে সরকার ছিল, বিগত বিধানসভায় একটা ভোট অন এ্যাকাউন্ট পেশ করেছিলেন, কিন্তু দেরী করে নির্বাচন হল। কেন দেরী হল, সেটা কংগ্রেসের চেয়ে বেশী কেউ জানেন না। সেটা যদি আগে হয়ে যেত, তাহলে একটু সুবিধে হত। এখন হল কি, আমাদের সময় অনেক নষ্ট হয়ে গেল, এ বছরের অর্ধেক চলে গেল এই কাজ করতে, তারপরে আগস্ট মাসে যখন হবে তখন অনেক বেশী আলোচনা হবে পুঙ্খানুপুঙ্খরূপে সমস্ত বিভাগের। জনসাধারণ সেজন্য এটা বুঝবেন কারা এই অসুবিধা করলেন। পাঁচ বছরের মধ্যে এক বছর এভাবে কাটল, অনর্থক অন্যায় মামলা করতে এবং এই সমস্ত করতে, কোন উপায় নাই, যাই হোক এর ভেতরেই আমাদের কাজ করতে হবে। মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা যা বলেছেন (আমার কাছে নোট আছে, আমি ছিলাম না, ওঁরা বলেছেন)—তিন মাসের জন্য এটা চাইছেন, এটা অনুমোদন করতে পারছি না। কেন? আপনারা জনগণের জন্য টাকা খরচ করেন নি, জনগণের কিছু হয় নি। এর আমি কি জবাব দেব? জনগণ তো এর জবাব দিয়েছে, ভোটে ওঁদের বিচ্ছিন্ন করে দিয়েছে, ওঁদের বর্জন করে দিয়েছে, আরও বেশী বেশী করে জনগণ আমাদের পক্ষ অবলম্বন করেছে।

(কংগ্রেস বেঞ্চ থেকে: ও তো ভোটে-কারচুপি)

এটাকে কারচুপি বলে ঢাকা যাবেনা। মানুষ চোখের সামনে দেখেছে এমন শান্তি পূর্ণ নির্বাচন কোন দিন হয় নি। এই নির্বাচন ১৯৮০ সালের থেকেও শান্তিপূর্ণ। শু তাই নয়, অনেকে আমাকে বলেছিলেন আপনি যে, বাইরে থেকে পুলিশ আনছেন কংগ্রেসী রাজত্ব থেকে, হোম মিনিষ্ট্রি থেকে, জৈল সিং-এর ওখান থেকে, ওরা এ: বিপদ-টিপদ করবে না তো, দখল-টখল করে নেবে না তো নির্বাচনের সময়, আ বলেছি—আমার তা মনে হয় না। এভাবেই হবে। যদিও বহুগুণার নির্বাচনের সম তাই করেছিলেন—হরিয়ানা থেকে মন্ত্রীরা গেলেন, আবার পুলিশও গেল।

[ 7.00—7.10 P. M. ]

এটা আমরা দেখলাম। ঐ হিমাচল প্রদেশ থেকে মন্ত্রীরা এলেন নির্বাচন কর পুলিশ এল, সেই উপনির্বাচন মনে হয় আপনাদেরই, তা বাতিল হয়ে গেল। আ ইন্দিরা গান্ধীকে জিজ্ঞাসা করেছিলাম, মন্ত্রীরা তো আসবেন, কত লোক আসবে নির্বাচন করতে? কিন্তু তাঁদের সঙ্গে পুলিশ চলে গিয়ে বুথ ক্যাপচার করে ফেল এটা কি জিনিস। উনি বললেন হরিয়ানায় ঐ রকম হয়। কি বলব বলুন কিছু বলার নেই। আমাদের এখানে তো লোক দেখেছে, আমরা কয়েক হাজা পুলিশ এনেছি—

( গোলমাল )

বোধহয় ২০ হাজার পুলিশ আমরা বাইরে থেকে আনিয়েছি। প্রতি কংগ্রে রাজত্ব থেকে আনিয়েছি, বিহার থেকে এনেছি, উড়িষ্যা থেকে এনেছি, অন্ধ্র থে এনেছি, সি. আর. পি. এনেছি, বি. এস. এফ. এনেছি। শুধু তাই নয়, '৮০ সা থেকে—

( গোলমাল )

একটু গায়ে লাগছে, সহ্য করতে হবে, আমরা অনেক সহ্য করেছি। অসভ্যতা ক কোন লাভ নেই। আপনারাই তো চীফ ইলেকশন কমিশনারকে নিয়ো করেছিলেন, আমরা তো নিয়োগ করিনি। এবং সেই ভদ্রলোক সব ব্যব করেছেন ১৯৮০ সাল থেকে। তিনিই সব কিছু ঠিক করবেন। আপনারা দাবি করলেন অনেক পর্যবেক্ষক পাঠাবেন, তাঁরা এসে বুথে বুথে পর্যবেক্ষণ করে বেড়ালেন এসব কেন্দ্রীয় সরকারের অফিসার এবং আমাদের যে অফিসারকে মনে করে তাঁদেরকেও আপনি নিয়োগ করেছেন। আগেকার দিনে এসব ছিল না, এখন এইসব হচ্ছে। একটাও কোন এই রকম অভিযোগ নেই যে, কোন বুথ ক্যাপচার হয়েছে

কোন মারদাঙ্গা হয়েছে। যা নাকি কংগ্রেসের পক্ষ থেকে করা হয়েছিল ১৯৭২ সালে। এই রকম কোন ঘটনা হয় নি—

( গোলমাল )

দেখছেন তো, আমি ঠিকই বলছি ঐ জ্বালায় ওঁরা কি করছেন দেখুন।

( গোলমাল )

এই হচ্ছে পরিপ্রেক্ষিত। এটা ঠিক সামঞ্জস্যপূর্ণ হচ্ছে না, যে কথা এখান থেকে বলা হচ্ছে। এইসব নিষ্প্রোজন ছিল, এইসব রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। উত্তর পরে হবে। কিন্তু আমি বিষয়টা বললাম এইজন্য, যেটা দিয়ে আরম্ভ করেছিলাম—আপনারা বললেন জনগণের জন্য, পশ্চিমবাংলার জন্য কিছুই হয় নি। পশ্চিমবাংলার মানুষকে অপমান করবার দরকার কি? কতকগুলো মূর্খ লোক কি পশ্চিমবাংলার মানুষ? গত ৫ বছর ধরে আমরা কাজ করছি, কিছুই হল না, সবই নেতিবাচক? কিন্তু সবাই আমাদের পক্ষে ভোট দিয়ে দিল, এটা আশ্চর্য ঘটনা? কাজেই আমার এই বিষয়ে বলার কিছু নেই। আমাদের যে পুস্তিকাটা আমরা দিয়েছিলাম—ওঁদের কোন পড়াশুনা করার দরকার হয় না—কি করে পড়বে—ইকোনমিক রিভিউ, তাতে আছে, তাতে আমাদের যে দুর্বলতা তাও প্রতিফলিত হয়েছে। কোথায় আমরা একটা বছর, বিশেষ করে বন্যা, বর্ষা, খরা এইসবের পর কি করে আমাদের কিছু কৃষির ব্যাপারে অসুবিধা হল এবং প্রোডাকশান আমাদের কিছু কম হল, সব বলেছি আমরা সেখানে। আমরা তো কংগ্রেসীদের মত নয় যে, মিথ্যে কতকগুলো, জাল কতকগুলো কথা বলে দিলাম, আর পরিসংখ্যান দিয়ে দিলাম। এই জিনিস আমরা করি না। সেইজন্য আমি বলছি, ওখানে সব লেখা আছে, আর ঐগুলো পরবর্তীকালে—

( গোলমাল )

দেখেছেন তো স্পীকার মহাশয়, এইসব অসভ্যতা আপনি দেখুন আর বাইরের লোকরা দেখুন। সেজন্য আমি কালকে ময়দানে বলেছিলাম যে, ছোট ছোট ছেলে-মেয়েদের এই বিধানসভায় বর্তমানে আসা উচিত নয়। এরা সর্বনাশ করছে পশ্চিমবাংলার ভবিষ্যৎ নাগরিকদের। আমরা যা বলার পরবর্তীকালে বলব যখন পূর্ণ বাজেট পেশ করব। বর্তমানে কিছু সময় আমরা পাচ্ছি। সেটা নিয়ে আপনাদের কাছে আসব তবে নিখিল শর মহাশয় বলেছেন—আমি দেখলাম, আমি সব সময়ে থাকতে পারিনি, আমি নোট পেয়েছি তিনি বলেছেন আমরা কিছুই করিনি। আমাদের একটাও কিছুই দেখলেন না? এ থেকেই আপনাদের মনোভাব বোঝা

যায়। যেজন্য আমি বলেছিলাম যে, এই রকম সময়ও গেছে আগেকার দিনে যখন আমরা ওখানে ছিলাম তখন আমরা সব বিরোধী দল এক সংগে হয়ে কতকগুলি মৌলিক বিষয়ে মতপার্থক্য থাকলেও কতকগুলো বিষয়ে তাঁরা প্রস্তাব রাখতে পেরেছেন এবং আমরা বলতে পেরেছি এবং তাঁরা দিল্লীতেও গেছেন, এইসব হয়েছে। কিন্তু এবার যে কোয়ালিটি দেখছি তাতে এটা আমি আশা করছি না। আমি এটা প্রথম দিনই বলেছিলাম মাননীয় সদস্যদের। উপায় নেই আমাদের হাতে পশ্চিমবাংলার মানুষ ভার দিয়েছে। পশ্চিমবাংলার এই ভার আমরা গ্রহণ করেছি এবং তাদের পক্ষ অবলম্বন করে আমরা ৫ বছর কাজ করে যাব। আপনারা কিছু সাহায্য করতে পারলে করবেন। না করতে পারলে, কি করব, জোর করে কিছু করানো যায় না। এই কথা বলে ওঁদের যে বক্তব্য রয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**: The motion of Shri Jyoti Basu that the West Bengal Appropriation (Vote on Account) (No. 2) Bill, 1982, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3, Schedule and Preamble**

The question that Clauses 1 to 3, Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu**: Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) (No. 2) Bill, 1982, as settled in the Assembly be passed.

**ডাঃ জয়নাল আবেদিন**: মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে উত্তর দিলেন আমরা তাতে সন্তুষ্ট নই। উনি বলেছেন ওঁদের নাকি একটা ভাল কাজও আমি দেখতে পেলাম না—আমি দুঃখিত। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে স্পেসিফিক প্রশ্ন রেখেছি যে, আপনারা যেদিন ক্ষমতা গ্রহণ করেন ১৯৭৭ সালে সেদিন এই রাজ্যের এগ্রিকালচারাল প্রোডাকশান কত ছিল—এই কথা কি সত্য ৯১ লক্ষ টন, আর আজকে যখন দ্বিতীয়বার আপনারা ঢুকেছেন কারচুপি করে, মানুষের সমর্থনে নয়, তখন কি ৮১ লক্ষ টন হয়ে গেছে?

(গোলমাল)

স্যার, ইলেকট্রিসিটি ইজ দি লাইফ অব সিভিলাইজেশন। তিনি ১৯৭৭ সালের

যে তথ্য আমাদের দিয়েছেন তাতে দেখা যাচ্ছে ইলেকট্রিসিটির পার ক্যাপিটা কনজাম্পশান কত কমে গেছে। তাতেও কি মুখ্যমন্ত্রীর নামে ছড়া কেটে কবিতা লিখে প্রশংসা করব, না রসগোল্লা বিলোব? তিরস্কার, নিন্দা ওঁর প্রাপ্য—আমরা ওঁর সংগে সহমত পোষণ করি না। পশ্চিমবাংলা ডুবছে, ওঁদের আমলে আরো ডুববে। জনগণ আমাদের দিকে, কারচুপি ওঁদের দিকে।

**শ্রীজ্যোতি বসু :** স্পীকার মহাশয়, আমি ওঁদের এসব কথার কি জবাব দেব? একই কথা বার বার বলে যাচ্ছেন। আমরা আমাদের উত্তর লিখিত ভাবে দিয়েছি, কোথায় অগ্রগতি হয়েছে, কোথায় হয় নি। বিদ্যুতের ব্যাপারেও বলেছি। উনি খুব সাহসী মানুষ। কারণ, যিনি বিদ্যুতের সর্বনাশ করে গেছেন মন্ত্রী থাকাকালীন, তিনি বার বার বিদ্যুতের কথা তুলছেন। উনি তো আমাকে প্রশ্ন করেছিলেন—আমি আপনাকে জিজ্ঞাসা করি ১৯৭২ সালে অনুমোদিত হয়েছিল কোলাঘাট, ১৯৭৭ সালে মরুভূমি হয়ে পড়ে রইল কেন, তার জবাব কে দেবে?

( গোলমাল )

স্পীকার মহাশয়, ওরা যখন আমার কথা শুনবেন না তখন আমার আর বলার কিছু নেই। আপনি ভোটে দিন।

The motion of Shri Jyoti Basu that the West Bengal Appropriation (Vote on Account) (No. 2) Bill, 1982, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 7.10 p.m. till 1 p.m. on Tuesday the 22nd June, 1982, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, alcutta, on Tuesday, the 22nd June, 1982 at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 18 Ministers, 19 linisters of State and 184 Members.

[ 1.00—1.10 P. M. ]

### Oath or Affirmation of Allegiance

**মিঃ স্পীকার:** কোন মাননীয় সদস্যের যদি শপথ গ্রহণ বাকি থাকে তাহলে খানে এসে শপথ গ্রহণ করতে পারেন।

### Adjournment Motions

**মিঃ স্পীকার:** আমি দুটি মুলতবী প্রস্তাবের নোটিশ পেয়েছি। প্রথমটিতে ননীয় সদস্য সেখ ইমাজুদ্দিন সাহেব কোচবিহারের একটি রেপের ঘটনা নিয়ে লোচনা করতে চেয়েছেন এবং দ্বিতীয়টিতে মাননীয় সদস্য শ্রীশান্তিরাম মাহাতো রুলিয়া জেলার খরা পরিস্থিতি নিয়ে আলোচনা করতে চেয়েছেন। প্রথম মোশানটি ইন-শৃঙ্খলার ব্যাপার নিয়ে এবং আগে এ নিয়ে একটা কলি' এ্যাটেনশান হয়েছে ব' দ্বিতীয়টির ব্যাপারেও একটি কলি' এ্যাটেনশান হয়েছে, মন্ত্রী মহাশয় আজকে ত্তর দেবেন। তা ছাড়া রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে ব্যাপারে যে বিতর্ক চলছে সেখানেও এ নিয়ে আলোচনার সুযোগ আছে। আমি ই দুটি মোশানই অগ্রাহ্য করলাম। যে-কোন একজন সদস্য সংশোধিত অংশটি ড়তে পারেন।

**শ্রীসেখ ইমাজুদ্দিন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ রুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ র কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হ'ল: গত শনিবার কোচবিহার জেলার াতোয়ালী থানার অন্তর্গত বাইশগুড়ি গ্রামের জনৈক তরুণীর উপর পাশবিক র্যাতন।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker:** I have received 48 notices of Calling Attention on th following subjects namely:

1. Scarcity of Kerosene oil —Shri Santasri Chattopadhyay, M.L.A. Shri Kashinath Misra, M.L.A.
2. Non-recognition of some High Madrasahs and Senior Madrasahs —Shri Abdur Rauf Ansari, M.L.A.
3. Delay in construction of Stadiums all district Head Quarters —Shri Abdul Mannan, M.L.A.
4. Cease work at X-Ray Department of R. G. Kar Medical College —Shri Abdul Mannan, M.L.A.
5. Reported delay in preparation of the Post Mortem Report on the death of one Raghugaj Chatterjee in Burdwan —Shri Abdul Mannan, M.L.A.
6. Allocation of funds for rural employment by the centre —Shri Abdul Mannan, M.L.A.
7. Lack of team work in the management of Public Undertakings —Shri Abdul Mannan, M.L.A.
8. Proposal for block closure of Jute Mills in West Bengal —Shri Abdul Mannan, M.L.A.
9. Reported favouritism issuing Govt. advertisements of Ganashakti —Shri Abdul Mannan, M.L.A.
10. Inclusion of a nominee of Democratic Socialist Party in the State Cabinet —Shri Abdul Mannan, M.L.A.
11. Black-marketing in Cement —Shri Abdul Mannan, M.L.A.
12. Explosion of Bomb at Mullick Street, Calcutta on 20.6.82 —Shri Abdul Mannan, M.L.A.
13. Exemption to small and marginal farmers from repayment of agricultural loans —Shri Abdul Mannan, Shri Habibur Rahaman and Shri Nurul Islam Chowdhury.
14. Extension of tenure of Panchayats —Shri Habibur Rahaman and Shri Nurul Islam Chowdhury.
15. Revision of Electoral Rolls for election to Calcutta Corporation and Howrah Municipality —Shri Habibur Rahaman and Shri Nurul Islam Chowdhury, M.L.A.

| | |
|---|---|
| 16. Award of Bankim Chandra Prize for 1982 to Shri Gour Kishore Ghosh | —Shri Habibur Rahaman and Shri Nurul Islam Chowdhury, M.L.A. |
| 17. Improvements of Service conditions of Women Workers of State Govt. Milk Supply Schemes | —Shri Habibur Rahaman and Shri Nurul Islam Chowdhury M.L.A. |
| 18. Power cuts in Calcutta and districts on 21.6.82. | —Shri Habibur Rahaman, Shri Nurul Islam Chowdhury and Shri Satya Ranjan Bapuli, M.L.As. |
| 19. Landslide in Darjeeling | —Shri Habibur Rahaman and Shri Nurul Islam Chowdhury, M.L.As. |
| 20. Incident of alleged rape at Baisguri in the District of Cooch-behar | —Shri Sk. Imajuddin, Md. Abdul Karim Chowdhury, Shri Dhirendra Nath Sarkar and Shri Abdul Mannan, M.L.As. |
| 21. Appointment to the post of Reader in the Deptt. of Economics in the Calcutta University | —Shri Satya Ranjan Bapuli and Shri Sk. Imajuddin, M.L.As. |
| 22. Existence of fake employment Exchange in Alipur | —Shri Satya Ranjan Bapuli, M.L.A |
| 23. Opening of closed Jute Mills | —Shri Satya Ranjan Bapuli, M.L.A. |
| 24. Demonstration of Nurses on 21.6.82 | —Shri Satya Ranjan Bapuli, M.L.A. |
| 25. Arrest of Cong (I) Workers of Santoshpore | —Shri Satya Ranjan Bapuli, M.L.A. |
| 26. Misappropriation in State Co-operative Banks | —Shri Satya Ranjan Bapuli, Md. Abdul Karim Chowdhury and Shri Dhirendra Nath Sarkar, M.L.As. |
| 27. Smuggling in Kushmandi-Kaliaganj border area | —Shri Dhirendra Nath Sarkar, M.L.A. |
| 28. Drought in Kushmandi in the Dist. of W. Dinajpur and conditions of peasants | —Shri Dhirendra Nath Sarkar. |

29. *Increase in robbery, thefts etc. in Kushmandi, West Dinajpur* —*Shri Dhirendra Nath Sarkar, M.L.*
30. *Malpractices in the distribution of vested lands of Kushmandi, West Dinajpur.* —Shri Dhirendra Nath Sarkar, M.L.
31. Reported damage to Durgapur Barrage —Shri Anil Mukherjee, M.L.A.
32. Drought in the districts of Bankura & Purulia —Shri Anil Mukherjee, M.L.A.
33. Damage of crops in Bankura & Purulia —Shri Anil Mukherjee, M.L.A.
34. Diplorable condition of Bidi Workers —Shri Anil Mukherjee, M.L.A.
35. Naxalite activities in West Bengal —Shri Anil Mukherjee, M L.A.
36. Black marketing of School text books. —Shri Kashinath Misra, M.L.A
37. Arrangements in the State Bank of India for acceptance of State dues. —Shri Habibur Rahaman and Shri Nurul Islam Chowdhury, M.L.A
38. Drabbing and murder in West Bengal —Shri Satya Ranjan Bapuli, M.L.A
39. Irregular supply of water in Hospitals —Shri Kashinath Misra, M.L.A
40. Maleria in villages —Shri Kashinath Misra, M.L.A
41. Sinking of Shallow and Deep-tube-wells in Villages —Shri Kashinath Misra, M.L.A.
42. Minimum wages for Agricultural labourers and daily labourers. —Shri Kashinath Misra, M.L.A.
43. Non-issue of Ration Cards —Shri Kashinath Misra, M.L.A.
44. Labour boycott movement in villages —Shri Kashinath Misra, M.L.A.
45. Prevention of anti-social activities in Hospitals —Shri Kashinath Misra, M.L.A
46. Problem of admission of students in Higher Secondary Schools —Shri Kashinath Misra, M.L.A.
47. Setting up of new industries in Bankura & Purulia Districts —Shri Kashinath Misra, M.L.A.
48. Repairing of ambulances in the hospitals of West Bengal —Shri Kashinath Misra, M.L.A.

**Mr. Speaker :** I have selected the notice of Shri Anil Mukherjee on the subject of Deplorable condition of Bidi workers.

Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak** : 24th.

**Mr. Speaker** : Now I request the Minister-in-charge of Relief and Welfare Department to make a statement on the subject of drought in Bankura, Purulia and Jhargram areas, attention called by Shri Kashinath Misra, M.L.A. on the 17th June, 1982.

[ 1.10—1.20 P. M. ]

**শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বাঁকুড়া, পুরুলিয়া ও মেদিনীপুর জিলার ঝাড়গ্রাম মহকুমায় খরা পরিস্থিতি বিষয়ে মাননীয় সদস্য শ্রীকাশীনাথ মিশ্র মহাশয়ের দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তি সম্বন্ধে আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যদের অবহিত করতে চাই যে, রাজ্যের কোন জিলা বা এলাকা খরা, বন্যা, ঝঞ্ঝা ইত্যাদি প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত হলে সেইসব এলাকাকে বন্যা বা খরা কবলিত এলাকা বলে ঘোষণা করার বিধি প্রচলিত নিয়ম অনুযায়ী নেই। এই কারণে বন্যা, খরা বা ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্ত কোন এলাকাকেই এ পর্যন্ত খরা বা বন্যা কবলিত বা ঘূর্ণিঝড়ে বিধ্বস্ত বলে ঘোষণা করা হয় নি। তবে এইভাবে ঘোষণা করা না হলেও রাজ্য সরকার ক্ষতিগ্রস্ত এলাকার দুঃস্থ জনসাধারণের দুর্দশা মোচনের জন্য সীমিত সম্পদের মধ্যে যতদূর সম্ভব ব্যবস্থা গ্রহণ করেন।

প্রসঙ্গতঃ উল্লেখযোগ্য যে, গত বৎসর আমন চাষের মরশুমে প্রয়োজনীয় বৃষ্টিপাতের অভাবে ও ধানে পোকা লাগায় বাঁকুড়া, পুরুলিয়া ও মেদিনীপুর ও অন্যান্য জিলায় শস্যহানির ফলে যে পরিস্থিতির উদ্ভব হয়েছে সে বিষয়ে রাজ্য সরকার সম্পূর্ণ অবহিত আছেন ও রাজ্য সরকারের ত্রাণ বিভাগ ঐ সকল এলাকার দুঃস্থ জনসাধারণের জন্য যথাসম্ভব ত্রাণ সাহায্যের ব্যবস্থা করেছেন। কর্মে অক্ষম দুঃস্থ ব্যক্তিদের খয়রাতি সাহায্য বিতরণ ছাড়া কর্মক্ষম দুঃস্থ জনসাধারণের ত্রাণ সাহায্যের উদ্দেশে বিভিন্ন জিলায় রিলিফ ওয়ার্কস প্রোগাম চালু করার ব্যবস্থা করা হয়েছে। গত ৮০-৮১ আর্থিক বৎসরে এই খাতে সর্বমোট ২ কোটি ৪৪ লক্ষ টাকা বরাদ্দের মধ্যে বাঁকুড়া, পুরুলিয়া ও মেদিনীপুর জিলাতেই সর্বমোট ১ কোটি ৩৪ লক্ষ ৪১ হাজার টাকা বরাদ্দ করা হয়। জেলাওয়ারি বরাদ্দের পরিমাণ হলো :

১। পুরুলিয়া : ৬৭ লক্ষ ২৫ হাজার টাকা
২। বাঁকুড়া : ৫২ লক্ষ ৪১ হাজার টাকা
৩। মেদিনীপুর : ১৪ লক্ষ ৭৫ হাজার টাকা

চলতি আর্থিক বৎসর শুরু হওয়ার পরে, বিশেষ করে গত মে মাসে স্বাভাবিকের তুলনায় প্রায় সব কটি জেলাতেই বৃষ্টিপাতের পরিমাণ বহুলাংশে কম হওয়ায় রাজ্যের সামগ্রিক খরা পরিস্থিতির অবনতি ঘটে। চলতি আর্থিক বৎসর শুরু হওয়ার সাথে সাথে খরা কবলিত এলাকায় দুঃস্থ মানুষদের কর্মসংস্থানের উদ্দেশে প্রয়োজনমত রিলিফ ওয়ার্কস প্রোগ্রাম চালু করার ব্যবস্থা করা হয় এবং এই উদ্দেশে বিভিন্ন জিলায় সর্বমোট ৬৪ লক্ষ টাকা বরাদ্দ করা হয়। এবারে খরা পরিস্থিতি সরজমিনে তদন্ত করে জিলা কর্তৃপক্ষ ও নির্বাচিত জনপ্রতিনিধিদের নিয়ে মেদিনীপুরে, বাঁকুড়া ও পুরুলিয়ায় সভা করে যথাযথ নির্দেশ ত্রাণ বিভাগের রাষ্ট্রমন্ত্রী শ্রীঅম্বরীশ মুখার্জী গত ৫ ও ৬ই জুন দিয়ে এসেছেন। বাঁকুড়া, পুরুলিয়া ও মেদিনীপুর জিলায় এই উদ্দেশে গত মে মাস অবধি মোট বরাদ্দের পরিমাণ ছিল ৪৫ লক্ষ টাকা। জেলাওয়ারি হিসাব হলো :

১। পুরুলিয়া : ২০ লক্ষ টাকা
২। বাঁকুড়া : ১৫ লক্ষ টাকা
৩। মেদিনীপুর : ১০ লক্ষ টাকা

গত মে মাসে বৃষ্টিপাতের পরিমাণ কম হওয়ায় খরা কবলিত এলাকার দুঃস্থ জনসাধারণের দুর্গতি মোচনের উদ্দেশে রাজ্য সরকারের ত্রাণ বিভাগ খরা-ত্রাণ ব্যবস্থা অধিক সম্প্রসারণের জন্য চলতি জুন মাসে খরা কবলিত জিলাগুলিতে অধিক সংখ্যক দুঃস্থ ব্যক্তিদের খয়রাতি সাহায্যের ব্যবস্থা ও রিলিফ ওয়ার্কস প্রোগ্রাম চালু রাখার জন্য অধিক অর্থ বরাদ্দ করেন। গত এপ্রিল, মে মাসে রাজ্যের সব জিলাতেই প্রতি ৪০০ জনের মধ্যে গড়ে ১ জনের খয়রাতি সাহায্যের ব্যবস্থা করা হয়। চলতি মাসে এই সাহায্যের পরিমাণ অধিক খরা কবলিত জিলা যেমন বাঁকুড়া পুরুলিয়া, মালদহ, পশ্চিম দিনাজপুর ও মেদিনীপুর জিলার ঝাড়গ্রাম ও অন্যান্য এলাকায় প্রতি ৪০০ জনের মধ্যে ১ জনের পরিবর্তে শতকরা ২ জন অর্থাৎ মোট ৮ গুণ বৃদ্ধি করা হয়। জলপাইগুড়ি, কোচবিহার ও দার্জিলিং ছাড়া অন্যান্য জিলাগুলিতেও এই সাহায্য অধিক সংখ্যক দুঃস্থ মানুষেরা যাতে পান তার ব্যবস্থা করা হয়েছে। এই বাবদে চলতি মাসে মোট অর্থ বরাদ্দের পরিমাণ হলো ৭৮ লক্ষ ৭০ হাজার টাকা।

চলতি মাসে কর্মক্ষম দুঃস্থ মানুষদের ত্রাণ সাহায্যের উদ্দেশে রিলিফ ওয়ার্কস প্রোগ্রাম চালু রাখার জন্য বিভিন্ন জিলায় এ পর্যন্ত ৫৬ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এর মধ্যে বাঁকুড়া ও পুরুলিয়া জিলায় বরাদ্দের পরিমাণ হলো ২৫ লক্ষ টাকা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এই বিবৃতি থেকে সহজেই অনুমেয় যে, রাজ্য সরকার বাঁকুড়া, পুরুলিয়া ও মেদিনীপুর জিলাসহ রাজ্যের খরা পরিস্থিতির উপর সজাগ দৃষ্টি রেখেছেন এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের ফলে অবস্থা সম্পূর্ণ আয়ত্তাধীন রয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের আশ্বস্ত করতে পারি যে, রাজ্য সরকারের ত্রাণ বিভাগ খরা কবলিত এলাকার দুঃস্থ জনসাধারণের দুর্দশা মোচনের জন্য প্রয়োজনে সম্ভাব্য সকল ব্যবস্থা গ্রহণ করবেন। রাজ্য সরকারের স্বাস্থ্য বিভাগ খরা কবলিত এলাকায় নলকূপ খনন ও সংস্কার ও অধিক ক্ষতিগ্রস্ত এলাকায় ট্যাংকার সহযোগে পানীয় জল সরবরাহের ব্যবস্থা করেছেন।

প্রসঙ্গতঃ আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাতে চাই যে, কেন্দ্রীয় সরকারকে রাজ্যের সামগ্রিক খরা পরিস্থিতি ইতিপূর্বে জানিয়ে খরা-ত্রাণ ব্যবস্থা চালু রাখার জন্য ২৭ কোটি ৭৪ লক্ষ টাকা কেন্দ্রীয় সাহায্য দানের অনুরোধ করা হয়েছে। রাজ্য সরকারের প্রস্তাব কেন্দ্রের বিবেচনাধীন আছে। আজও পর্যন্ত কোন টাকা আসেনি।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনার নিশ্চয়ই স্মরণ আছে গতকাল এই বিধানসভায় দাঁড়িয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী সাম্প্রতিক কালের বর্ণালী দত্তের মৃত্যুর ঘটনা সম্পর্কে দুঃখ প্রকাশ করে এই বিধানসভায় একটি বিবৃতি দিয়েছিলেন। সে বিবৃতিতে তিনি বর্ণালী দত্তের মৃত্যুর তদন্ত, প্রতিকার এবং রাজ্যের নার্সদের সামাজিক নিরাপত্তার প্রতিশ্রুতি দিয়েছিলেন। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যে, গতকালই কয়েক হাজার নার্স এ ঘটনার প্রতিবাদ জানিয়ে ও তাঁদের সামাজিক নিরাপত্তার আবেদন নিয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করার উদ্দেশ্যে এই বিধানসভা পর্যন্ত এসেছিলেন, কিন্তু তারা উল্লেখিত মন্ত্রীদের সাথে দেখা করার সুযোগটুকু না পেয়ে চলে গেছেন। স্যার, আপনার কাছে আমার বক্তব্য হচ্ছে, এই ঘটনার দ্বারা মাননীয় মন্ত্রী মহাশয়রা বিধানসভার মর্যাদা ক্ষুন্ন করেছেন। বিধানসভার সদস্যদের কাছে তাদের প্রতিশ্রুতি ভঙ্গ করেছেন এবং আমি দাবী করছি এই প্রতিশ্রুতি ভঙ্গের অপরাধ স্বীকার করে মাননীয় মন্ত্রীদের সভার কাছে তাদের ত্রুটি স্বীকার করে নিন। (গোলমাল)

**মিঃ স্পীকার:-** মিঃ সরকার, আপনার কথা আমি শুনেছি, এবারে আপনি বসুন।

**ডাঃ হৈমী বসু :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী এবং ই. এস. আই. বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। স্যার, আমরা দেখছি, মন্ত্রী বা এম. এল. এদের অসুখ করলে তাদের রাজকীয় চিকিৎসার ব্যবস্থা হচ্ছে বিনামূল্যে অথচ শ্রমিকেরা যারা নিজেদের পকেট থেকে ই. এস. আইয়ের জন্য পয়সা দিচ্ছে, কেন্দ্রীয় সরকার এবং পশ্চিমবঙ্গ সরকার যেখানে সবাই মিলে পয়সা দিচ্ছে সেখানে আমরা কি দেখতে পাচ্ছি, আমি আপনার সামনে সেই চিত্রটি তুলে ধরছি। স্যার, থাইমাইন হাইড্রোক্লোরাইড ইনজেকসান এবং ক্যালামাইন সিরাপের দুটি শিশিতে ফাংগাস ধরেছে এবং সেডিমেন্ট পড়েছে যেটা মারাত্মক ক্ষতিকারক, মানুষের কনজামসানের অযোগ্য। আপনি একজিবিট করতে বারণ করেছেন তাই আমি একজিবিট করছি না। আপনার হাতে তুলে দিচ্ছি। এই ব্যাপারে কোন দলবাজির প্রশ্ন নয়। আসুন, সবাই মিলে আমরা এর প্রতিবাদ করি। চিকিৎসার নামে গরীব শ্রমিকদের উপর যে মারাত্মক অপরাধ করা হচ্ছে তার প্রতিবাদে আমরা সোচ্চার হই যাতে এই সমস্ত ড্রাগ ব্যবহৃত না হয়। গভর্ণমেন্টের অধিকৃত অনেকগুলি কোম্পানী রয়েছে যেমন, বেঙ্গল ইমিউনিটি, বেঙ্গল কেমিক্যাল এবং গ্লুকোনেট—এগুলি সরকার অধিগ্রহণ করেছেন—এইসব কোম্পানীগুলির মাধ্যমে ওষুধ নিয়ে চিকিৎসার ব্যবস্থা করুন।

**শ্রীমানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১-৪-৮২ তারিখে মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমার দাসপুর থানার অন্তর্গত দেশ রঞ্জন জানা বলে একটি কংগ্রেস কর্মীকে বাড়ী থেকে টেনে নিয়ে এসে তার চোখে এ্যাসিড ঢেলে দেয় দুষ্কৃতকারীরা। আমি কোন দলের নাম উল্লেখ করছি না। তারপর পুলিশ কেস হয় এবং মিঃ জানাকে ঘাটাল হাসপাতালে ভর্ত্তি করা হয়। তার ডান চোখ নষ্ট হয়ে গেছে। তারপর ভোটের দুই দিন আগে অর্থাৎ ১৭ তারিখে বাড়ী থেকে তাকে তুলে নিয়ে এসে তার বাঁ হাতে আঘাত করে হাড় ভেঙ্গে দেওয়া হয়েছে এবং মাথায় আঘাত করা হয়েছে। হাসপাতালে তার রিপোর্ট আছে, এখন পর্যন্ত কোন দুষ্কৃতকারীকে এ্যারেষ্ট করা হয় নি। আমি অনুরোধ করছি, অবিলম্বে এই সমস্ত দুষ্কৃতকারীকে ধরা হোক এবং শাস্তি দেওয়া হোক।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া শহরে যেখানে প্রচণ্ড জলাভাব, সেখানে

টিউবওয়েল বসানো হচ্ছে না, বরং পুরানো টিউবওয়েলগুলো বিপেয়ার হচ্ছে না, সেখানে সি. এম. ডি. এ. ৪৪ কোটি টাকা খরচ করে যে ওয়াটার ওয়ার্কস প্রজেক্ট পদ্মপুকুরে তৈরী করেছে সেই প্রজেক্ট এখনও পর্যন্ত চালু করছে না। এটা যাতে সত্বর চালু করা হয় তার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রীঅনিল মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং শ্রমমন্ত্রী এবং আপনাকেও অনুরোধ করছি যাতে কেন্দ্রীয় সরকারের প্রতিও যেন এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করা হয়। বিষয়টি হলো, পশ্চিমবাংলার বিড়ি শ্রমিকদের অবস্থা অত্যন্ত সঙ্গিন। বিশেষ করে বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর এবং মুর্শিদাবাদ জেলার বিড়ি শ্রমিকদের অবস্থা অত্যন্ত খারাপ। তারা মাহিনা পাচ্ছে না এবং তাদের জন্য কোন আইন নেই। আমি এই বিষয়ের প্রতি দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

[ 1 20—1.30 P.M. ]

**শ্রীশচীন্দ্র নাথ হাজরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খানাকুল একটি বন্যা বিধ্বস্ত এলাকা। এখানে যোগাযোগ ব্যবস্থা একবারে নেই বললেই চলে। তাই সর্বপ্রথম রাজহাটি-নন্দনপুর রাস্তাটি যাতে দ্রুত নির্মাণ করা যায় সেজন্য আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশান্তিরাম মাহাতো:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্পমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় একটি সিমেন্টের কারখানা এবং একটি স্যানিটারী ওয়ারের কারখানা নির্মাণের কাজ শুরু হচ্ছে। এ কথা গত বিধানসভায় একটি প্রশ্নের উত্তরে মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় বলেছিলেন। কিন্তু আজও আমরা দেখতে পেলাম না কারখানা কোথায় হচ্ছে বা কার পকেটে কারখানা ঘুরছে, তা আমরা বুঝতে পারছি না। তাই আমি অবিলম্বে কারখানা করে ঐ জেলার বেকার সমস্যা সমাধানের জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীরাজকুমার মণ্ডল:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি সেচ-

মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণের চেষ্টা করছি। আমি তাঁর কাছে অনুরোধ করছি বিষয়টির উপর যেন তিনি একটু গুরুত্ব দেন এবং প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করেন। হুগলী জেলার রাধানগরের খালটি প্রায় ৫/৭টি গ্রামের মধ্য দিয়ে প্রবাহিত হয়ে অন্যদিকে হুগলী নদীর সংগে যুক্ত হয়েছে এবং পার্শ্ববর্তী গ্রামগুলির অধিবাসীদের কৃষিকার্য এবং জলনিকাশের সুবিধা হয়েছে। বামফ্রন্ট সরকার আসার পর খালটি কাটাবার চেষ্টা করেছেন। কংগ্রেস আমলে বহুবার চেষ্টা করা হয়েছিল, কিন্তু হয় নি। অন্যদিকে কেব্‌ল ফ্যাক্টরী ঐ খালটিকে আবর্জনা, রাবিশ প্রভৃতি ফেলে প্রায় বন্ধ করে এনেছে। সেজন্য সেচমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যেন সত্বর প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীমহঃ সামসুদ্দোজা:** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে পাওয়ার মিনিস্টারকে জানাতে চাইছি যে, আগামী ২৩শে জুন থেকে আমাদের রমজান আরম্ভ হচ্ছে। আমি গতবার যখন এই ডিপার্টমেন্টে আমাদের মুখ্যমন্ত্রী ছিলেন তখন তাঁকে চিঠি লিখেছিলাম, কিন্তু কোন উত্তর পাইনি। আমাদের প্রার্থনার সময় খাবার সময় যেন লোড শেডিং না হয়। এ ব্যাপারে আপনি পাওয়ার মিনিস্টারকে একটু নির্দেশ দিয়ে দেবেন। আমি এ ব্যাপারে যে চিঠি দিয়েছিলাম তার একটি কপি আপনাকে দিচ্ছি। আপনি কাইণ্ডলি একটু এ্যাকশন নিতে বলবেন।

**শ্রীএম আনসারউদ্দিন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার ডোমজুড়-কুলডাংগা রাস্তাটি বহুদিন অবহেলিত রাস্তা। আমরা এর আগে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, কারণ মূলতঃ এই এলাকা কৃষিপ্রধান। বহু পান চাষী এখানে বাস করেন। আগামী কিছুদিনের মধ্যে বর্ষা নামছে। আমাদের যা অভিজ্ঞতা তাতে জানি ঐ রাস্তা সম্পূর্ণভাবে মানুষ চলাচলের অযোগ্য হয়ে যাবে। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগে বহুবার করা হয়েছে, কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নি। এবারে তিনি যেন একটু কার্যকরী ব্যবস্থা গ্রহণ করেন। সেজন্য আমি আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীনীহার কুমার বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি কেন্দ্রীয় সরকারের অন্তর্ভুক্ত। তবে পশ্চিম বাংলার লক্ষ লক্ষ মানুষের জীবন-জীবিকা এর সংগে যুক্ত। সেটা হ'ল শিয়ালদহে দৈনিক রেল চলাচল ব্যবস্থা। এখানে রেল চলাচল ঠিকমতো হয় না। গাড়ি ঠিক-মতো ছাড়ে না, ঠিকমতো সময়ে গাড়ি এসে পৌঁছায় না। কোন কোন সময়ে গাড়ি

লাচল একেবারে বন্ধ হয়ে যায়। লক্ষ লক্ষ মানুষ শিয়ালদহ হয়ে কলিকাতায় আসে এবং আগেই বলেছি পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষের জীবন-জীবিকা এর সাথে যুক্ত। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন অবিলম্বে সমস্ত ব্যাপার কেন্দ্রের রেলমন্ত্রীকে জানান এবং এর জন্য সঠিক ব্যবস্থা অবলম্বন করেন যাতে ট্রেন দৈনিক ঠিকভাবে চলাচল করে।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, through you I would like to draw the attention of Information Minister as well as of Labour Minister in regard to a chronic problem of the staff of Samachar Bharati. Our Government—I mean the Government of West Bengal always claim, they are very much sympathetic towards the working class people and they always speak for them.

জনগণের সরকার খেটে খাওয়া মানুষের সরকার।

But, Sir, here we find that the employees of Samachar Bharati—one of them is Mr. Amanulla—are not getting salary for months together. I want to know from them what steps they are taking in regard to those employees who are engaged in Samachar Bharati but are not getting salary for some months. You know, Sir, now-a-days it is very difficult to maintain a family with a limited source of income, particularly in Calcutta and so I would request the Hon'ble Ministers to take immediate action in the matter.

**শ্রীখাড়া সোরেন :** মাননীয় স্পীকার স্যার, পশ্চিম দিনাজপুর জেলা খরার কবলে পড়েছে। দারুণ খরার জন্য তপন থানা আদিবাসী অধ্যুষিত এলাকায় জলের অভাব দেখা দিয়েছে। সেখানে যাতে জলের অভাব মেটানো যায় তার জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ধমান, নদীয়া, কুচবিহার এবং বহু জেলা থেকে আমাদের প্রায় ১৪০০ কংগ্রেস কর্মী আজকে গৃহহারা হয়ে বিভিন্ন জায়গায় ঘুরে বেড়াচ্ছে।

( গোলমাল )

আপনারা কত বড় বদমাইস আমাদের জানা আছে। স্যার, ঐ ভদ্রলোক অনেক বড় বড় কথা বলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমার প্রথম কথা হ'ল আপনি এদের সামলাবেন কি না। ওনারা বলার সময় বলতে দেন না। এই নির্বাচনে যারা কংগ্রেসের এম. এল. এ. বা এজেন্ট বা কর্মী হিসাবে কাজ করেছে তাদের জমি

চাষ করতে দিচ্ছে না। এম. এল. এ. হস্টেলে আমার সংগে কুচবিহার থেকে ৪ জন লোক দেখা করে দরখাস্ত দিয়ে গেছে। বর্ধমান থেকে যারা এসেছে, তারা ভোলানাথ সেনের কাছে গিয়েছিল। তিনি আবার আমার কাছে পাঠিয়ে দিয়েছেন। আজকে কোন কংগ্রেস কর্মী বা এজেন্টের জমিতে হাল-লাঙ্গল লাগাতে দিচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বলতে দিলেও বলবার সুযোগ নেই। তারা কৃষক সমিতি সিদ্ধান্ত নিয়েছে, গতকাল তারা মিছিল করেছে যে, যে সমস্ত কংগ্রেস কর্মী বা এজেন্ট আছে তাদের জমিতে কৃষক যাবে না। সুন্দরবনে এই ঘটনা শুরু হয়ে গিয়েছে। যেহেতু তারা কংগ্রেস কর্মী এবং এজেন্ট, সেই জন্য তাদের বয়কট করা হয়েছে। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীকে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

[ 1.30—1.40 P. M. ]

**শ্রীমতী মহারাণী কোঙার :** মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বহুদিন যাবৎ মেমারী অঞ্চলে স্বাস্থ্যকেন্দ্রে কোন এ্যাম্বুলেন্স গাড়ী না থাকায় ঐ অঞ্চলের অসুস্থ রোগীদের সময় মত নিয়ে যাওয়া যাচ্ছে না। সে কারণে আমি বারে বারে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নি। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানে এ্যাম্বুলেন্সের ব্যবস্থা তাড়াতাড়ি করা হয়।

**শ্রীশেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে উল্লেখ করছি। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া অঞ্চলে যে সমস্ত গ্রাম পঞ্চায়েত আছে সেখানে সবাই বামফ্রণ্টের লোক বসে আছেন। উক্ত গ্রামপঞ্চায়েতের অধীনে যে সমস্ত কাজ করা হচ্ছে সেই সমস্ত কাজে একমাত্র বামফ্রন্ট সমর্থকদের মজুর হিসাবে যোগদান করতে দেওয়া হচ্ছে। যারা বিগত নির্বাচনে বামফ্রন্টকে ভোট দেয় নি সে রকম গরীব মানুষদের কাজে নেওয়া হচ্ছে না। গ্রামের গরীব মানুষদের নিয়ে এই রকম রাজনীতি করা হচ্ছে। ঐ সমস্ত গরীব মানুষেরা কাজের আশায় যাচ্ছে, অথচ বামফ্রন্টকে ভোট দেয় নি বলে কোন কাজ পাচ্ছে না। স্থানীয় পঞ্চায়েতের লোকেরা বলছেন, তোমরা বামফ্রন্টকে ভোট দাও নি, তোমাদের কাজ দেওয়া হবে না। আমি এ ব্যাপারে যথাবিহিত প্রতিকারের দাবিতে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডঃ মোর্তাজা হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকা দেগঙ্গার একটি সমস্যার কথা উল্লেখ করতে চাই। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হল, শ্মশান অঞ্চলে একটি হসপিটাল আছে। সেটি মাঠের মাঝখানে অবস্থিত, চারিদিকে ফাঁকা জায়গা। গ্রামের লোকেরা সেখানে গরু, মহিষ, ছাগল বাঁধছে। ছেলেরা সেখানে বল খেলছে। হসপিটালটিতে যেসব আসবাবপত্র ছিল সেগুলি চুরি যাচ্ছে। সেখানে ডাক্তার থাকে না, সপ্তাহে ১/২ দিন আসেন মাত্র। মোট কথা, হসপিটালটি অচলাবস্থায় পড়ে আছে। আমি এই অবস্থার প্রতিকার দাবি করছি।

**শ্রীনীরোদ রায় চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জরুরী বিষয়ের উপর আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী এবং মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলা থেকে হাজার হাজার কৃষি ভেণ্ডার কলকাতার কোলে মার্কেটে কৃষিদ্রব্য বিক্রি করতে আসেন। তাঁদের উপর এখানকার কর্তাব্যক্তিরা দিনের পর দিন ধরে নানা রকম অত্যাচার চালাচ্ছেন। তাঁদের এই উৎপীড়ন সম্পর্কে থানায় গেলে থানা অফিসার কোন ডায়েরী নেন না। আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করে প্রতিকার প্রার্থনা করছি।

**শ্রীহবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম দিনাজপুরের রঘুনাথগঞ্জ, সুজাপুর, রানীনগর, বৈকুণ্ঠপুর, রঘুনাথপুর ফেজার নগর প্রভৃতি গ্রামগুলো ভাগীরথী নদীর ভাঙনের ফলে এক বিপজ্জনক অবস্থার মুখে এসে পড়েছে। ফলে সেখানকার বহু জনসম্পদ নষ্ট হচ্ছে এবং চাষাবাদের খুব ক্ষতি হচ্ছে। সেখানকার স্কুল-কলেজের ছেলে-মেয়েরা নদী পারাপার হয়ে স্কুল-কলেজে বিপজ্জনক অবস্থার মধ্যে দিয়ে যাচ্ছে। তাদের জীবনহানির আশংকা করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ছেলে-মেয়েদের পারাপারের ব্যাপারে উনি সত্বর ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীমুকুল বিকাশ মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি মহকুমা হচ্ছে মেদিনীপুর জেলার একটি প্রায়ই বন্যা কবলিত এলাকা। এখানে সামুদ্রিক জলোচ্ছ্বাসের ফলে বহু ক্ষয়-ক্ষতি সংঘটিত হয়। এমন কি আমন ধান ফসল প্রায়ই নষ্ট হয়ে যায়। সেজন্য সেখানে একটি গভীর নলকূপ স্থাপনের জন্য অনুরোধ জানাচ্ছি। এতে কিছু কর্মসংস্থানেরও সুযোগ বৃদ্ধি পাবে।

**শ্রীপ্রবোধ পুরকায়েত**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মন্দিরপাড়া থানার কেচারকুড় গ্রাম পঞ্চায়েতের ধান্তঘাট গ্রামের মোকামপাড়ার সমস্ত লোককে সি. পি এম. সমর্থকরা এস. ইউ. সি. দলের লোক বলে তাদের উপর অত্যাচার করছে এবং মারধোর করছে। ওই গ্রামের পঞ্চানন সর্দার, ভঞ্জু সর্দার, কুণাল সর্দার, অমূল্য হালদার, বলাই হালদার, সুকেন মোকাম, সুখময় মোকাম, নিরঞ্জন মোকাম, মনোরঞ্জন মোকাম এবং বলাই হালদারকে তাদের গৃহ থেকে উৎখাত করে দিয়েছে। সেখানে মেয়েদের উপরও আক্রমণ করছে। আমি এ ব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য ডি. এমের কাছে দাবি করেছিলাম, কিন্তু অদ্যাবধি কোন ব্যবস্থা নেওয়া হয় নি। আমি এ ব্যাপারে আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে অনুরোধ করছি।

**শ্রীবারীন্দ্রনাথ কোলে**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমতা-১ নং ব্লকে হাওড়া জেলার দাবখলি, বালিচক, বসন্তপুর, ফতেপুর গ্রামে গভীর নলকূপ বসানোর কথা ছিল, কিন্তু এখনো পর্যন্ত এই কাজ চালু করার কোন ব্যবস্থা নেওয়া হল না। আমি এ ব্যাপারে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রীশিশির অধিকারি**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মিউনিসিপ্যাল টাউন সম্বন্ধে পি. ডব্লিউ. ডি. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁর কাছে একটি আবেদন রাখছি। কাঁথি মহকুমায় নরঘাটায় একটি ব্রীজ খোলার কথা আছে, কিন্তু এখনো কোন ব্যবস্থা নেওয়া হয় নি। কাঁথি বাইপাস রোডের কাজ এখনো শুরু হয় নি। অবিলম্বে যাতে এই বাইপাস রোডের কাজ শুরু হয় এবং এটা চালু হলে যানবাহন চলাচলের কোন অসুবিধা হবে না এবং দীঘায় যাবার সুবিধা হবে। এইজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে আবেদন রাখছি যাতে এর কাজ সত্বর হয় তার জন্য ব্যবস্থা নেবেন।

**ডঃ হরমোহন সিংহ**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কালনা মহকুমা শাসক যে বাড়ীতে থাকেন সেই বাড়ীর ভাড়া বাকী আছে। তার জন্য তাঁকে উৎখাত করতে চলেছে। সেই বাড়ীর ভাড়া ১০ বছর ধরে বাকী পড়ে আছে। অবিলম্বে যাতে ভাড়া দেওয়া হয় এই কথা আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে অনুরোধ করছি।

**শ্রীনুরুল ইসলাম চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রদ্ধেয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার অন্তর্গত বেলডাঙ্গা কেন্দ্রের কর্মী নিয়োগ করা হচ্ছে। এখানকার নীতি হচ্ছে যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কর্মী নিয়োগ করা হবে। কিন্তু এখানে বামফ্রন্টের শরিক দল তাদের ক্যাজুয়েল লেবারদের দিয়ে কাজ করাচ্ছেন। আমি আপনার কাছে অনুরোধ করছি যাতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে যোগ্যতা অনুযায়ী কর্মী নিয়োগ করা হয় সে বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী যেন দৃষ্টি দেন।

[ 1 40—1.50 P. M. ]

**শ্রীউপেন কিস্কু :** স্যার, বাঁকুড়া জেলার অন্তর্গত কৃষ্ণপুর-বনেগড়া রাস্তা, রায়পুর-অম্বিকানগর রাস্তা বাস চলাচলের সম্পূর্ণ অযোগ্য। এই রাস্তার উপর যে সড়িগড়ি কজ ছিল সেটা ভাঙনের মুখে। এটি ভেঙে গেলে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে। তাই রাস্তাটি অবিলম্বে মেরামত করার জন্য পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসমর মুখার্জী :** স্যার, মালদহ জেলার রতুয়া গ্রাম সেবা ৮৩ নং কেন্দ্রে ১৭০০ কুইন্টল গম, ১ লক্ষ ২০ হাজার টাকা বাসুপুর হাই থেকে পঞ্চায়েত সমিতি আত্মসাৎ করেছে। এই বাজেট, ভোট অন একাউন্ট কার জন্য? এটা যদি সি. পি. এম-এর পকেট ভর্তি করার জন্য দেয়া হয় তাহলে বলার কিছু নেই। আমি বিভাগীয় মন্ত্রীর কাছ থেকে এর উত্তর চাই।

**শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, আপনি গতকাল কলি পার্টির সভ্যদের অনুরোধ করেছেন গোলমাল না করার জন্য। নূতন সদস্য যখন বলেন তখন যেন কোন গোলমাল না হয়। মুখ্যমন্ত্রী তো অসভ্য, এখানে বাচ্চাদের না আসার কথা বলেছেন। কিন্তু নূতন একজন যখন বক্তৃতা করছেন তখন ওনলুপুব বাচ্চারা চিৎকার করছেন।

**শ্রীনবনী বাউরী :** স্যার, বাঁকুড়া জেলার শালতোড়া থানায় কাগোয়া গ্রামের মোড়ে যে ডি. ভি. সি.-র স্টোর ক্যাম্প আছে সেখানে ২৬০ জন ৬/৭ বছর ধরে কাজ করছে। ডি. ভি. সি. বর্তমানে কনট্রাকটর নিয়োগ করার পরিকল্পনা করায় তাদের রুজি-রোজগার বন্ধ হতে চলেছে এবং তারা আজ আন্দোলনের পথে। সেই আন্দোলন ভাঙার জন্য ও. সি. গোবিন্দপুর তাদের উপর অমানুষিক অত্যাচার করছে।

**শ্রীধীরেন সরকার :** স্যার, গত ৫ বছর ধরে এই হাউসে যে বিষয়ে বারবার বলে এসেছি, কিন্তু সরকার সে বিষয়ে কিছু করেন নি। আমি আবার বলছি পশ্চিম দিনাজপুর জেলায় প্রচুর লংকা উৎপন্ন হয়, কিন্তু সেই লংকা গাছগুলি যখন মরে যায় তার প্রতিকারের জন্য কোন ঔষধ নেই। সুতরাং সেই সমস্ত চাষীদের দিকে তাকিয়ে তাদের জন্য যেন অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রীরামপদ মান্ডী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার রাণীবাঁধ, পুরুলিয়া জেলার বান্দোয়া, মেদিনীপুর জেলার বীণপুর ইত্যাদিতে যে জঙ্গল মহল আছে সেই জঙ্গল মহলে যে শাল, পিয়াশাল, শিশল ইত্যাদি গাছ আছে সেই গাছ কেটে বেআইনীভাবে পাচার হয়ে যাচ্ছে। আমরা বলি একটা গাছ হচ্ছে একটা প্রাণ। ঐ বনভূমি পরিবেশকে শুদ্ধ রাখার জন্য গুরুত্বপূর্ণ ভূমিকা নেয়। আমি সেজন্য ঐ বনভূমি রক্ষা করার জন্য পরিবেশ এবং বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীআবদুল করিম চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কনষ্টিটিউয়েন্সি ইসলামপুরে পাঞ্জীপাড়া একটা সেমি টাউন। সেই পাঞ্জীপাড়ার আশেপাশের ৪/৫ টি অঞ্চলের সাধারণ মানুষ পাঞ্জীপাড়ায় হাসপাতাল না থাকায় অনেক অসুবিধা ভোগ করছে। ওখানকার ৪/৫টি অঞ্চলের সাধারণ মানুষ দাবি করছে যে, অবিলম্বে পাঞ্জীপাড়ায় একটা হাসপাতাল হওয়া দরকার। ওখানে কোন এমারজেন্সি কেস হলে পাঞ্জীপাড়া থেকে ৩০ কিলোমিটার দূরে ইসলামপুরে আসতে হয় কিংবা ৩০ কিলো মিটার দূরে লোয়াডাং-এ যেতে হয়। সেজন্য পাঞ্জীপাড়ায় অবিলম্বে একটা হাসপাতাল করার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশুভেন্দু মণ্ডল :** মিঃ স্পীকার, স্যার, আপনার মাধ্যমে আমি প্ল্যানিং এবং ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে একটা বিষয় রাখছি। ১৯৭৮ সালে ঐ দপ্তর থেকে নির্দেশ ছিল পঞ্চায়েতে যে সমস্ত কাজ হত তাতে স্কীলড্ লেবার, আন-স্কীলড্ লেবার, সেমি-স্কীলড লেবারদের যে রেট ছিল ৬ টাকা সেটা বাজার দরের চাহিদা অনুযায়ী বাড়ান দরকার। আগে ছিল ৬ টাকা, এখন আন-স্কীলড্ লেবারদের সেটা ৮ টাকা হওয়া উচিত। রাজমিস্ত্রি, কাঠের কাজ যারা করে তাদেরও রেট বাড়ান দরকার। আমি এই বিষয়টি উল্লেখ করলাম।

**শ্রীঅবন্তি মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটা অতি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনগর বিধানসভা কেন্দ্রের হাজার হাজার মানুষ পান, নারিকেল এবং কাজু বাদাম চাষ করে তাদের অন্নের সংস্থান করে থাকে। এই সম্প্রদায়ের মানুষের জন্য এবং অন্যান্য সম্প্রদায়ের খেটে খাওয়া মানুষের জন্য এই এলাকার দুটি গুরুত্বপূর্ণ রাস্তা অবিলম্বে পাকা রাস্তা রূপে সংস্কার হওয়া একান্ত প্রয়োজন। এই রাস্তা দুটি হচ্ছে : (১) পিছাবনী বাস স্ট্যাণ্ড থেকে মীরগোদা ভায়া ভূয়াঞ্জিবর এণ্ড নিজ্‌মেতনা। এর লিঙ্ক রোড চন্দনপুর সাবসিডিয়ারী হেলথ সেণ্টার, হামিরপুর সাবসিডিয়ারী হেলথ সেণ্টার এবং হিরাকোনিয়া কাটপাল বাজার। (২) ফতেপুর বাস স্ট্যাণ্ড থেকে দুর্গাপুর বাস স্ট্যাণ্ড এক্সটেনডেড আপ টু পশ্চিমবার অর্থাৎ উড়িষ্যা বর্ডার। অবিলম্বে এই রাস্তা দুটি পাকা রাস্তা রূপে সংস্কার করার দাবী রাখছি।

**শ্রীরাইচরণ মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ধমান জেলার কেতুগ্রাম থানার রাউড়ি গ্রামের এক বর্গদারকে উচ্ছেদ করার জন্য যে চক্রান্ত করেছে সেই ব্যাপারে প্রকৃত ঘটনা না জেনে এই হাউসে বিকৃত তথ্য পেশ করে এই হাউসকে মিসলিড করেছে কংগ্রেস (আই) সদস্য সুব্রত মুখার্জী মহাশয়। ১৮-৬-৮২ তারিখে আমি ঐ গ্রামে গিয়েছি, প্রতিটি লোকের কাছে স্টেটমেণ্ট নিয়েছি। তারা বলেছে যে, জমিরুদ্দিন সাহেব তার নিজের বাড়ীতে নিজেই আগুন লাগিয়ে দিয়েছে ঘটনাকে চাপা দেওয়ার জন্য। আমি দেখেছি বর্গাদারকে যারা মারধোর করেছে তারাই পুলিশ ক্যাম্পে বসে আছে। আমি তাদের এ্যারেস্ট করতে বলতে পুলিশ বলল উর্দ্ধতন কর্তৃপক্ষের নির্দেশ না থাকার জন্য আমি এ্যারেস্ট করতে পারি না। আমি স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যারা বর্গাদারের উপর অত্যাচার করেছে তাদের যেন এ্যারেস্ট করা হয়।

1.50—2.00 P. M. ]

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় স্পীকার মহাশয়, সরকারের দৃষ্টি আকর্ষণ করে কোন লাভ নেই, কারণ এই বামফ্রণ্ট সরকার কানে দিয়েছে তুলো, পিঠে বেঁধেছে কুলো এবং ভোটের পর রিগিং করে হাতে ধরেছে মূলো। কাজেই এঁদের দৃষ্টি আকর্ষণ করে কোন লাভ নেই এটা জেনেও আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করবার

চেষ্টা করছি। আমি জানি এঁদের চোখে ছানি। স্যার, ইম্‌সে বলে একটা সোস্যাল অর্গানাইজেশন আছে, যাঁদের কাজ হচ্ছে গরীব মানুষরা কোথাও অত্যাচারিত হচ্ছে কিনা সেটা দেখা। এটা একটা নন-পলিটিক্যাল অর্গানাইজেশন। তাঁদের পক্ষ থেকে কিছু ছেলে, যাঁরা হচ্ছেন সোস্যাল ওয়ার্কার, লাভপুরের অন্তর্গত থিবা অঞ্চলের জামানা গ্রামে যখন যায় তখন সি পি আই (এম)-এর ছেলেরা তাঁদের ঘিরে ফেলে এবং বলে গরীব মানুষদের সেবা করতে এসেছো, রাজনীতি করতে এসেছো? তখন তাঁদের বীভৎসভাবে মারে এবং তাঁরা এখন হাসপাতালে রয়েছেন। থানায় ডায়েরী করা হয়েছে, কিন্তু সেই একই কথা—জ্যোতিবাবুর অলিখিত নির্দেশ রয়েছে পঞ্চায়েত প্রধান বা সি. পি. এম.-এর ক্যাডারের কথার বাইরে কিছু শুনবেন না। স্যার, জ্যোতিবাবুর এই অলিখিত নির্দেশ থাকার জন্য কোন বিচার পাওয়া যাচ্ছে না। তাঁদের বীভৎসভাবে মারা হয়েছে এবং তাঁদের ফটো আমার কাছে রয়েছে। স্যার, যে বামফ্রন্ট সরকারের এক চোখে সি. পি. এম.-এর ঠুলি এবং আর এক চোখে অত্যাচারের ঠুলি তাদের বলুন এই অত্যাচার যেন বন্ধ করা হয়।

**শ্রীক্ষিতিরঞ্জন মণ্ডল:** মাননীয় স্পীকার মহাশয়, গতকাল মাননীয় সদস্য গফ্‌ফর সাহেব মালিয়াড়ী সম্পর্কে যে কথা এখানে বলেছেন সেটা তিনি বিকৃত করে বলেছেন। আমি ওই এলাকার লোক, আমি সেখানে গিয়েছি এবং প্রকৃত ঘটনা আপনার মাধ্যমে জানাচ্ছি। গত ১৬.৬.৮২ তারিখে সেখানকার চাষীরা বৃষ্টির পর যখন তাদের চাষের জমি নির্ধারণ করে তখন গ্রামের জোতদার গফুর মোল্লা গুণ্ডাদের সেখানে জড়ো করে এবং ইন্দিরা কলোনী, যে কলোনী ১৯৭৩-৭৪ সাল থেকে গুণ্ডা কলোনী হিসেবে পরিচিত, সেখানকার গুণ্ডাদেরও সংগঠিত করে। শুধু তাই নয়, ওই ১৬.৬.৮২ তারিখে সেখানে মেয়েদের উপর অত্যাচার করা হয় এবং বিশেষ করে একজন কৃষক কর্মীকে বাড়ীতে না পেয়ে তার শাশুড়ীর উপর দৈহিক অত্যাচার করে এবং লুঠ করে জিনিসপত্র নিয়ে যায়। ১৭.৬.৮২ তারিখে সমসের মীর, বক্কার মীর, নাজিম গাজি প্রমুখরা চাষী রজব শেখ এবং তার বাবা লহর শেখকে প্রচণ্ড মারধোর করে এবং আরও কয়েকজনকে লাঞ্ছিত করে। তারপর ১৮.৬.৮২ তারিখে এর প্রতিবাদে শান্তি-মিছিল বার করা হয়, কিন্তু উক্ত গুণ্ডারা অস্ত্রসজ্জিত হয়ে সেই মিছিলের উপর আক্রমণ করে। আমার আরও বক্তব্য ছিল, কিন্তু সময় অভাবে আর বলতে পারলাম না।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কোন অভিযোগ করছি

না। আমি আপনার কাছে শুধু আবেদন করছি। আপনি অনেক ভাল জিনিস করছেন, কিন্তু যেভাবে আমাদের ডাকছেন সেটা ঠিক ওই নীলামের ডাকের মত মনে হয়। যেমন, বসুন, অমুক চন্দ্র অমুক ইত্যাদি, ইত্যাদি। কাজেই আমি অনুরোধ করছি আপনার ডাকার ভঙ্গিটা যদি পরিবর্তন করেন তাহলে ভাল হয়।

**শ্রীকমী ভূষণ রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী এবং পঞ্চায়েতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার মালদহ কেন্দ্রের প্রতি গ্রামে ২/১টি করে টিউবওয়েল আছে এবং এগুলি বহুদিন আগে হয়েছিল। দুর্ভাগ্যের কথা সেগুলি আজ দীর্ঘদিন ধরে অকেজো হয়ে রয়েছে। ওই জায়গাটি খরা অঞ্চল বলে প্রচণ্ড জল কষ্ট দেখা দিয়েছে, অথচ সেগুলি সারাবার কোন ব্যবস্থা নেই। স্বাস্থ্য দপ্তর বলে এটা আমাদের কর্তব্য নয়, পঞ্চায়েত দপ্তর বলে এটা আমাদের ব্যাপার নয়। এই পরিস্থিতিতে আমি অনুরোধ করছি ওই টিউবওয়েলগুলি অবিলম্বে মেরামত করে ওখানে জলের ব্যবস্থা করুন।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** মাননীয় স্পীকার মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ও মর্মন্তুদ সামাজিক সমস্যার কথা তুলে ধরতে চাই। আমরা দেখছি যে, পশ্চিম বাংলায় গণ-ধর্ষণের ঘটনা বেড়ে গিয়েছে। আমরা দেখছি কুচবিহারে একটা সামাজিক সমস্যার ব্যাপার দেখা দিয়েছে, এটা রাজনৈতিক সমস্যা নয়। আজকে সংবাদপত্রে দেখলাম কুচবিহারে একটা ধর্ষণের ঘটনা ঘটেছে। আমাদের পশ্চিম বাংলা সংস্কৃতিবান, সামাজিক মানসিকতাসম্পন্ন, আমাদের কাছে এই ঘটনা অত্যন্ত বেদনাদায়ক, এই সমস্ত বিহারে ছিল, কিন্তু পশ্চিম বাংলায় ক্রমশ: ছড়িয়ে পড়ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি যে, এই সব ঘটনার তদন্ত করা হোক, পরীক্ষা করে দেখা হোক এবং সামাজিক স্বাস্থ্য রক্ষার জন্য দৃঢ় ভূমিকা গ্রহণ করা হোক।

**Shri Gyan Singh Sohanpal:** Sir, the problem of unemployment in West Bengal has assumed serious proportions. The number of job seekers in the State is the highest amongst the 22 States and 9 Union Territories in the country. According to the figures available with the Employment Exchanges, about 30 lakhs are unemployed in West Bengal. The failure of the Left Front Govt. to generate employment opportunities during its first five-year period in office has aggravated the problem. These unfortunate youths feel further frustrated since there is no indication or assurances about employment opportu-

nities in the years to come, either in the Address of the Governor or in the Budget Speech of the Chief Minister and, Sir, it would not be surprising if their frustrations turn out into anger some day. If it happens, there will have a genuine reason behind it. Some of these boys have already crossed the upper age limit of 30 years for recruitment in the State Govt. services and many more are waiting in the queue. May I, therefore, request the Chief Minister and the Labour Minister, through you, Sir, to enhance the upper age limit for recruitment in the State Govt. services from 30 to 35 to avoid such a situation

**Mr. Speaker :** I think that has already been done by the last Govt.

Now, Shri Biswanath Chowdhury.

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিম দিনাজপুর জেলায় বি এস এফ-এর অত্যাচারে অবস্থা অসম্ভব হয়ে পড়েছে। যারা ব্যবসায়ী তারা ব্যবসা করতে পারছে না, আইনসংগতভাবে যদি তারা কাজ করে কোন অসুবিধা হয় না। হিলিতে যারা ব্যবসা করে, সমস্ত কাগজপত্র থাকা সত্ত্বেও যারা বালুরঘাট থেকে মাল কিনে নিয়ে যায়, জোর করে তাদের গাড়ী থেকে মাল টেনে নামিয়ে নেয়। এই অবস্থায় সাধারণ লোক প্রতিবাদ করে, এখন এই বি এস এফ-দের অত্যাচার প্রচণ্ড হয়ে পড়েছে। কয়েকদিন আগে একটা মুসলিম পরবের সময় সেখানে গিয়ে তারা অত্যাচার করে। এই অবস্থায় অবিলম্বে তদন্ত হওয়া দরকার এবং যে সমস্ত দোষী জড়িত তাদের শাস্তি হওয়া দরকার।

[ 2.00—2.10 P. M. ]

**শ্রীশান্তি মোহন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ এবং হস্তক্ষেপ কামনা করছি একটি জরুরী বিষয়ের প্রতি। গতদিন আমি এই বিষয়টা আমার বক্তব্যে বলেছি, বোধ হয় রেকর্ডেড হয় নি ঠিক-মত। আমার জেলা, হুগলি জেলার ধনেখালি ব্লকের অন্তর্গত দশঘরা গ্রামে আজ বিকাল চারটার সময় মনোজ কুমার সাহা, পান্না লাল সাহা, অজিত সাহা, রতন চন্দ্র সাহা, বিকাশচন্দ্র চন্দ্র, শক্তিপদ সাহা, শিশির সাহা, দিলীপ সাহা, শেখ মতিয়র রহমান, এরা সকলেই কংগ্রেস কর্মী, এদের সি. পি. এম. কর্মীরা বিচার করবে বাজে সাহাপুর প্রাথমিক বিদ্যালয়ে, তাদের রক্ষা করার ব্যবস্থা যেন মুখ্যমন্ত্রী করেন। শুধু তাদেরই রক্ষা করা নয়, সারা পশ্চিমবাংলার গণতন্ত্রপ্রিয়, শান্তিপ্রিয় মানুষদের রক্ষা করার ব্যবস্থা তিনি যেন করেন, এ অনুরোধ আমি তাঁর কাছে রাখছি।

**শ্রীগোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিশেষ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আগরপাড়ায় ওরিয়েন্টাল মেটাল ইণ্ডাষ্ট্রী বলে একটা কারখানা আছে। আপনারা জানেন ঐ কারখানায় ইণ্ডিয়ান অয়েল-এর 'নতুন' বলে যে স্টোভ আছে, সেই স্টোভ ঐ কারখানা থেকে তৈরি হতো। তাতে প্রায় ৯ কোটি লিটার কেরোসিন সাশ্রয় হতো। সেই কারখানা গত দু-মাস ধরে বন্ধ রয়েছে। আই. আর. সি. আই. প্রতিষ্ঠান, তারা কোন রকম ব্যবস্থা এই কারখানা খোলার জন্য করছেন না। উপরন্তু তারা এ কারখানার স্টাফ, শ্রমিকদের ছাঁটাই করার কথা বলছেন। সেই আই. আর. সি. আই. বলছে, এখানে যে ৫০ হাজার স্টোভ তৈরি করার কথা, তা বামার লোরিকে দিয়ে করাবেন, যেটা একটা কেন্দ্রীয় সরকারের সংস্থা, তাকে মথুরাতে একটা নতুন কারখানা করার লাইসেন্স দিয়েছেন। আমি রাজ্যের বামফ্রন্ট সরকারকে কেন্দ্রীয় সরকারের সংগে যোগাযোগ করে ব্যাপারটা কি তা জানবার জন্য এবং এই ব্যাপারে সুব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** মিঃ স্পীকার স্যার, এই সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে, বিমাতৃসুলভ মনোভাবের এটা আর একটা দৃষ্টান্ত। আমাদের এখানকার একটা পুরাণ শিল্পকে বন্ধ করে, অন্য প্রদেশে আর একটা শিল্প করতে চলেছেন।

**শ্রীসুনীতি চট্টরাজ :** রিজনটা তো বললেন না ? ফেলিয়োর অব পাওয়ার এণ্ড ল' এ্যাণ্ড অর্ডার, এই সব ব্যাপারে তো বললেন না ?

( গোলমাল )

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** ম্যানেজমেন্টটা পশ্চিমবংগ সরকারের ছিল না। ম্যানেজমেন্টটা আই. আর. সি. আই.-এর এবং আই. আর. সি. আই হচ্ছে একটা কেন্দ্রীয় সংস্থা।

( গোলমাল )

**শ্রীসুনীতি চট্টরাজ :** আমি বলছি, হোয়াট ইজ দি রিজন ? হাউসকে আপনি মিসলিড করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হি ইজ মিসলিডিং দি হাউস।

( গোলমাল )

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকের দৈনিক সংবাদপত্রে একটি গুরুত্বপূর্ণ মারাত্মক খবর বেরিয়েছে। আমরা জানতে পারলাম গত ৫ বছরে

বামফ্রন্ট সরকার সমবায় পরিচালনা করে রাজ্যের সমবায় আন্দোলনের টুঁটি টিপে মেরে ফেলেছেন। স্টেট কো-অপারেটিভ ব্যাংকে নাকি ১॥ কোটি টাকা তছরূপ হয়ে গেছে। আলিপুরদুয়ার, ২৪ পরগনার বিভিন্ন ব্রাঞ্চ, অন্যান্য ডিফারেন্ট ব্রাঞ্চেস, হেড অফিস ক্যালকাটা ব্রাঞ্চ মিলিয়ে এই টাকা তছরূপ হয়েছে। এখন বর্ষার সময়, চাষীদের চাষের জন্য টাকা দিতে হয়। এখন পর্যন্ত এক পয়সাও চাষীদের দেয়নি। ১৯৭১ সালে প্রাইস লেভেল যা ছিল তাতে সর্ট টার্ম লোন ৩০০ কোটি টাকা দরকার হত। আর আজকে প্রাইস লেভেলের যা অবস্থা তাতে করে ইট সুড বি এ্যাবাভ ৬০০ ক্রোরস দরকার। আমি দুঃখিত, সরকার দেন না। এগ্রিকালচার মিনিস্টার আছেন, সমবায় মন্ত্রী নেই, আমরা এর একটা জবাব চাই। এদের কার্যকালে ১॥ কোটি টাকা তছরূপ হয়েছে, কে কত টাকা বখরা পেয়েছে, আমরা জানতে চাই। কার ভাগে কত পড়েছে আমরা জানতে চাই। গরীব চাষীদের লোনের টাকা তছরূপের জন্য যারা দায়ী তাদের চিহ্নিত করা হোক।

**শ্রীসুভাষ চন্দ্র মাহাত:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খরা পীড়িত পুরুলিয়া জেলার রাস্তাগুলিও এখন খরা কবলিত হয়ে পড়েছে। বিশেষ করে পুরুলিয়া জেলার গ্রামাঞ্চলের রাস্তাগুলি যাতে মেরামত হয় তার জন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জারগো হতে তোড়াং রাস্তাটির কাজ বন্ধ হয়ে গেছে। এই রাস্তাটির কাজ এক সাইড হতে আরম্ভ না করে মাঝখানের ২ কিলোমিটার পর্যন্ত পাথর বসানো হয়েছে, অথচ বিল পেমেণ্ট হয়ে গেছে, বাকি রাস্তার কাজ হয় নি। পরের রাস্তাটি রাকবোর হতে বেগুনকেদার পর্যন্ত। এর কাজ চলতে চলতে বন্ধ হয়ে গেছে। আর ঝালদা থেকে ব্রজপুর পর্যন্ত রাস্তাটির উপর অবস্থিত ব্রীজগুলি আজ পর্যন্ত রিপেয়ার করা হয় নি। তার ফলে গ্রামাঞ্চলে উনি ট্রাকে করে জল নিয়ে যাবেন কি ভাবে বোঝা যাচ্ছে না এবং ব্রীজগুলি সব অকেজো হয়ে পড়েছে। কোন দুর্ঘটনা ঘটুক এটা আমরা নিশ্চয় চাই না। সেইজন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে এই রাস্তাগুলি যাতে মেরামত করা হয় সেদিকে একটু নজর দিন।

**শ্রীসৈয়দ মহম্মদ মসিহ:** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভাতার থানার নিত্যানন্দপুর গ্রামপঞ্চায়েতে এন. আর. ই. পি. স্কীমে ২ বছর আগে ৫০টি অত্যন্ত দামী গাছ লাগানো হয়। গত

সাধারণ নির্বাচনী প্রচারে এসে মাননীয় ভোলানাথ সেন মহাশয় পঞ্চায়েতের নামে বিভিন্ন কুৎসা করতে করতে ঐ ৫০টি চারা গাছকে নষ্ট করেছেন এবং তারই নেতৃত্বে গাছ কাটা হয়েছে। এই ঘটনার পরিপূর্ণ তদন্ত করে মাননীয় বনমন্ত্রীর কাছে আমি উপযুক্ত শাস্তিবিধানের দাবি করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা বিশ্ব-বিদ্যালয়ে অর্থনীতি বিভাগে সম্প্রতি ৫ জন প্রবীণ প্রফেসরকে ডিঙিয়ে জুনিয়র রিডার অজিত সেনগুপ্তকে প্রধান হিসাবে নিয়োগ করা হয়েছে। ওঁর চেয়ে আরো ৫ জন প্রবীণ প্রফেসর রয়েছেন, তাঁরা হলেন প্রফেসর বাৎসল্য মুখোপাধ্যায়, প্রফেসর অলোক ঘোষ, প্রফেসর রাখাল দত্ত, প্রফেসর বিপ্লব দাশগুপ্ত এবং প্রফেসর হীরেন রায়। এক সময় ইন্দিরা গান্ধীর সরকার অত্যন্ত অগণতান্ত্রিক ভাবে সুপ্রীম কোর্টের প্রবীণ বিচারকদের ডিঙিয়ে জুনিয়র বিচারককে চেয়ারে বসিয়েছিলেন। এখন আমরা দেখতে পাচ্ছি এই বামফ্রন্ট সরকারের আমলে কলকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ প্রবীণ অধ্যাপকদের ডিঙিয়ে একজন জুনিয়র অধ্যাপককে প্রধানের পদে বসালেন।

[ 2 10—2.20 P. M. ]

এতে বিশেষ করে বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের মধ্যে একটা বিরাট বিক্ষোভের সৃষ্টি হয়েছে। অবিলম্বে এই ধরনের দলবাজী এবং অগণতান্ত্রিক আচরণ যাতে বিশ্ব-বিদ্যালয়ে বন্ধ হয় সেজন্য আমি মাননীয় উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅনন্ত সোরেন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বামফ্রন্ট সরকার অলচিকি হরফকে স্বীকৃতি দিয়ে আদিবাসী মানুষদের অধিকার প্রতিষ্ঠিত করেছেন। আমার অনুরোধ, অবিলম্বে এই অলচিকি হরফের ছাপাখানা করা হোক এবং পাঠ্যপুস্তক করা হোক। ঝাড়গ্রামে ছাপাখানা করা হোক।

**শ্রীধীরেন্দ্র নাথ সেন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিশেষ ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি

হচ্ছে বিগত ২৩শে মে বীরভূম জেলার মুরারই থানার অধীন বর্ধনপাড়া গ্রামে খয়রুল খাঁ এবং নাসির খাঁ নামে দু'জন ভদ্রলোককে—এরা দু' ভাই—জোর করে ধরে নিয়ে এসে একজনের ডান পা এবং অন্যজনের বাঁ-হাত কেটে দেওয়া হয়। তাদের এই শাস্তি দেবার কারণ হচ্ছে তারা নির্বাচনে বামফ্রন্টকে সমর্থন করেছিল এবং প্রতিপক্ষের জাল ভোটের ক্ষেত্রে বাধার সৃষ্টি করেছিল। পরে প্রতিপক্ষ জয়লাভ করার পর তাদের এই শাস্তি দেওয়া হয়েছে। স্যার, আমার কাছে ফটো আছে, আমি দেখাতে পারি। এ ব্যাপারে ১৯ জনকে ধরা হয়েছে। এ ব্যাপারে যারা নেতৃত্ব দেয় তাদের মধ্যে একজন গভর্নমেন্ট অফিসার—কমারসিয়াল ট্যাক্স অফিসার এবং একজন প্লিডার ছিলেন। যে ১৯ জনকে ধরা হয়েছে তাদের জামিনের জন্য কংগ্রেসী এম. এল. এ. ডাঃ মোতাহার হোসেন তদ্বির করছেন। আমি এ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীবিভূতিভূষণ দে** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনস্বার্থ সম্পর্কিত একটি জরুরী বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সমবায়মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার নারায়ণগড় গ্রামে মগরামপুর কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটির প্রায় ৪ লক্ষাধিক টাকা তছরূপ হয়েছে। এই ব্যাপারটি নিয়ে ঐ এলাকায় প্রচণ্ড বিক্ষোভের সৃষ্টি হয়েছে। জানি না এই বিক্ষোভ কোথায় গিয়ে পৌঁছাবে। প্রসংগত উল্লেখযোগ্য, এই মার্কেটিং সোসাইটির ডিরেক্টর বোর্ডের চেয়ারম্যান হলেন প্রাক্তন সদস্য শ্রীকৃষ্ণদাস রায়—কংগ্রেসী নেতা। এই বোর্ডের অধিকাংশ সদস্যরা হলেন কংগ্রেসী নেতা। এ বিষয়ে একটি টেলিগ্রাম সমবায়মন্ত্রী মহাশয়কে পাঠানো হয়েছে এবং তার কপি মাননীয় মুখ্যমন্ত্রীকেও দেওয়া হয়েছে। অবিলম্বে তদন্ত করে দোষীদের শাস্তি বিধানের জন্য স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাঁকুড়া থেকে রাণীগঞ্জ ভায়া মেজিয়া যে প্রস্তাবিত রেল লাইন তার জমি এখনও পর্যন্ত অধিগ্রহণ করা হয় নি। ভূমি অধিগ্রহণের কাজটি যাতে ত্বরান্বিত হয় সেজন্য স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীআব্দুল ওয়াহেদ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মালদহ জেলার হরিশ্চন্দ্রপুর থানার দক্ষিণ হরিশ্চন্দ্রপুরের সংগে জেলা শহর এবং স্বাস্থ্য কেন্দ্রের কোন যোগাযোগ

ছিল না। মহানন্দা এমব্যাঙ্কমেন্ট হবার পর ওখানকার লোকেদের সুবিধার জন্য ঐ মহানন্দা বাঁধের উপর একটা ইন্সপেকশান রোড হয় সেচ বিভাগের মাধ্যমে। ওখানে দু'টি বাস ডেলি জেলা শহর এবং স্বাস্থ্যকেন্দ্রে যাতায়াত করে। দীর্ঘ ৫/৬ বছর ধরে ঐ রাস্তাটি রিপেয়ার হয় নি। ফলে ঐ রাস্তাটি বর্তমানে অচল হয়ে পড়েছে। স্যার, এই বিষয়টির প্রতি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি অবিলম্বে এই রাস্তাটি মেরামত করে যাতে বাস চলাচলের উপযুক্ত হয় তার জন্য ব্যবস্থা করুন।

**শ্রীতরুণ চ্যাটার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৯-৬-৮১ তারিখে কোলকাতায় লেবার কমিশনারের অফিসে দুর্গাপুর এ্যালয় স্টীলের শ্রমিক-কর্মচারীদের কতকগুলি দাবি-দাওয়া নিয়ে একটা চুক্তি হয় এবং সেই চুক্তিতে শ্রমিকদের পক্ষে সই করেন সি. আই. টি. ইউ., এ. আই. টি. ইউ. সি., আই. এন. টি. ইউ. সি। দুঃখের বিষয় গত ১৮ই জুন দুর্গাপুরে ডেপুটি লেবার কমিশনারের অফিসে আই. এন. টি. ইউ. সি'র একটা ফ্রাকশান, যেটা নুরুল গোষ্ঠী বলে পরিচিত তারা অফিসে প্রবেশ করে ভাঙচুর করে। এখন ঐ অফিসের অফিসার এবং কর্মচারীরা পালিয়ে বেড়াচ্ছে। এ বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, ঐ ফ্রাকশান গ্রুপের গুণ্ডামি বন্ধ করা হোক এবং ঐ অফিসটি যাতে সুষ্ঠুভাবে চলে তার ব্যবস্থা করা হোক।

**শ্রীলক্ষ্মণ বাগদী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ধমান জেলার অণ্ডাল থানায় অণ্ডাল রেল স্টেশনের কাছে সঙ্ঘশ্রী বলে একটি ক্লাব আছে, যেটি কংগ্রেস (ই) বলে পরিচিত সমাজবিরোধীদের দ্বারা পরিচালিত। নানান জায়গা থেকে সমাজবিরোধীরা এই ক্লাবে আসে এবং রেলের ওয়াগন ভাঙ্গে, লোহা পাচার করে, কয়লা পাচার করে এবং ছিনতাই করে। গত ২৮-৫-৮২ তারিখে ঐ সমাজবিরোধীরা উত্তর বাজারে বেপরোয়াভাবে বোমাবাজী করে। ফলে একজন রিক্সাচালক আহত হয়। সে এখন হাসপাতালে। এইভাবে সেখানে সন্ত্রাস চালানো হচ্ছে। অবিলম্বে যাতে এই সমাজবিরোধীদের গ্রেপ্তার করা হয় তার জন্য আমি স্যার, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীআব্দুল মান্নান:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গরিব ছাত্রদের একটি সমস্যার কথা আপনার মাধ্যমে তুলে ধরতে চাই। এই বিষয়টির প্রতি কোন্ মন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করবো জানি না, কেন না এখন অনেক শিক্ষামন্ত্রী রয়েছেন। স্যার, আমি বলতে চাই ডি. এন. দে হোমিওপ্যাথি কলেজের ছাত্রদের সমস্যার কথা। ঐ কলেজে ছাত্ররা যখন ভর্তি হতে যাচ্ছে তখন বলা হচ্ছে দু' হাজার টাকা করে কলেজে ডোনেশান দিতে হবে এবং তা দিলেই ভর্তি করা হবে। স্যার, বামফ্রন্ট সরকার গরিব ছাত্রদের স্বার্থের কথা চিন্তা করে বর্তমানে শিক্ষাব্যবস্থা চালু করেছেন বলে তারা বলেন, কিন্তু এখানে দেখা যাচ্ছে সেই গরিব ছাত্ররা দু' হাজার টাকা ডোনেশান না দিলে ভর্তি হতে পারবে না। যদি কোন মাননীয় সদস্য চালেঞ্জ করেন তাহলে সভা শেষ হবার পর আমি তাঁকে নিয়ে গিয়ে সব দেখিয়ে দিতে পারি। আমি এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুমন্ত কুমার হীরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডি. এন. দে হোমিওপ্যাথি ডিগ্রি কলেজের সমস্যার প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই কলেজটি দীর্ঘদিন ধরে একটা বড় সঙ্কটে ভুগছে। এ ব্যাপারে বারবার মাননীয় মন্ত্রী মহাশয়কে বলা সত্ত্বেও অবস্থার বিন্দুমাত্র উন্নতি হয় নি। আমি আশা করি এবারে মাননীয় মন্ত্রী মহাশয় এই কলেজটির প্রতি দৃষ্টি দেবেন। স্যার, এই কলেজটিতে ৫০টি বেড আছে। এই বেডগুলির জন্য যে প্রয়োজনীয় গ্রাণ্ট সেই টাকা সময় মত পৌঁছায় না। রোগীরা পথ্য পাচ্ছে না, স্টাফেরা বেতন পাচ্ছে না।

[ 2.20 --2.30 P.M. ]

বেতন বন্ধ হয়ে গেছে, অথচ কর্তৃপক্ষ সেদিকে বিন্দুমাত্র দৃষ্টি দিচ্ছেন না। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব যে, অনতিবিলম্বে এ বিষয়টির প্রতি গুরুত্ব আরোপ করে সমাধান করুন, নাহলে সর্বনাশ হয়ে যাবে।

**শ্রীহাজারী বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত নির্বাচনে কংগ্রেস (ই) শোচনীয়ভাবে পরাজিত হয়ে গোটা পশ্চিমবংগে তথা মুর্শিদাবাদ জেলায় সন্ত্রাসের রাজত্ব কায়েম করবার চেষ্টা করছে। এ সম্পর্কে আমি কয়েকটি ঘটনা এখানে উল্লেখ করছি।

নির্বাচনের পর গত ২২শে মে সালারের কাজি পাড়ায় কংগ্রেস (ই)-র নেতৃত্বে সমাজবিরোধীরা সালার উচ্চতর হাই স্কুলের শিক্ষক ও ২নং ভরতপুর পঞ্চায়েত সমিতির সহ-সভাপতি আবদুল কাদের এবং ঐ স্কুলের শিক্ষক কর্মী আবদুল হকের

বাড়ী প্রকাশ্য দিবালোকে আক্রমণ করে এবং আবদুল কাদেরের অনুপস্থিতিতে তার স্ত্রী ও ভাইকে মারধর করে, বাড়ী লুঠ করে। আর আবদুল হকের ওপর এমন-ভাবে আক্রমণ করা হয় যে, তার মাথায় ৬টি সেলাই করতে হয়।

এর পরে গত ২৮-২-৮২ তারিখে ঐ পাড়ার যুবকর্মী ফিরোজ সেখ ও বিড়ি শ্রমিক মসলেম কাজীকে বাড়ী ঢুকে আক্রমণ করে, মারাত্মকভাবে জখম করে এবং পরে এদেরও বাড়ী লুঠ করে। ঐ তারিখে দুর্বৃত্তরা কাজীপাড়ায় প্রবল বোমাবর্ষণ করে, যার ফলে পুলিশ ঘটনাস্থলে এসেও পালিয়ে যায়। একটি ঘরে বোমাসহ ১০ জন দুর্বৃত্ত পুলিশের হাতে ধরা পড়ে। পরে এদের পুলিশ ছেড়ে দেয়।

৮-৬-৮২ তারিখে মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী গনি খান চৌধুরী সাহেব সালার, ডোমকল এবং লালগোলায় মাননীয় সাত্তার সাহেবকে নিয়ে বিভিন্ন সভায় উসকানিমূলক বক্তৃতা দেওয়ার ফলে ওখানে সমাজবিরোধীদের কার্যকলাপ আরো বৃদ্ধি পেয়েছে। এর ফলে ঐ থানার আমলাই গ্রামে পঞ্চায়েতের অধীন লোহাদহ গ্রামে একদিন সকাল ৬টা ৩০ মিঃ-এ বাড়ীর দরজায় ৮/১০ জন সশস্ত্র ব্যক্তি কৃষক-কর্মী তমাল বিশ্বাসকে নৃশংসভাবে খুন করে। এক্ষেত্রেও পুলিশী তৎপরতার অভাব লক্ষ্য করা যায়।

তারপরে মালিহাটি গ্রামের মৎস্যজীবী এবং সব্জী বিক্রেতা গরীব মানুষদের জাল ও তরকারির ঝুড়ি সাধাইপুরের কংগ্রেস (ই) নেতা মান্নানের অনুগামীরা হামেশাই ছিনতাই করে সন্ত্রাস সৃষ্টি করে চলেছে। শান্তি-কমিটি হওয়া সত্ত্বেও এবং ঐ কমিটিতে কংগ্রেস (ই) প্রতিনিধির প্রতিশ্রুতি সত্ত্বেও হামলাবাজী চালানো হচ্ছে।

স্যার, আমি এই বিষয়টির ওপর স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকার দাবি করছি।

**শ্রীসতীশচন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরী বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, কৃষ্ণনগর, বনগাঁ, রাণাঘাট এবং গেদের মধ্যবর্তী যে সীমান্ত এলাকা আছে, সেই সীমান্ত এলাকা ৪টি সংরক্ষিত বিধানসভা কেন্দ্রের মধ্যে পড়ে এবং ১০ লক্ষের বেশী মানুষের এই এলাকায় বাস। দেশ বিভাগের ফলে এই মানুষগুলি সহায়-সম্বলহীন হয়ে পড়ে এবং আজও তারা বঞ্চিত, অবহেলিত হয়ে পড়ে আছে। এই ব্যাপক এলাকায় আজ পর্যন্ত কোনও উন্নয়নমূলক কাজ হয় নি। এই এলাকায় একটি-মাত্র স্বাস্থ্য কেন্দ্র আছে, বগুলা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর

কাছে অনুরোধ করছি, অবিলম্বে ১০ লক্ষ মানুষের চিকিৎসার স্বার্থে এই প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রে রূপান্তরিত করুন।

**শ্রীবনমালী দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, নির্বাচনের কিছু দিন আগে থেকে শুরু করে এখন পর্যন্ত আমাদের লাভপুর গ্রামে সমাজবিরোধী কার্যকলাপ ক্রমশঃ বেড়েই চলেছে। একটি সমাজবিরোধী যুবক ঐ গ্রামে বিদ্যুৎ চুরি করে নিজের ঘরে আলো জ্বালাচ্ছে। এই অবস্থায় কংগ্রেস (ই) দলভুক্ত আনন্দ পাল বলে আর একজন তাকে বলেছিল যে, তুমি বিদ্যুৎ চুরি করছ, ফলে আমার আটার চাকি চলছে না। এর ফলে কিছু সমাজবিরোধী গুণ্ডা নিয়ে এসে ঐ সমাজবিরোধী গত ৮-৬-৮২ তারিখে আনন্দ পালকে মারধর করে এবং তার ছেলেকেও মারধর করে। ৯-৬-৮২ তারিখে একটি জিপ গাড়ি নিয়ে এসে ঐ গুণ্ডারা ওর ছেলেকে তুলে নিয়ে যাবার চেষ্টা করে। কিন্তু গ্রামবাসীদের প্রতিরোধে ছেড়ে দেয়। সে সময়ে তারা আনন্দ পালেরও খোঁজ করে, কিন্তু তাকে খুঁজে পায় না। গ্রামবাসীদের তাড়া খেয়ে তারা জিপ গাড়িটা ফেলে রেখে পালিয়ে যায়। ১০-৬-৮২ তারিখে থানা থেকে লোক এসে জিপ গাড়িটা নিয়ে যায়। ১১-৬-৮২ তারিখে শতাধিক গুণ্ডা এসে গ্রামের দক্ষিণ-পশ্চিম কোণে সন্ধ্যার সময়ে জমা হয় এবং ঐ গ্রাম আক্রমণ করবার চেষ্টা করে, কিন্তু গ্রামবাসীরা তাদের প্রতিরোধ করলে তারা পালিয়ে যায় এবং ৮ জন গুণ্ডা ধরা পড়ে যায়। ঐ দিন রাতে পুলিশ এসে তাদের ধরে নিয়ে যায়। কিন্তু পুলিশ পরবর্তীকালে তাদের ছেড়ে দেয় এবং গ্রামবাসীদের বিরুদ্ধে পুলিশ একটা মামলা দায়ের করে দেয়। ওখানে পুলিশের কার্যকলাপ সম্বন্ধে আমাদের যথেষ্ট সন্দেহ রয়েছে।

**শ্রীঅনুপকুমার চন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দিনের পর দিন আপনার কাছে জানিয়ে আসছি, সাধারণ মানুষের অধিকার পশ্চিমবঙ্গের এই বামফ্রন্ট সরকার কেড়ে নিয়েছে। আপনাকে আমি একটি সামান্য ঘটনার কথা বলি এবং এই ব্যাপারে তদন্ত করতে আপনাকে অনুরোধ করছি। আমি চাই না আপনি রাস্তাঘাটে গিয়ে তদন্ত করুন, কিন্তু এই বিধানসভার প্রাঙ্গণে যে ক্যানটিন আছে—আপনি আমাদের টিফিনের সময় দেন আধ ঘন্টা—সেই ক্যানটিনে ঐ সময়ের মধ্যে চা পর্যন্ত আমরা পাই না......

**মিঃ স্পীকার ঃ** এ্যাসেম্বলীর এ্যাডমিনিস্ট্রেশান নিয়ে কোন আলোচনা হয় না

যদি আপনার কিছু বলার থাকে তাহলে আমার চেম্বারে আসবেন, আমি নিশ্চয়ই ব্যাপারটি দেখবো।

**শ্রীসুরেশ সিংহঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায়মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খবরের কাগজে দেখলাম, রাজ্য সমবায় ব্যাঙ্কের কোটি কোটি টাকা তছরূপ হয়েছে। জেনারেল ম্যানেজার থেকে আরম্ভ করে এ্যাসিসটান্ট জেনারেল ম্যানেজার সবাই টাকা মেরেছে। বিভিন্ন জেলায় যেখানে যেখানে রাজ্য সমবায় ব্যাঙ্ক আছে সেইসব জায়গা থেকে টাকা মারা হয়েছে এবং সেইসব জায়গায় প্রচণ্ড দুর্নীতি চলেছে। আমি সমবায়মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি, এই ব্যাপারে একটা ডিপার্টমেন্টাল এনকোয়্যারী করে যারা যারা দায়ী তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হোক। যারা এই সমস্ত টাকা মেরেছে তারাই সমিতি করেছে এবং এই সমিতি করে তারাই হরতালের ডাক দিয়েছে। এই ব্যাপারে মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব কিছু কথা বললেন, কিন্তু উনি যে দৃষ্টিভঙ্গি নিয়ে বলতে চাচ্ছেন আমার দৃষ্টিভঙ্গি তার থেকে পৃথক। আমরা জানি, এই সমস্ত সমিতিগুলি কংগ্রেস (আই)-এর দখলে আছে। কারা এইসব টাকা মেরেছে সেই ব্যাপারে তদন্ত করা হোক এবং দোষী ব্যক্তিদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রীঅরুণকুমার গোস্বামীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় শ্রীরামপুর মহকুমা হাসপাতালে একটা ই. সি. জি. মেশিন কেন্দ্রীয় সরকারের অর্থে ১৯৮০ সালে কেনা হয়েছিল, কিন্তু সেই মেশিনটি আজও অবধি চালু হয় নি। অথচ রোগীদের ৮০ থেকে ১০০ টাকা খরচ করে ই. সি. জি. পরীক্ষা করতে হচ্ছে। ব্লাড সুগার মেশিন ১৯৮০ সাল থেকে পড়ে আছে, এক্স-রে মেশিন একটা আছে মহকুমা হাসপাতালে, কিন্তু সেই মেশিনটি মাসে ৭ দিন চলে এবং তা থেকে ঐ ৭ দিনে যে ছবি ওঠে ডাক্তারবাবুরা তা বুঝতে পারেন না। সুতরাং আমার অনুরোধ, হয় এই হাসপাতালটি ভাল করে চালান, আর না হয় স্বাস্থ্যমন্ত্রী পদত্যাগ করুন।

**শ্রীআতাহার রহমানঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। মুর্শিদাবাদ জেলার লালগোলা থানার অন্তর্গত কুচিডাঙ্গা গ্রামে ২১শে মে সিরাজুল ইসলামের নেতৃত্বে কয়েক শো লোক বন্দুকসহ

জাহিরুদ্দিন সেখকে গুলি করে এবং তাতে উনি ঘটনাস্থলেই মারা যান। ২২ মে বিজয় উৎসব হয় এবং সেই বিজয় উৎসবে আক্রমণ করে এবং এই আক্রমণের ফলে আইজুদ্দিন আহত হয়। ২৪শে মে মায়াপুর অঞ্চলে মানিক হালদারকে প্রচণ্ড মারধোর করে এবং তার বাড়ী-ঘর লুঠ করে। চতুর্থ হচ্ছে, পাইকপাড়া অঞ্চলে চৌঁয়াপুকুর গ্রামের কুখ্যাত ডাকাত মান্নান সেখ বোমা সহ জেকের আলির বাড়ী আক্রমণ করে এবং বোমা ফাটাতে থাকে। এই বোমার আঘাতে জেকের আলির মৃত্যু ঘটে। এই সিরাজুল ইসলাম একজন কুখ্যাত ডাকাত এবং বিধানসভার বিরোধী দলের নেতা সাত্তার সাহেবের ভাই। এইসব ঘটনাগুলির যাতে তদন্ত হয় তারজন্য আমি অনুরোধ জানাচ্ছি এবং দোষী ব্যক্তিদের শাস্তি বিধানের অনুরোধ জানাচ্ছি।

[ 2.30—2.40 P.M. ]

**শ্রীসুন্দর হাজরা :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। সেটা হল এই যে, আমার নির্বাচনী কেন্দ্র শালবনীতে একটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে। এক বছর হয়ে গেল সেখানে আরও ২৫টি বেডের স্যাংশন পেয়েছে। কিন্তু এখন পর্যন্ত কনস্ট্রাকশনের কাজ শুরু হয় নি। যাতে কনস্ট্রাকশনের কাজ শুরু হয় এবং সেখানে এ্যাম্বুলেন্সের সাপ্লাই দেওয়া হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীধীরেন্দ্র লেট :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার দুবরাজপুর থানার ঝাপুড়তলা গ্রামে কংগ্রেসী জোতদার শ্রীহৃদয় ভূষণ মণ্ডল এবং তার ছেলে কিছুদিন আগে সতীশ বাউরীকে রাতের অন্ধকারে আক্রমণ করে। তাকে বাড়ী থেকে তুলে নিয়ে যায় এবং সেই সময় তার বৃদ্ধা শাশুড়ী বাধা দিতে এলে তাকে বোমা দিয়ে উড়িয়ে দেয় এবং তার প্রতিবেশীরা বাধা দিতে এলে তাদের ১৩ জনকে আঘাত করে আহত করে। আমি এর প্রতিকারের জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅজিত বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। ১৯৫৭ সাল থেকে অনেক চেষ্টার পর আমার নির্বাচনী কেন্দ্র নৈহাটীতে একটি হাসপাতাল প্রতিষ্ঠিত হয় ১৩১টি শয্যা বিশিষ্ট। কিন্তু অতবড় হাসপাতালে তার আউটডোর ছাড়া আর কোন শয্যার

ব্যবস্থা হয় নি। কোন এ্যাম্বুলেন্স নেই, হাসপাতালে যাতায়াতের কোন ভাল রাস্তা নেই। তাই আমি আপনার মাধ্যমে সেখানে যাতে সত্বর একটা সুব্যবস্থা হয় সেজন্য স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুভাষ নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহণ-মন্ত্রীর কাছে একটা অনুরোধ রাখব, সেটা হল সুন্দরবন এলাকায় বাসন্তী, গোসাবা, সন্দেশখালি ইত্যাদি জায়গার একটিমাত্র রাস্তা বহুদূর অবধি বিস্তৃত। একমাত্র ৪৮ নম্বর বাসটি এখানে চলাচল করে। কিছুদিন আগে একটি মৃত্যুর দুর্ঘটনাকে কেন্দ্র করে রাস্তার সমস্ত বাসগুলি বন্ধ করে দেওয়া হয়েছে। সেজন্য এই অঞ্চলের লোকেদের যাতায়াতের খুবই অসুবিধা হচ্ছে। এই বাস ছাড়া এ অঞ্চলের লোকেদের যাতায়াতের কোন ব্যবস্থাই নেই। সুতরাং আমি আপনার মাধ্যমে পরিবহণমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি তিনি যেন এ বিষয়টিতে একটু গুরুত্ব দেন এবং অনতিবিলম্বে বাস চলাচলের ব্যবস্থা করেন, এ জন্য আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্ব এবং শিল্প বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলীর বিভিন্ন গ্রামাঞ্চলে বিভিন্ন থানায়—যেমন পোলবা, দাদপুর, মগরা, পাণ্ডুয়া, বলাগড়, সিঙ্গুর, ধনেখালি প্রভৃতি থানায় বহু বে-আইনী বালি খাদ ও ইটখোলা হওয়ায় কৃষিজমি নষ্ট হচ্ছে। বাস্তুভিটা খাদের জন্য ধস হচ্ছে। পাকা রাস্তা, পঞ্চায়েতের রাস্তা নষ্ট করছে। সরকারী কর ফাঁকি দিয়ে এসব করায় সরকারী আয় নষ্ট হচ্ছে। এ বিষয়ে প্রতিকারের দাবি জানাচ্ছি। সুগন্ধা রাজহাটে (পোলবা থানায়) ইটখোলা হওয়ার ফলে আম প্রভৃতি ফল এবং ফলের গাছ নষ্ট হচ্ছে। কিছু স্থানীয় আমলার একটা অংশ এতে জড়িত রয়েছে বলে আমার ধারণা। আমি এ বিষয়ে প্রতিকারের জন্য মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশ্যামল চক্রবর্তী :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, ও. এন. জি. সি. (অয়েল এ্যাণ্ড ন্যাচারাল গ্যাস কমিশন) একটি কাজ করেছেন এবং কেন্দ্রীয় সরকার খুবই উদ্বিগ্ন এজন্য। যদিও তাঁরা খুবই উৎসাহের সংগে তেল অনুসন্ধানের কাজে তাঁদের প্রচেষ্টা চালাচ্ছেন, তবুও দুঃখের বিষয় বিদেশীদের একটি চক্র সি. আই. এ. বিদেশী

তেল কোম্পানীর সংগে যুক্ত। তাঁরা কিছু আমলাতন্ত্রের সহযোগিতায় তেল অনুসন্ধানের কাজে ব্যাঘাত সৃষ্টির চেষ্টা করছেন এবং ডায়মণ্ড হারবার-এ একটি কূপ খনন করার কথা হয়েছিল এবং তাতে এককোটি টাকা ঠিকাদারদের দেওয়া হয়েছিল, কিন্তু শেষ সময়ে সেই কমিশন বলেন যে, তেল পাওয়া যাবে না। তারা কাজ করবেন না। সেখানে একজন অফিসার কৃষ্ণপদবাবু এবং মিঃ এম. কে. দামোদরাণ চীফ ইঞ্জিনীয়ার, তাঁরা বলেন এর কারণ হচ্ছে It may be pointed out here, we had lot of trouble and job failures during deep well testing at Diamond Harbour due to inadequate testing equipments. যখন এটাই হচ্ছে বাস্তব অবস্থা তখন দুঃখের সঙ্গে দেখলাম কেন্দ্রীয় মন্ত্রীমণ্ডলীকে সি. আই. এ.-এর চক্র বিভ্রান্ত করার চেষ্টা করছে। স্টেটসম্যান ৩১ মার্চের কাগজে দেখলাম শিবশংকর মিশ্র বলেছেন ডায়মণ্ড হারবারে তেল পাওয়া যাবে না। আমি বুঝতে পারছি না কেন্দ্রীয় মন্ত্রী কিভাবে সি. আই. এ.-এর খপ্পরে পড়লেন। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে কথাবার্তা বলেন এবং তেল খননের কাজ শুরু করেন।

**Shri Deoki Nandan Poddar :** माननीय अध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय स्वराष्ट्र मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। आये दिन प्राय: नित्य ट्रेनों में डकैतियों की खबर सुनने को मिलती है। लेकिन बड़े दुख के साथ कहना पड़ता है कि उसके रोक-थाम के लिए कोई व्यवस्था नहीं हो रही है। इससे जनसाधारण का जीवन विपन्न है। ट्रेनों में सफर करने वाले मुसाफिर अपने को संत्रस्त पाते है। गत काल एक महिला नागपुर से गितांजली एक्सप्रेस आ रही थी। उसका सारा सामान खड़गपुर में उतार लिया गया। सब सामान की चोरी हो गई। बड़े दुख के साथ कहना पड़ता है कि अभी तक किसी को पकड़ा नहीं गया।

इसलिए मैं माननीय स्वराष्ट्र मंत्री से अनुरोध करूँगा कि फौरन इस डकैती का पत्ता लगाया जाय और इस तरह की डकैती के रोक थाम के लिए ठोस व्यवस्था की जाय।

**শ্রীশান্তিরাম মাহাতোঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকের কাগজে দেখলাম মার্কিন যুক্তরাষ্ট্রের দর্শন ও যোগবিজ্ঞান আন্তর্জাতিক সংস্থা আমাদের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীকে শান্তির দূত হিসাবে পুরস্কৃত করেছেন। সেইজন্য আমি এই হাউসের কাছে নিবেদন রাখছি যে, এই বিষয়ে একটি অভিনন্দন বার্তা তাঁর কাছে পাঠিয়ে দেওয়া হোক।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। আমি যখন বক্তব্য রাখছিলাম তখন আমার সঙ্গে সি. পি. এম.-এর অনেক এম. এল. এ. বক্তব্য রাখছিলেন। আমার সঙ্গে আরো মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন যে, অত্যাচার চারিদিকে হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে বলতে চাই মুখ্যমন্ত্রী যেন এই বিষয়ে এই হাউসে একটা স্টেটমেন্ট দেন। যেখানে যেখানে কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার হচ্ছে সেইগুলি যেন বন্ধ করেন। এই কথা আমি হাউসের সামনে বলছি।

**শ্রীকৃপাসিন্ধু সাহা**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। মাননীয় সদস্য যখন বক্তৃতা দিচ্ছিলেন তখন তিনি আমাদের দিকে আঙ্গুল তুলে বলছিলেন যে বদমাইশ। এই কথা মাইকে উঠেছে। এই কথা আপনি ওনাকে উইথড্র করে নিতে বলুন।

[2.40—2.50 P. M. ]

## Statutory Resolutions

**Shri Quazi Abdul Gaffar**: Sir, I beg to move that the West Bengal Legislative Assembly disapproves the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Second Ordinance, 1982 (West Bengal Ordiance No VII of 1982).

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহোদয়ের কাছ থেকে আমি জানতে চাই হঠাৎ এই অর্ডিন্যান্স আনার কি কারণ ছিল? যে আইন আছে তাতে there shall be no reservation to any post of which the pay is in a scale, the maximum of which is Rs, 2,000 or more. হঠাৎ ২,৩৭৫ টাকা বাড়িয়ে দেবার কি কারণ ঘটল ১২ই এপ্রিল ১৯৮২ সালে? আমরা খুশী হতে পারতাম যদি বামফ্রন্ট সরকারের মন্ত্রী মহোদয় এটাকে আইন করার জন্য এই হাউসে বিল আকারে এটাকে আনতেন। আমরা বুঝতে পারছি, যেহেতু নির্বাচন ছিল এবং ভোটে জেতার জন্য এটাকে স্টান্ট স্বরূপ হঠাৎ এপ্রিল মাসেই এটা করা হল। অর্ডিন্যান্স করে ভোটকে পক্ষে আনার এই অপচেষ্টাকে আমরা তীব্র নিন্দা করছি। আমরা খুশী হব এবং এটা এ্যাকসেপ্ট করে নেব যদি মন্ত্রী মহাশয় আজকের হাউসে এটিকে বিল আকারে নিয়ে আসেন এবং সমস্ত

সদস্যদের বিস্তারিত ভাবে আলোচনার সুযোগ দেন। বিশেষ করে সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবস্ যাঁরা চাকুরীতে আছেন তাঁদের প্রোমোশান ও পোস্ট পজিশান পাওয়া দরকার। তাঁদের যে টাকার সীমা বেঁধে দেওয়া হয়েছে, তাকে আন-লিমিটেড করে দেওয়া হোক। এই প্রস্তাবের সঙ্গে সঙ্গে আমি আরও একটি প্রস্তাব রাখছি আমার বন্ধু মিঃ এ. কে. পাঁজাকে, পরে এই ব্যাপারে বলার সুযোগ দেওয়া হোক—আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়কে এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রীঅজিত কুমার পাঁজা**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে বলার সুযোগ দিয়েছেন, এজন্য আমি অত্যন্ত কৃতজ্ঞ। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা অর্ডিন্যান্স। মাননীয় সদস্য যাঁরা আছেন, সে যে,-কোন রাজনৈতিক দলেরই হোক না কেন, বিশেষ করে ফ্রন্টের যাঁরা রয়েছেন—তপসিলী এলাকার কনষ্টিটিউয়েন্সি-গুলিতে নিজেদের রিজার্ভেশান করে নির্বাচিত করে এনেছেন, আইনতঃ জেনারেল কনষ্টিটিউয়েন্সী বাদ দিয়ে—তাঁরা জনগণের ভোটে নির্বাচিত হয়েছেন। ঐ সমস্ত এলাকায় তপসিলী সম্প্রদায়ের মানুষ বেশী বাস করেন। কিন্তু আজকের দিনে এই ধরনের অর্ডিন্যান্সের বিরুদ্ধে যে রেজোলিউশান এখানে আনা হয়েছে তাকে যদি সাপোর্ট না করেন ও অভিনন্দিত না করেন তাহলে ঐ সম্প্রদায়ের মানুষের প্রতি দায়িত্বজ্ঞানহীনতা প্রদর্শন করা হবে। আমরা যাঁরা ঐ সমস্ত মানুষের প্রতিনিধি, তাঁদের এ ব্যাপারে একটা বিশেষ দায়িত্ব আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৬ সালে এই আইন রচিত হয়েছিল। আপনি জানেন এই আইনের কি অবজেকট্স বা উদ্দেশ্য আছে। তাতে পরিষ্কার ভাবে আইনটি রচনার সময়ে বলে দেওয়া ছিলঃ An Act to provide for the reservation of vacancies in services and posts for the members of the Scheduled Castes and Scheduled Tribes : Where as the members of the Scheduled Castes and Scheduled Tribes who are backward classes of citizens are not adequately represented in the services and posts within the State. And whereas it is expedient to provide for reservation in vacancies, in services and posts for them, it is hereby enacted.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আশ্চর্যের কথা নির্বাচন আসছে বলে অনুন্নত শ্রেণীর কাছ থেকে ভোট আদায়ের জন্য ওঁরা একটা এ্যামেণ্ডমেন্ট নিলেন অর্ডিন্যান্স করে ১২ই এপ্রিল। ১৯শে মে তারিখে নির্বাচন, আর ১২ই এপ্রিল অর্ডিন্যান্স নিয়ে আসছেন এবং সেখানে অর্ডিন্যান্স এনে কি করলেন? এই অনুন্নত শ্রেণী যাঁরা রয়েছেন, যাঁরা নির্যাতিত, নিপীড়িত রয়েছেন তাঁদের ২ হাজার টাকা অবধি যে লিমিট করা ছিল

সেকশান ৫-তে সেটা বাড়িয়ে ২,৩৭৫ টাকা করলেন। এইটা ওঁদের বিবেচনা করা উচিত ছিল যে, এ্যাক্ট একটি রয়েছে এবং তাকে ওঁরা বাড়াতে পারতেন, আমরা সাহায্য করতাম। ১৫ পার্সেন্ট রিজারভেশান এ্যাক্টের মধ্যে পরিষ্কার বলা আছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে অনুন্নত শ্রেণীর জন্য এই এ্যাক্টে প্রভিশান করা আছে, সেটা ১৫ পার্সেন্ট থেকে বাড়িয়ে ২০ পার্সেন্ট, ২৫ পার্সেন্ট করা যেত, কিন্তু তা ওঁরা করলেন না। ওঁরা জনসাধারণকে ধোঁকা দিচ্ছেন এবং অনুন্নত শ্রেণীকে ধোঁকা দিচ্ছেন। তাদের দারিদ্র্যতার সুযোগ নিয়ে ওঁরা কি করলেন? টাকাটা বাড়িয়ে ১ হাজার টাকা যেটা ছিল সেটাকে ২,৩৭৫ টাকা করলেন। এর কি কোন কারণ আছে? মাননীয় সদস্য যাঁরা গতবার ছিলেন তাঁরা কি কারণ বলতে পারবেন? কেন ২,৩৭৫ টাকা করা হল? এর ভিতরের কারণ কি? এর ভিতরের কারণ একটাই যে, ১২ই এপ্রিল তারিখে অর্ডিন্যান্স করে সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবসদের জন্য টাকা বাড়িয়ে দিলেন। কংগ্রেসী আমলে ২ হাজার টাকা ছিল, সেটাকে ওঁরা বাড়িয়ে দিলেন। এটা কি সস্তার একটা চটকদারি জিনিস করলেন না? এখানে কি পাওয়ার আছে? এখানে পরিষ্কারভাবে লেখা আছে, সেকশান ৪-এ লেখা আছে, যেটা আপনি পড়তে পারেন এক্ষুণি, Section 4—Provided that the State Government may from time to time by notification in the Official Gazette increase the per centage etc. etc. ; however that the reservation shall not exceed 25 per cent... ১৫ পার্সেন্ট থেকে বাড়িয়ে অর্ডিন্যান্স যখন করছেন সেটাকে ২০ পার্সেন্ট করতে পারতেন বা ২১, ২২, ২৩, ২৪ করতে পারতেন, কিন্তু তা ওঁরা করেন নি। আজকে তাই গফুর সাহেব যে রেজিলিউশান এনেছেন, আমরা চাইবো নির্বাচিত প্রতিনিধি যাঁরা এসেছেন সবাই মিলে এটাকে সমর্থন জানাবেন। সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইব সংরক্ষিত এলাকা থেকে যাঁরা এসেছেন তাঁদের সকলেরই এর প্রতি সমর্থন জানাতে হবে। ওঁদের মনে রাখতে হবে ৮৯ লক্ষ সিডিউল কাস্ট জনসাধারণ আমাদের পশ্চিমবাংলায় আছে; ২৫ লক্ষের উপর সিডিউল ট্রাইব। তাদের প্রতি বিশ্বাসঘাতকতা এই হাউস যেন না করে। তাদের প্রতি বিশ্বাসঘাতকতা করা মানে আমরা এই হাউসে জনসাধারণের পয়সার অপচয় করছি। তাই আমি পরিষ্কার ভাবে ওঁদের কাছে অনুরোধ রাখছি উত্তেজনা আনবেন না এখানে। যাদের নিয়ে আমি আলোচনা করছি আমাদের উত্তেজনার ফলে তারা যেন ক্ষতিগ্রস্ত না হয়। এখানে পরিষ্কার ভাবে যেটা দেওয়া আছে, সেকশান ৫-এ এ্যামেণ্ডমেন্ট এনেছেন মাত্র "There shall be no reservation in any post in a scale

of pay, the maximum of which exceed Rs. 2,375." এটাকে সম্পূর্ণ ভাবে বাদ দিয়ে দিন অথবা উইথড্র করে নিন। নতুন করে আইন আনুন যাতে ১৫ পার্সেন্ট রিজারভেশান বাড়িয়ে ২০ পার্সেন্ট করতে পারেন এ বছরেই। সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবদের পোস্টের যে রিজারভেশান কোটা আছে সেটাকে বাড়িয়ে আমরা ২০ পার্সেন্ট করতে পারি এবং আমরা কোনরকম টাকার অংক রাখবো না। কেন এটা করছেন? আই. এ. এস অফিসারদের মাইনে বেড়ে গেছে বলে তাদের তাবেদারি করতে হবে? তাদের মাইনে বেড়ে এখন ২,৩৭৫ টাকা বেশী হয়ে গেছে। আমি জানিনা কোন্ সেক্রেটারির বেড়েছে। বোধহয় সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইব ডিপার্টমেন্টের সেক্রেটারীর বেড়েছে! তাই ২ হাজার টাকাটা কোন কারণে ২,৩৭৫ টাকা হয়ে গেল।

[ 2.50—3.00 P. M. ]

আমি জানাতে চাই বড়লোকেরা এটা পেয়ে যাচ্ছে, সেজন্য কি আপনারা এটা করেছেন? আমি প্রত্যেক সদস্যদের অনুরোধ করবো কোনরকম উত্তেজনা সৃষ্টি না করে আপনারা এই প্রস্তাব সমর্থন করুন।

**ডাঃ শম্ভু মাণ্ডি:** মাননীয় আবদুল গফ্ফর সাহেব যে প্রস্তাব এনেছেন—

**শ্রীসুব্রত মুখার্জী:** স্যার, আবদুল গফ্ফর বলেছেন এটা ঠিক নয়—হয় বলুন গফ্ফর সাহেব, না হয় মহাশয়।

**মিঃ স্পীকার:** কোন সদস্যদের সম্বন্ধে বলতে গেলে তার আগে মাননীয় বলা উচিত।

**ডাঃ শম্ভু মাণ্ডি:** আমি মাননীয় বলেছিলাম সেটা ওঁরা শুনতে পান নি বলে দুঃখিত। আমাদের যে অরিজিন্যাল আইন তাতে ব্যবস্থা আছে যে, যে সমস্ত চাকুরীতে নীচে সে সব চাকুরীতে পদোন্নতির ক্ষেত্রে সংরক্ষণ ব্যবস্থা কার্যকরী হবে। ১৯৮১ সালের পে-কমিশনের সুপারিশ অনুসারে সরকার বিভিন্ন পদের বেতনক্রম বৃদ্ধি করেছেন। ফলে অনেক পদের বেতনক্রমের উর্ধসীমা ২ হাজার টাকা অতিক্রম করে গেছে। এ অবস্থায় তপসিলী জাতি ও উপজাতি কর্মচারীদের পদোন্নতির ক্ষেত্রে যে সংরক্ষণের সুযোগ ছিল শুধুমাত্র সেটুকুই পুরোপুরি রক্ষা করতে গেলে পদোন্নতির ক্ষেত্রে বেতনক্রমের উর্ধসীমা ২,৩৭৫ টাকা পর্যন্ত বৃদ্ধি করা প্রয়োজন। এই অর্ডি-

স্কেলের দ্বারা সেই সুযোগই রক্ষা করা হয়েছে। বাড়তি কোন সুযোগ দেয়া হয় নি অথবা সুযোগ যেটুকু ছিল তা একটুও কমে নি। সরকারের খুব কম পদই আছে যেখানে বেতনের ঊর্ধ্বসীমা ২,৩৭৫ টাকার ঊর্ধ্বে। এ রকম কয়েকটি পদ যেমন ডাই-রেক্টার অফ এগ্রিকালচার, চীফ ইঞ্জিনীয়ার, ডি. পি. আই, ডি. এইচ. এস. প্রভৃতি। এই সমস্ত উচ্চতম প্রশাসনিক পর্যায়ে পদোন্নতির ভিত্তি মেধা, যোগ্যতা এবং চাকুরীগত সিনিয়রিটি ও অভিজ্ঞতাই হওয়া উচিত বলে সরকার মনে করেন।

( গোলমাল )

**মিঃ স্পীকার:** আপনি কি কোন প্রিপেয়ার্ড টেক্সট থেকে পড়ছেন? আপনি পয়েন্ট উল্লেখ করতে পারেন, প্রিপেয়ার্ড বক্তৃতা পড়তে পারেন না।

**ডাঃ শম্ভু মাণ্ডি:** মিঃ স্পীকার, স্যার, ১৯৮১ সালে পে-কমিশনের সুপারিশ অনুযায়ী কর্মচারীদের বেতন বেড়েছে। আইনে বলা ছিল ২ হাজার টাকা পর্যন্ত এবং তার নিচে যেসব তফসিলী জাতি এবং উপজাতি কর্মচারী আছে তত দূর পর্যন্ত রিজারভেশান আছে, তার উপরে নেই। পে-কমিশনের সুপারিশ অনুযায়ী বেতন বাড়ায় ২ হাজার টাকা পর্যন্ত যাদের বেতন ছিল তাদেরও বেতন বেড়েছে এবং তাদের সেই সুযোগ রক্ষা করার জন্য ৩৭৫ টাকা এখানে বাড়ান হয়েছে। স্যার, আমরা এই সামান্য সুযোগটুকু তাদের রক্ষা করছি, কংগ্রেসী সদস্যরা সেটা সহ্য করতে পারছেন না। আমরা দেখেছি এই সুযোগ তাঁরা অতীত দিনে রক্ষা করতে পারেন নি। ১৯৭৭ সালে আমরা দেখেছি চাকুরির ক্ষেত্রে যেখানে সিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে ১৫ পার্সেন্ট এবং ট্রাইবস্‌দের ক্ষেত্রে ৫ পার্সেন্ট রিজারভেশানের কথা সেখানে তাঁরা মাত্র করেছেন সিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে ৬ পার্সেন্ট, ৬.১৭ পারসেন্ট এবং ট্রাইবস্‌দের ক্ষেত্রে ১.৬৯ পারসেন্ট। আমরা এসে সেখানে ৫ বছরে ডাবল করেছি, ১১.৪৭ পারসেন্ট সিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে এবং ট্রাইবস্‌দের ক্ষেত্রে ১.৫৯ পারসেন্ট। মাননীয় গফ্‌ফর সাহেব এবং মাননীয় অজিতবাবু বলেছেন আরো পারসেন্টেজ বাড়ান হোক এবং বিল আকারে আনা হোক। আমি অনুরোধ করব ধৈর্য ধরতে, আমরা নিশ্চয়ই চিন্তা-ভাবনা করে আগামী দিনে তার চেষ্টা করব। এই হচ্ছে আমার মোটামুটি কথা। এই কথা বলে এই বিলকে সমর্থন করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রীসুব্রত মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি রেকর্ড বাজিয়ে দেখুন

এবং বিচার করুন অজিতবাবু এবং গফ্‌ফর সাহেব যে প্রশ্ন করেছেন তার উত্তর মাননীয় মন্ত্রী মহাশয় দিয়েছেন কিনা।

**শ্রীসুমন্ত কুমার হীরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ডাঃ শম্ভু মাণ্ডি পরিষ্কারভাবে যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যে মাননীয় সদস্য শ্রীঅজিত পাঁজা এবং গফ্‌ফর সাহেবের সমস্ত বক্তব্যের উত্তর হয়ে গেছে বলে আমি মনে করি এবং ইন এ্যাডিশান একটা কথা বলতে চাই, মাননীয় সদস্য শ্রীঅজিত পাঁজা একজন ব্যারিস্টার এবং গফ্‌ফার সাহেব একজন শিক্ষিত লোক, তাঁরা কি এটা জানেন না পে-কমিশনে বেতন বেড়ে গেলে ২ হাজার টাকা স্ল্যাবে যাঁরা আছেন, তাঁদেরও বেতন বেড়ে গেছে? তাঁদের স্বার্থকে প্রোটেকশান দেওয়ার জন্য এই অর্ডিন্যান্স আনা হয়েছে। যখন বিল আনার কোন সুযোগ ছিল না তখন এই অর্ডিন্যান্স করতে হয়েছে এবং এখন বিধানসভা বসেছে, সেজন্য বিধানসভায় সেই অর্ডিন্যান্সটি বিল আকারে আনা হয়েছে। স্যার, ওঁরা জেনেশুনেও সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের স্বার্থের বিরুদ্ধে কথা বলছেন।

( গোলমাল )

**শ্রীসুব্রত মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রশ্নটা কারোর বিরুদ্ধে নয়। আপনি চেয়ারে রয়েছেন, আপনি প্রশ্নটা শুনেছেন এবং তার উত্তরও শুনেছেন। আপনি বিচার করে দেখুন মন্ত্রী মহাশয় প্রশ্নের উত্তর দিয়েছেন কি না। আপনার স্মরণে আছে অজিতবাবু বলেছিলেন প্রভিশান ছিল, আমরা টাকা বৃদ্ধি করার বিরুদ্ধে নই, কিন্তু প্রভিশান থাকা সত্ত্বেও নির্বাচনের ঠিক আগে কেন এই টাকা বৃদ্ধির অর্ডিন্যান্স আনা হল? প্রভিশান থাকা সত্ত্বেও কেন এটা করা হল?

[ 3.00—3.10 P. M. ]

**শ্রীপ্রবোধ পুরকাইত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানতে চাই কোন মাননীয় সদস্যের প্রশ্নের উত্তর অন্য কোন মাননীয় সদস্য দিতে পারেন কি না?

**মিঃ স্পীকার:** হ্যাঁ, দিতে পারেন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি:** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি মাননীয় সদস্য সুমন্ত হীরাকে বলতে বললেন, কিন্তু আমি দেখলাম কংগ্রেসের মাননীয় সদস্য অজিতবাবু যে কথা বলেছেন তার উত্তরে মন্ত্রীকে কভার

করতে গিয়ে সুমন্তবাবু অত্যন্ত উচ্ছৃঙ্খলভাবে এবং রূঢ়ভাবে কথাগুলো বললেন। আমি আপনাকে অনুরোধ করব তাঁর ওই কথাগুলো এক্সপাঞ্জ করা হোক।

**মি: স্পীকার :** মিঃ পাঁজা, আপনি আপনার বক্তব্য বলুন।

**শ্রীঅজিত কুমার পাঁজা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রী মহাশয়ের বক্তব্য শুনে স্তব্ধ হয়ে গেলাম। তিনি তাঁর উত্তরের মধ্যে একটি কথা বললেন, যে কথাটা শুনলে যে-কোন সাধারণ জ্ঞানসম্পন্ন মানুষ স্তব্ধ হয়ে যাবে। উনি বললেন, আমি তেমন কিছু করি নি, এঁদের জন্য একটু বাড়িয়ে দিয়েছি পে-কমিশনে। উনি যেখান থেকে ইলেকটেড হয়েছেন সেটা রিজার্ভেশন অব সিট-এর আওতায় রয়েছে এবং কনস্টিটিউশনের আর্টিকেল অনুযায়ী তাঁর সিট নির্দিষ্ট। তিনি তাঁর ভাষণে বললেন, এঁদের জন্য কিছু বাড়িয়ে দিয়েছি। আমার বক্তব্য হচ্ছে, কিছু কেন? বেশী কেন দেন নি? তাঁদের মাইনে বাড়াবার জন্য যদি কিছু করে থাকেন সেটা কেন করেছেন তার কারণগুলো বলবেন। আমি জানতে চাই, কোন সিডিউল্ড কাস্ট ডিরেক্টর অব হেল্থ সার্ভিসেস্ কেন হতে পারবেন না? আরও একজন উচ্চপদস্থ অফিসারের কথা আমি শুনলাম। আমি জানতে চাই, এই সমস্ত বড় বড় পোস্টগুলোর ক্ষেত্রে ওই ২ হাজার ৩৭৫ টাকা পর্যন্ত করে কেন আটকে রেখে দিলেন? আমার বক্তব্য হচ্ছে, দেয়ার স্যাল বি নো লিমিটেশন। যে-কোন টাকা অবধি তাঁদের রোজগার হবে সেখানে সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবস্ ক্যানডিডেট যেতে পারবেন। কোন বাধা থাকা উচিত নয়। আপনারা যদি সেটা না করে থাকেন তাহলে এখন আইন করে সেটা করুন। আমি যে সমস্ত প্রশ্নগুলো করেছিলাম মন্ত্রী মহাশয় তার উত্তর দেন নি। আপনি নিজেই শুনলেন মন্ত্রী মহাশয় বলেছেন রিজার্ভেশন বাড়াবার জন্য তিনি চেষ্টা করবেন। হাউস যখন চলবে না তখন অর্ডিন্যান্স করে একসিডিং লিমিটটা বাড়িয়ে দিন।

**Mr. Speaker :** Now, I put the statutory resolution moved by Shri Quazi Abdul Gaffar to vote.

The motion of Shri Quazi Abdul Gaffar that the West Bengal Legislative Assembly disapproves the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Second Ordinance, 1982 (West Bengal Ordinance No. VII of 1982, was then put and a division taken with the following results :

**Noes 126**

Adak, Shri Gourhari
Adak, Shri Nitai Charan
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Debabrata
Basu, Shri Ajit
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Bauri, Shri Gobinda
Bauri, Shri Madan
Bera, Shri Pulak
Bhattacharya, Dr. Kanailal
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kanti Chandra
Biswas, Shri Satish Chandra
Bose, Shri Biren
Bose, Shri Promode Ranjan
Bouri, Shri Nabani
Chakrabarty, Shri Ajit
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Choudhuri, Shri Biswanath
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Das, Shri Banamali
Das, Shri Nimai Chandra
Das Mahapatra, Shri Kamakshyanandan
Daud Khan, Shri
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Sankar
Gupta, Shri Sitaram
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Kar, Shrimati Anju
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kumar, Shri Himansu
Lama, Shri Dawa
Let, Shri Dhirendra
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhanshu Sekhar
Majhi, Shri Surendra Nath
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Malik, Shri Sreedhar
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mandi, Shri Sambhunath
Mazumdar, Shri Dilip Kumar
Ming, Shri Patras
Mir Abdus Sayeed, Shri.
Mir Fakir Mohammad, Shri
Molla, Shri Anadi
Mondal, Shri Dinabandhu
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mortaza Hossain, Dr.
Mridha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Niranjan
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sufal
Nanda, Shri Kiranmoy
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Nezamuddin Md., Shri
Pal, Shri Bijoy
Panda, Shri Bhupal Chandra
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Sudhir
Rai, Shri H. B.
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dwijendra Nath
Roy, Shri Haradhan
Roy, Shri Hemanta Kumar
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Saha, Shri Lakshi Narayan
Santra, Shri Sunil
Sai, Shri Nikhilananda
Saren, Shri Ananta
Sarkar, Shri Kamal
Sarkar, Shri Sailen
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhirendra Nath
Singha, Shri Suresh
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Prabodh Chandra
Soren, Shri Khara
Sur, Shri Prasanta Kumar
Talukdar, Shri Pralay
Tudu, Shri Bikram
Uraon, Shri Subodh

### Ayes 38

Abdul Mannan, Shri
Abdul Wahed, Shri
Abdur Rauf Answari, Shri
Abedin, Dr. Zainal
Adhikary, Shri Sisir
Banerjee, Dr. Ambika
Bapuli, Shri Satya Ranjan
Basu, Dr. Hoimi
Bhunia, Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chandra, Shri Anup Kumar
Chattaraj, Shri Suniti
Chowdhary, Shri Abdul Karim
Ghosh, Shri Asok
Ghosh, Shri Prafulla Kanti
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Habibur Rahaman, Shri
Lutfal Haque, Shri
Mahata, Shri Subhas Chandra
Mahato, Shri Shantiram
Maity, Shri Mukul Bikash
Md. Shamsuzzoha, Shri
Mishra, Shri Abanti
Misra, Shri Kashinath
Mitra, Shri Somendra Nath
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Samar
Mukherjee, Shri Subrata
Nurul Islam Chowdhury, Shri
Panja, Shri Ajit Kumar
Poddar, Shri Deokinandan
Quazi Abdul Gaffar, Shri
Ray, Shri Phani Bhusan
Roy, Shri Santi Mohan
Sadhukhan, Shri Tarapada
Sarkar, Shri Dhirendra Nath
Sinha, Shri Atish Chandra

### Abstentions 1

Purakait Shri Probodh

The Ayes being 38, the Noes 126, and the abstention No. 1, the motion was lost.

**Shri Kashi Nath Misra :** Sir, I beg to move that the West Bengal Legislative Assembly disapproves the Bengal Municipal (Amendment) Second Ordinance, 1982 (West Bengal Ordinance No. VIII of 1982)

[ 3.10—3.20 P.M. ]

যে অর্ডিন্যান্সটি এখানে উত্থাপিত করা হয়েছে, আমি তার বিরোধিতা করছি ; কারণ কিছুদিন আগে এই বিধানসভাতে এই বিলটি পাশ করা হয়েছে এবং এই বিল পাশ করার আগে, এটা সিলেক্ট কমিটিতে গিয়েছিল এবং সেখানে সবকিছু ত্রুটি-বিচ্যুতি বিভিন্নভাবে আলোচনা করে বিষয়টি স্থির হয়। তখন যে-সব সেকশান অমিট করার প্রয়োজন তাঁরা বোধ করেছেন তা করা হয়েছে, যেমন ৬৭, ৬৭-র এ, এইসবগুলি অমিট করেছেন। এখানে আপনাদের আজকের যে মূল কথাটা তা হল, আপনারা ক'টা লাইন অমিট করে দিতে বলছেন। যাতে মিউনিসিপ্যালিটির কাজ আরও সুষ্ঠুভাবে চলতে পারে তার জন্য এই অর্ডিন্যান্সটি এনেছেন। কিন্তু আমি মনে করি যে, এ্যাণ্ড বাই সাচ আদার মিন্স এ্যাজ ইট মে ডিটারমাইন্-এই যে কথাটা এটা মূল এ্যাক্টে আছে। ১৯৩২ সালের আইনকে এ্যামেণ্ড করে ১৯৮০ সালে যেটা এনেছেন সেখানে সেকশান সিক্সের মধ্যে আমরা কিন্তু দেখতে পাই—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে বলছি, The State Government make by Notification any by such other means as its determination declared its intention. যেটা আপনাদের আসল বিলে আছে সেটা আমি বলছি। সেখানে যে প্রভিশন রয়েছে, আপনারা কোন জায়গায় মিউনিসিপ্যালিটি করলেন, সেই জায়গার মধ্যে ধরুন, সেটা শহরের কাছাকাছি হতে পারে, শহর থেকে দূরেও হতে পারে, সেটা আপনারা বিভিন্নভাবে বিভিন্ন উন্নয়নে যে কাজ হবে, সেই কাজের সুবিধার জন্য করবেন।

এবং এই লাইনটা তুলে দিয়ে প্রচার করবার যে ব্যবস্থা ছিল ড্রাম বিটিং—মিউনিসিপ্যালিটি থেকে এই দেবার ব্যবস্থা বন্ধ হয়ে যাবে। ক্যালকাটা গেজেটে প্রকাশিত হবে এবং আপনারা আমলাতন্ত্রের খপ্পরে গিয়ে পড়বেন। আমলাতন্ত্র তাদের গেজেটের মাধ্যমে এটা প্রকাশ করে দেবেন এবং সরকার যে পারপাসে অধিগ্রহণ করবেন সাধারণ মানুষ সেটা বুঝতে পারবেন না। আপনারা উন্নতি করুন আর যাই করুন সেগুলি ঠিকমত প্রকাশিত হবে ? আটকে যাবে। ক্যালকাটা গেজেটে প্রকাশিত হবার পরে কি হবে ? সাধারণ মানুষ কেউ বুঝতে পারল

না। বর্তমানে যে প্রভিশন আছে সেখানে কিন্তু আপনাদের জানাবার ব্যবস্থা করে রেখেছেন। আপনাদের এই ব্যবস্থা আমি মনে করি ঠিক ছিল। আপনারা খুব তাড়াতাড়ি করে অর্ডিন্যান্স করলেন এবং ৬ সপ্তাহের মধ্যে সেটা প্লেস করলেন, অথচ ফ্রেস বিল হাউসে আনতে পারলেন না। আপনারা পূর্ণাঙ্গ আলোচনার সুযোগ দিলেন না। আমরা বিলটি হাউসে আলোচনা করতে পারতাম, বিস্তারিত জানবার সুযোগ থাকত, কিন্তু সেই সুযোগ আপনারা দিলেন না। শুধু অর্ডিন্যান্স আমাদের কাছে লে করলেন। অর্ডিন্যান্সের মধ্যে যে সব আলোচনার বিষয়বস্তু ছিল সেগুলি পুঙ্খানুপুঙ্খ রূপে আলোচনা করতে পারলাম না। ৩টি ভাষায় প্রচারের ব্যবস্থা ছিল, ইংরাজী, বাংলা, নেপালী—এখন আর সেটা থাকছে না। সেই প্রভিশন উঠিয়ে দিচ্ছেন এবং এটা উঠে গেলে সাধারণ মানুষ এর সুযোগ থেকে বঞ্চিত হবেন। বর্তমানে মিউনিসিপ্যালিটিগুলির যা অবস্থা তাতে আমরা শুধু এটুকু বলতে পারি যে এত তাড়াতাড়ি করে অর্ডিন্যান্স আকারে এটা আনার কোন যুক্তি নেই। আপনাদের সামনে বিল আকারে এসেছিল এবং আপনারা সেটা সিলেক্ট কমিটিতে দিয়েছিলেন আরো বিস্তারিত আলোচনার জন্য। যে প্রভিশন করার কথা ছিল সেটা ২ বছরের মধ্যে ধরতে পারেন নি। ২নংটা একটু দেখুন। সেকশান নং ৬ অমিট করে দিয়ে সাব ক্লজ নং ৩—ঐ আমলাতন্ত্রের মাধ্যমে গেজেটে প্রকাশ করার কথা বলেছেন। আমরা মনে করি এর ফলে জনস্বার্থ বিঘ্নিত হবে। আপনারা যে সুবিধার জন্য বলছেন পরে কিন্তু আপনাদের আপসোস করতে হবে। কাজেই এটা চিন্তা করা একান্ত প্রয়োজন। প্রচার ব্যবস্থার জন্য আপনারা নিজেরা গর্ব করেন। কিন্তু বিভিন্ন ভাষায় প্রচারের যে প্রভিশন্স ছিল সেটা লুপ্ত হয়ে গেলে প্রকৃত বস্তু আসবে না, সাধারণ মানুষের মঙ্গল, কল্যাণ তাতে হবে না। পুরোপুরি আমলাতান্ত্রিক কাঠামোর মধ্য দিয়ে আমলাতন্ত্রই গেজেটকে সামনে রেখে কাজ করে যাবে। আমি তাই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনি একটা পূর্ণাঙ্গ বিল নিয়ে আসুন, বিস্তারিত আলোচনা হোক। আপনাদের সংখ্যাধিক্য আছে আপনারা পাশ করিয়ে নেবেন। কিন্তু আমরা বলছি আজকে যে প্রস্তাব আপনারা পাশ করতে চলেছেন সেটা ঠিক নয়। আপনারা রেজলিউশান আকারে যে অর্ডিন্যান্স এনেছেন আমি তার বিরোধিতা করছি।

[ 3.20—3.30 P.M. ]

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, we have just heard the speech of Shri Kashinath Misra. The present Government claims to be the peoples'

Government. There is always the high sounding word that 'we are for t people'. Whenever they speak they speak eloquent words about the worki class. But from various facts it indicates they want to keep the people aw from the masses. From the Bill it is clear that they want to go nearer to tl bureaucrats. They want to go nearer to them though they have come throu the backdoor. The trend of the last General Election indicates that they ha begun development of friendship with a section of bureaucrats who have con nearer to them through the backdoor. That is why they are adopting suc means ; they want to keep the people away. They want to leave the people wl live in urban as well as in rural areas quite in dark. It is very much essenti that people who are living in municipal areas must know from their day to da experience as to what transpires from the speech of Shri Kashinath Misr It is quite clear that the Government wants to keep things hidden and, on th other, with hollow slogans they are trying to keep the people in dark. Wh they did during these five years ? In the municipal areas no development too place, though they received considerable amount of money from many foreign agencies. There has been huge, colossal waste of money and I feel that th should be a sort of a commission to inquire as to how much embezzelemen of money had taken place in the municipal areas. The monies were earmarke for the development of the municipal areas, for the development of the peopl residing in those areas. The Chief Minister claims to be a Communist I say that he takes undue advantage of the poverty, he takes undue advantag of the sorrowful plight of the poor people. Nothing has been done for th development ; nothing has been done to ameliorate their poor condition nothing has been done for these people who are living in the municipal areas.

Here in this Bill we find that we want to have a big Corporation. There is going to be 176 municipal councillors and some areas are going to be added to the Corporation. Sir, this is a jugglery. How long this sort of slogan wil continue ? We know people have realised how frightful is Communism. During these six years they have given birth to so many issues. These CPM. SUC,—they are now a dying force. These regimented parties have failed to deliver the goods to this State, they have failed to do good for the people and they cannot face the people. That is why they resorted to mass rigging They have adopted many unfair means. They know how to manipulate, how to abuse powers and how to manipulate the officers who are 'yesmen' and ready to help them. That is why they are not doing justice to the people who are residing in the municipal areas. Mr. Speaker, Sir, those people who reside in the municipal areas, they deserve extension of civic amenities, they deserve your help. But I find that the present Government has utterly, badly and miserably failed to provide all the amenities, and I think this Government has got no right to survive. They have failed to come through the front door and that is why I request the Minister to come before the House with a fresh Bill.

With these words, I conclude.

**শ্রীপ্রশান্তকুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব দুঃখিত যে মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র এবং আবদুল রউফ আনসারি সরকারের যে উদ্দেশ্য যে দৃষ্টিভঙ্গি এটা তারা বুঝতে পারেন নি। আমাদের সরকারের দৃষ্টিভঙ্গি হল কত বেশী বেশী এলাকাকে আমরা উন্নত করতে পারি এবং পৌর এলাকা হিসাবে স্বীকৃতি দিয়ে সাধারণ নাগরিকদের জীবনে স্বচ্ছন্দ দিতে পারি। সে জন্য আইনটাকে কত সহজ করা যায় সেই চেষ্টা করা। আপনারা আইনের ভাষা দেখলে বুঝতে পারবেন যে, এই আইনে সরকারকে ওয়াইড পাওয়ার দেওয়া আছে। সেই ওয়াইড পাওয়ার আমরা কেড়ে নিচ্ছি। আপনারা দেখুন প্রথম লাইনে বলা আছে যে, "The State Govt. may by notification and by such other means as it may determine".

আমরা ডিলিট করছি কোনটাকে? আমরা ডিলিট করছি "and by such other means as it may." আমরা এই ওয়াইড পাওয়ার দিতে চাই না। কারণ আমরা চাই যে, নূতন নূতন এলাকা কত বেশী বেশী করতে পারি। গভর্নমেন্টের হাতে যদি এত ক্ষমতা থাকে, যদি নানা ধরনের রুলস করেন, নিয়মকানুন করেন, সেই নিয়ম-কানুন করার পরে দেখা গেল যে, সেই এলাকাকে পৌর এলাকা করা গেল না, তাহলে এটা ঠিক হয় না। সে জন্য আপনারা দেখবেন যে সেকশান ৬-এর পরে যে সেকশান ৭ আছে, এটা রেলেভেন্ট সেকশান এবং যে গেজেট নোটিফিকেশানের কথা হয়েছে, সেই নোটিফিকেশান বলে সাধারণ মানুষ আমাদের আপত্তি করতে পারে, অন্য কোন ভাবেই পারে না। আমি এটা পড়ে দিচ্ছি—

"Any inhabitant of the town of a local area or any ratepayer of the Municipality or Municipalities in respect of which a notification has been published under section 6 may, if he objects to anything contained in the notification, submit his objections in writing to the State Government within three months from the date of the publication, and the State Govt. shall take his objection into consideration."

সুতরাং তার যে স্ট্যাটিউটরি রাইট সেটাকে আমরা রাখতে চাই, অন্যগুলি রাখতে চাই না যাতে বেশী বেশী করে পৌরসভা করতে পারি। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে আমাদের স্বাধীনতা লাভের পরে যখন কংগ্রেস সরকার এখানে সরকার পরিচালনা করেছেন, ৩০ বছরে তারা ১৪টি পৌরসভা করেছেন. আর ৩টি নোটিফায়েড এরিয়া তৈরি করেছেন। আর আমরা ৫ বছরে ৭টি পৌরসভা করেছি এবং ৭টি নোটিফায়েড এরিয়া তৈরি করেছি। সুতরাং রেটটা আপনি দেখবেন যে, কি হারে আমরা পৌর এলাকা বাড়িয়েছি এবং এটা ওদের তুলনায় অনেক বেশী। সুতরাং সেজন্য আমি বলতে চাই যে, অনেক

বেশী নিয়ম-কানুন করে পৌর এলাকা করার পথে বাধার সৃষ্টি করা ঠিক নয়। যা আমরা বেশী বেশী করে পৌর এলাকায় আনতে পারি, নাগরিকদের জীবনে স্বাচ্ছন দিতে পারি সেটাই আমাদের করা উচিত এবং সেই দৃষ্টিভঙ্গি নিয়ে আমি এ সংশোধনী রেখেছি।

**শ্রীসুব্রত মুখার্জী** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু বলতে চাই।

**মিঃ স্পীকার ঃ** আপনি কিসের উপর বলবেন ? আপনি বলতে পারেন না। নিয়ম হচ্ছে যে মোশানের মুভার সে জবাবী ভাষণে বলতে পারেন এবং সেটাই নিয়ম আমি গতবার মাননীয় সদস্য অজিত পাঁজাকে দিয়েছিলাম, উনি অনুরোধ করেছিলে বলে। কিন্তু এটা একটা প্রিসিডেন্ট হতে পারে না, এটা হওয়াও উচিত নয়। রুলসে যা আছে সেটা আমাদের মেনে চলা দরকার। আমি আগে ওনার কাছে জানতে চাই, আপনি কি রিপলাই দেবেন ?

[ 3.30—4.15 P.M. Including Adjunoment ]

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** স্যার, উনি বলছেন, উদ্দেশ্যটা বোঝবার চেষ্টা করুন। তবে উনি যা বোঝাবার চেষ্টা করছেন, উদ্দেশ্যটা কিন্তু তা নয়। উদ্দেশ্যটা সম্পূর্ণভাবে সংকীর্ণতা দোষে দুষ্ট এবং উদ্দেশ্যটা রাজনৈতিক। এখানে শুধু কাগজে-কলমে কতগুলি আভিধানিক শব্দ ব্যবহার করা হয়েছে। পৌরাসভা বলে কতগুলি পঞ্চায়েতকে ঘোষণা করলেই সেগুলি পৌরসভা হয়ে যায় না। উইদাউট হ্যাভিং এনি সিভিক এ্যামিনিটিস সেগুলি পৌর সভায় রূপান্তরিত হতে পারে না, এটা সম্পূর্ণ রাজনৈতিক ভাঁওতা।

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় মাননীয় পৌরমন্ত্রী মহাশয় আমার কথা ঠিকমত বুঝতে পারেন নি। আজকে হঠাৎই যদি এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ হয় তাহলে '৮০ সালে তো তিনিই পৌরমন্ত্রী ছিলেন, '৮০ সালে যখন তিনি এটাকে বিলের আকারে নিয়ে এসেছিলেন এবং যখন তিনি এটাকে সিলেক্ট কমিটিতে দিয়েছিলেন, তখন কেন তিনি এটার গুরুত্ব উপলব্ধি করেন নি ? এটা সম্প্রসারণ যদি এতই গুরুত্বপূর্ণ ব্যাপার হয়ে থাকে, তাহলে তিনি প্রথম যখন এটা এখানে নিয়ে এসেছিলেন তখন করলেন না কেন ? অতএব আমি অন্ততঃ যেটা উপলব্ধি করেছি,

সেটা হচ্ছে ১৯৬১ সালের ওয়েস্ট বেঙ্গল অফিসিয়াল ল্যাংগুয়েজ অ্যাক্ট-এ বলা ছিল এটা তিনটি ভাষায় প্রচারিত হবে, অথচ আজকে সেটা তুলে দিচ্ছেন এবং আপনারা নিজেদের স্বার্থসিদ্ধির পথে নিয়ে যাবার চেষ্টা করছেন। এটা অত্যন্ত দুঃখের এবং বিষয়টা জনসাধারণ ঠিকমত বুঝতে পারছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রী মহাশয়কে বলছি যে, ক্যালকাটা গেজেট ক'জনে পায়। আজকে ক্যালকাটা গেজেট মাননীয় সদস্যরা ঠিকমত পান কি? আজকে আপনি লক্ষ্য করে দেখবেন বিভিন্ন কারণে মাননীয় সদস্যরা ঠিকমত তা পান না। অতএব এক্ষেত্রে সেটাও একটা ত্রুটি থেকে যাচ্ছে। সেজন্য আমি অর্ডিন্যান্সটির সম্পূর্ণ বিরোধিতা করছি এবং রিজলিউশনটিকে সমর্থন করছি।

The motion of Shri Kashi Nath Misra that The West Bengal Legislative Assembly disapproves the Bengal Municipal (Amendment) Second Ordinance, 1982 (West Bengal Ordinance No. VIII of 1982), was then put and lost.

(At this stage the House was adjourned till 4-15 P.M.)

(এই অবস্থায় সভার কাজ বিকাল ৪টে ১৫ মিনিট পর্যন্ত মুলতুবি ঘোষিত হয়।)

## Discussion on Governor's Address

[4.15—4.25 P. M.]

**শ্রীসুব্রত মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ আমরা পেয়েছি ১৪ তারিখে। যদিও তাঁর বক্তব্য শোনার সুযোগ আমাদের হয় নি। খুব ছোট এবং সংক্ষিপ্ত ভাষণ এবং যেটার ভিত্তিতে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় প্রায়শঃই বলেন যে, এত ছোট অধিবেশন এবং ছোট বক্তব্য যার উপর বিতর্কের অবকাশ থাকা উচিত নয়। ঠিক ঠিক বলতে গেলে আকারে ছোট হলেও এই ভাষণটি অসম্ভব বিতর্কিত। এবারের বাজেট অধিবেশনকে কেন্দ্র করে রাজ্যপাল মহাশয় যে ভাষণ রাখবার চেষ্টা করেছেন তা দেখে আমি অবাক হয়ে যাচ্ছি। তাঁর বক্তৃতা ছোট হলেও প্রত্যেকটি লাইনে রাজনৈতিক ইঙ্গিত রয়েছে। এর ফল সুদূরপ্রসারী এবং যথেষ্ট গুরুত্ব রয়ে গেছে। রাজ্যপাল মহাশয় তো রাজ্যের পালক, কিন্তু তাঁর ভাষণ পড়লে রাজ্যের পালক বলে মনে হয় না। অত্যন্ত সংকীর্ণতা, গোঁড়ামি এবং বহু দোষে দুষ্ট এই ভাষণটি। ঐতিহ্যসম্পন্ন বিধানসভাকেও কলঙ্কিত করেছেন। আমি শুধু প্রতিবাদ করছি তা নয়, আমি এর প্রচণ্ড বিরোধিতাও করছি। প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে তিনি যে রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করেছেন সেকথা না হয় ছেড়েই দিলাম।

এই রাজ্যের মানুষ প্রতিদিন যে অসুবিধার সম্মুখীন হচ্ছেন তার কোন ইঙ্গিত রাখে নি। গত ৫ বছরেও ঐ একই প্রচেষ্টা তাঁর সরকার করেছেন। এখনও ঐ এক জিনিস আরম্ভ হয়েছে। নির্লজ্জের মতন বহু অসত্য ক্যাবিনেট পাশ করিয়ে দিয়েছে ভাষণে যেমন বলা হচ্ছে, "এই রাজ্যে নির্বাচন অনুষ্ঠানের সঠিক সময় নিয়ে কিছু কি মতান্তর এবং নির্বাচন বিলম্বিত করার প্রচেষ্টা সত্ত্বেও পশ্চিমবঙ্গের মানুষ এই রাজে প্রথম বামফ্রন্ট সরকারের নীতি ও কৃতি সম্পর্কে তাঁদের রায় দিতে পেরেছেন। অর্থাৎ রাজনৈতিক দলীয় ইস্তাহার পাঠ করেছেন দলীয় স্বার্থে। মূলতঃ সেই দৃষ্টি ভঙ্গির ভিত্তিতেই রচিত হয়েছে। আমি কয়েকটি অংশ আপনাদের গোচরে আনছি। যদিও জানি, অন্ধ হলেও প্রলয় বন্ধ থাকে না। সারা পশ্চিমবাংলা যা অরাজকতা হচ্ছে রাজ্যপালের ভাষণে তার ইঙ্গিত না থাকলেও প্রলয় বন্ধ হয় না। আপনারা উট পাখির গল্পের কথা নিশ্চয়ই জানেন, ঝড় আসছে দেখলে উ পাখি সেই ঝড় থেকে সামলাবার জন্য বালিতে মুখ গুঁজে থাকে এবং ভাবে যে ঝ বুঝি আর হচ্ছে না, কিন্তু তবুও ঝড় হয়, উট পাখির মৃত্যু হয়। আজকে বামফ্র সরকার যেভাবে চলেছেন তাতে অন্ধ হয়ে থাকলেও প্রলয় চারিদিকে আরম্ভ হয়েছে এইভাবে যদি সরকার চলতে থাকে তাহলে একদিন সিভিল ওয়ার শুরু হতে পারে আমি কয়েকটি নমুনা আপনাদের সামনে তুলে ধরতে চাই। গণতন্ত্র সম্পর্কে বামফ্র সরকার থেকে বড় বড় কথা বলা হয়—কিসের গণতন্ত্র? ওরা ভণ্ড বোষ্টমরূপী মেকি গণতন্ত্রী। রাজ্যপালের ভাষণে যে গণতন্ত্রের কথা বলা হয়েছে, সেই গণত কোথায়? ১৭ জন আনন্দমার্গীকে খুন করা হলো, খুন করার পর দেশের মুখ্যমন্ত্রী বলছেন ১০ হাজার গুণ্ডা লেলিয়ে দেবো। এর নাম কি গণতন্ত্র? সবং-এ মায়ের সামনে মেয়েকে ধর্ষণ করা হলো—এর নাম কি গণতন্ত্র? বন্দেমাতরম বলার জন্য কল্যাণীতে মায়ের সামনে ছেলেকে খুন করে দেওয়া হয়েছে—এর নাম কি গণতন্ত্র?

ইসলামপুরে গ্রামকে গ্রাম পুড়িয়ে মারা হয়েছে, এর নাম গণতন্ত্র? গত বছরে ৩ হাজার সরকারী এবং আধা সরকারী কর্মচারীকে রাজনৈতিক কারণে শাস্তি মূলক বদলী করা হয়েছে—এর নাম গণতন্ত্র? মিথ্যা মামলায় আমাদের প্রায় ১ হাজার কর্মীকে বিভিন্নভাবে গ্রেপ্তার করা হয়েছে, এর নাম গণতন্ত্র? আজকে বিচার করতে হবে। বিরোধীদের সমস্ত সভা সমাবেশ বন্ধ করা হয়েছে, এর নাম গণতন্ত্র? সমস্ত দপ্তরের কথা যদি এখানে মেনশন করতে পারতাম, সব কথ বলবার অবকাশ পেতাম তাহলে স্যার, আপনি সময় দিতে পারতেন না। আমি আপনাদের প্রথমে কয়েকটি নমুনা হিসাবে দিচ্ছি যে কিভাবে রাজ্যপাল সমস্ত অসত্য এখানে বলেছেন এবং সত্যের অপলাপ করেছেন। ফ্রন্টের সদস্যরা সরকারের

কার্যকলাপের কথা বলতে গিয়ে নানারকম কটূক্তি করেছেন। ১৪ তারিখের ঘটনাকে কেন্দ্র করে বলা হয়েছে যে, আমরা অসভ্য, বর্বর। মাননীয় মুখ্যমন্ত্রী স্বয়ং বলেছেন। আমি ওদের বর্বরতার কিছু নজির দিচ্ছি। ১৯৫৪-৫৫ সালে যখন হেমন্ত ঘোষাল জুতো ছুড়ে মেরেছিল, স্পীকারকে ব্ল্যাক ফ্ল্যাগ দেখান হয়েছিল, জ্যোতিবাবু তখন সভায় উপস্থিত ছিলেন—সেটা বর্বরতা হয় নি? ১৯৬২ থেকে ১৯৬৭ সালে সুধারাণী দত্তকে পচা ডিম ছুড়ে মারা হয়েছিল। তার রেকর্ড আছে, প্রিভিলেজ পর্যন্ত হয়েছিল, তখনও জ্যোতিবাবু উপস্থিত ছিলেন এবং তাতে ক্ষমা চাইতে বাধ্য করা হয়েছিল সেই সদস্যকে। বিধানসভায় জুতো ছোড়াছুড়ি হয়েছিল, জ্যোতিবাবু এক পাটি জুতো ফেলে দিয়ে চলে গিয়েছিলেন। পরে বলেছিলেন যে, ওই পাম্পসু আমার নয়। তার চেয়েও বড় অসভ্যতা আমরা কি করেছি? আমরা কি তার চেয়েও বেশী অসভ্যতা করেছি? বিচারের জন্য এই নজিরগুলি আপনাদের কাছে রাখছি। ১৯৬৫ সালে জ্যোতিবাবু নিজে চীৎকার করে (আমি রেকর্ড থেকে বলছি) কংগ্রেসীদের সভায় আঙ্গুল দেখিয়ে ওরা সব জানোয়ার—এই সব মন্তব্য করেছিলেন। আজ রাজ্যপালের ভাষণকে কেন্দ্র করে নানারকম কটূক্তি, ব্যঙ্গোক্তি করা হচ্ছে ১৪ তারিখের ঘটনার জন্য। বাংলাদেশের মানুষ নজিরটা দেখলেই নিশ্চয় বুঝতে পারবেন যে, কি অবস্থার মধ্যে আমরা আছি। মুখ্যমন্ত্রী মহাশয় বিশেষ গুরুত্ব দিয়ে শুধু পশ্চিমবঙ্গে নয়, সারা ভারতবর্ষে বলে বেড়িয়েছেন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ পর্যন্ত ১১০০ সি পি এমের কর্মী খুন হয়েছে। আমি চ্যালেঞ্জ করে বলছি এসব সর্বৈব অসত্য কথা, অসত্যের চেয়েও যদি কিছু থাকে তাহলে তাই। স্যার, জ্যোতিবাবু এবং এই সরকারের আমলে একটা কমিশন তৈরী করা হয়েছিল। শর্মা-সরকার কমিশন, আমাদের তৈরী করা নয়, আমাদের কেন্দ্রীয় সরকার তৈরী করেন নি, সিদ্ধার্থ রায়ও তৈরী করেন নি এবং যেখানে সমস্ত ডেমোক্রেটিক রাইট খর্ব করা হয়েছে এবং খুন করার অভিযোগ পর্যন্ত দায়ের করা হয়েছে। কোন কোন কংগ্রেস কর্মীদের সাজা দেবার ব্যবস্থা করা হয়েছিল। জ্যোতিবাবুর নির্দেশে এবং এই সরকারের নির্দেশে হয়েছিল। আমার কাছে কমিশনের রিপোর্ট আছে। কমিশনের কাছে ১১টি খুনের মামলা তাঁরা করেছেন কি? তাঁরা কি কমিশনের কাছে বলেছেন যে, তাঁদের ১১০০ সি পি এমের কর্মীকে খুন করা হয়েছে। ১১০০ কর্মীকে খুন করা হয়েছে পশ্চিমবঙ্গের বুকের উপর। তাঁরা কমিশনের কাছে কয়েক বছর চেষ্টা করেও ১১টি খুনের রিপোর্টও আনতে পারেন নি। তাহলেই প্রমাণিত হয় জ্যোতিবাবু কত বড় অসত্য কথা বলেছেন। স্যার, শুনলে অবাক হয়ে যাবেন, কমিশনে সর্বসাকুল্যে

৫৮টা খুনের কেস দেওয়া হয়েছে, তার মধ্যে ৪টি মাত্র কেস, অনলি ৪ কেসে সি পি এম-এর দেওয়া। তাঁদের তৈরী কমিশন, নির্বাচনের মাত্র এক সপ্তাহ পরে কমিশন তৈরী করা হয়েছে। লুব্ধ এবং ক্ষুব্ধ সরকার কমিশন ঘোষণা করেছিলেন সরকার চিৎকার করে কেরালা থেকে আরম্ভ করে বিভিন্ন জায়গায় বলে বেড়াচ্ছে যে, সি পি এম-এর ১১০০ কর্মী খুন হয়েছে। গত ২ দিন আগেও এ কথা মুখ্যমন্ত্রী আবারও বলেছেন, অথচ তাঁর কমিশনের রিপোর্ট মাত্র ৫৪টা কেস। ৪ কেসে কমিশন আংশিকভাবে ধরেছেন, বাকী সমস্ত কেস রিজেক্ট করে দিয়েছেন। এবং এই কমিশনের মাধ্যমে কিভাবে টাকা লেনদেন করা হয়েছে সেটা আমি জানি এখানে মেনশন করতে চাইছি না। আপনাদের কাছে জানাচ্ছি যে, কমিশন রিপোর্টে একটা চার্ট দিয়েছেন। বলছি, একটু অপেক্ষা করুন। স্যার, ৫৩ পাতায় ফার্স্ট রিপোর্টে বলা হয়েছে যে, কি রকম অসত্যের পীঠস্থানে দাঁড়িয়ে আছে এই সরকার—মুখ্যমন্ত্রী মহাশয় সমেত। ১৯৭২ সাল থেকে নাকি ঢালাওভাবে গ্রেপ্তার করা হয়েছে, সি পি এম কর্মীকে খুন করা হয়েছে, গ্রেপ্তার করা হয়েছে। সরকারি কমিশনের রিপোর্ট দেখুন।

[ 4.25—4.35 P.M. ]

আপনাদের কমিশনের রিপোর্ট দেখুন। ৫৩ পাতায় বলেছেন ১৯৭১ সালে গ্রেপ্তার হয়েছিল ২ হাজার ৩শো ৩৮ জন। তার মধ্যে সি. পি. আই. এম. এল. হচ্ছে ১ হাজার ২০৫ জন, সি. পি. এম -এর মাত্র ৪০ জন এবং আদার পার্টি হচ্ছে ১ হাজার ৯৩ জন। ১৯৭২ সালে ৬২৪ জনকে মিসা করা হয়েছিল, তার মধ্যে সি. পি. আই. এম. এল ছিল ১৯৯ জন, সি. পি. এম-এর ছিল মাত্র ৫৩ জন এবং আদার পার্টি ৩৭২ জন। ১৯৭৩ সালে ৪১৪ জনকে মিসা করা হয়েছিল, তার মধ্যে ১১০ জন ছিল সি. পি. আই. এম. এল. এবং সি. পি. এম-এর ছিল মাত্র ৩৬ জন এবং আদার পার্টি ছিল ২৭১ জন। এই রকম একটা স্ট্যাটিসটিক দেওয়া হয়েছে। এর থেকে প্রমাণিত হয় যে তাঁরা কি ধরনের কথা বলেন। তাঁদেরই কমিশন এই কথা বলছেন। সেই জন্য বলছি তাঁরা অসত্য কথা বলছেন এবং অসত্য কথার বন্যা বইয়ে দেবার চেষ্টা করছেন। স্যার, এ ছাড়া বলা হয়েছে যে, কংগ্রেস নাকি ডেমক্রেটিক রাইট ক্ষুণ্ণ করে দিয়েছে। আমরা নাকি সি. আই. টি. ইউ ইউনিয়ান দখল করে নিয়েছি। উল্লেখযোগ্য লক্ষ্মীকান্ত বসুর একটা ঘটনা, যে ঘটনাকে কেন্দ্র করে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি থেকে আরম্ভ করে অনেকেই বিবৃতি দিয়েছিলেন। আই. এল. ও-তেও ওঁরা

মিথ্যা কথা বলেছিলেন। সেই মিথ্যা কথা আমি কমিশনের কোটেশান দিয়ে প্রমাণ করে দিচ্ছি। শান্তিপুর, হাওড়া, হুগলীতে যে-সব ঘটনা ঘটেছে তার ব্যাপারে প্রমাণ করবার দরকার হবে না আশা করি। গুরুত্বপূর্ণ ভাবে সেটা আই. এল. ও-তে গিয়েছে, কমিশনে সেটা মিথ্যা প্রমাণিত হয়েছে। তার নজীর আমি আপনার সামনে রাখছি। রিপোর্টের ৩৭ পাতায় যেখানে লক্ষ্মীবাবুর সম্বন্ধে বলা হয়েছে যে, ক্যান্সার হসপিটালে গিয়ে লক্ষ্মীবাবু জোর করে ইউনিয়ান দখল করেছে এবং গুলি করে টাকা-পয়, ইত্যাদি লুট করে নিয়েছে এবং তারপর পালিয়ে গেছে। এখানে কমিশন বলছে : "It is therefore, clear it was a case of rivalry between the two different factions of the Union and not a case of forcibly capturing the Union by outsiders. There might be some disturbances on 18th March, 1972 but the story that a gun was fired or that the key was taken away or that cash, documents of the Union were looted away are grossly exaggerated beyond proportion and dragging the name of Lakshmi Kanta Bose as leader of the Group present on the occasion is without any foundation and wholly irresponsible......" স্যার, প্রমাণিত হয় যে, এটা কত বড় অসত্য কথা। এই কমিশন বলেছেন যে, এটা আই. এল. ও-তে তুলেছিলেন এবং শ্রীকমল বোস, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা অভিযোগ করেছিলেন। এইভাবে প্রত্যেকটি জায়গায় দেখুন সমস্ত মিথ্যা কথা প্রমাণিত হয়েছে। জ্যোতিবাবু বলেছেন আমাদের সরকার মামলায় সি. পি. এম. কর্মীদের গ্রেপ্তার করেছে। এই ক্ষেত্রে কমিশন বলে গেছে যে, ক্যাটাগরিক্যালি এর জন্য কোন সরকার বা কোন দল দায়ী নয়। এই সিস্টেমই দায়ী। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পক্ষ থেকেও এই সিস্টেম যে দায়ী সেটা স্বীকার করেছেন। কিন্তু স্বীকার করেও আজ পর্যন্ত ৫ বছর হয়ে গেল, এই সিস্টেম পরিবর্তন করার কোন ব্যবস্থা করেন নি। কিসের কমিউনিস্ট সরকার যারা ফানডামেণ্টাল চেঞ্জ-এর কথা ভাবে না! আজকে বামফ্রন্ট সরকারের তৈরী করা কমিশন এই কথা বলা সত্ত্বেও মৌলিক পরিবর্তনের দিকে কোন কথা সরকার বলেন না। কিসের কমিউনিস্ট? কিসের কমিউনিজম? সাচ্চা কমিউনিস্ট হলে মৌলিক পরিবর্তন তাঁরা করবেনই। ৫১ পাতায় কমিশন তাঁদের রিপোর্টে বলেছেন, সুপারিশ করেছেন যে, জুডিসিয়ারীকে যেমন executive থেকে ভাগ করে দেওয়া হয়েছে—তেমন ইনভেষ্টিগেশানকে পুলিশের কাছ থেকে আলাদা করে দেওয়া উচিত। ইনভেষ্টিগেশান পুলিশ-এর থেকে আলাদা করে দিতে হবে। তা যদি না হয় তাহলে সিদ্ধার্থবাবু কোন কোন জায়গায় মিথ্যা মামলা চাপিয়ে গ্রেপ্তার করেছেন, মিসা করেছেন। আর জ্যোতিবাবু মিথ্যা মামলা চাপিয়ে খুন করছেন, নারকীয় ভাবে হত্যা করছেন।

সুতরাং আজকে যদি সরকারী সদস্যরা সত্যিকারের কমিউনিস্ট হন, তাহলে

কমিশনের সুপারিশ এবং আমাদের দাবি মেনে নিয়ে ইনভেষ্টিগেশানের আলাদা ব্যবস্থা করুন। আপনারা তো সংখ্যাগরিষ্ঠ হয়ে এখানে এসেছেন। যদিও অনেক অভিযোগ আছে এ ব্যাপারে, তবুও সংখ্যাগরিষ্ঠ। যদিও বিতর্কিত সরকার বা কারচুপির সরকার, তবুও সংখ্যাগরিষ্ঠ আপনারা। ইনভেষ্টিগেশানের আলাদা ব্যবস্থা করলে আমরা খুশী হব। যদি ইনভেষ্টিগেশানের ব্যবস্থা পৃথক করেন তাহলে দেখবেন প্রতিটি জায়গাতে—কুচবিহার থেকে আরম্ভ করে সবং থানা পর্যন্ত সর্বত্র মিথ্যা ঘটনার ওপর ভিত্তি করে বহু মানুষকে গ্রেপ্তার করা হয়েছে। গ্রেপ্তার করছেন আর অজুহাতে জ্যোতিবাবু বলছেন যে, ওখানে নাকি কিছু বোমা পাওয়া গিয়েছিল, ৩টি ছুরি, ২টি কাঁচি ইত্যাদি ইত্যাদি তাদের কাছ থেকে পাওয়া গিয়েছিল। তাই তাদের গ্রেপ্তার করা হয়েছিল। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা, এমন কি তাদেরই গোষ্ঠীভুক্ত আর এস পি ও ফরওয়ার্ড ব্লক ইত্যাদি দলের কর্মীদের কেটে কুচিকুচি করে ফেলছেন বিভিন্ন জায়গাতে। মার্কসবাদী ফরওয়ার্ড ব্লকের একজন নেতা রাম চ্যাটার্জী, তাঁর ৮টা ছেলেকে ওঁরা খুন করে ফেলেছেন। পি জি হসপিট্যালে গেলে দেখতে পাবেন সেখানে একটা সেপারেট জায়গায়—যেখানে এয়ারকণ্ডিশন থেকে আরম্ভ করে সব কিছু আছে. সেখানে ঐ নেতা, যিনি একজন মন্ত্রী, তাঁকে আশ্রয় নিতে হয়েছে। ওখানে গেলে তাঁকে সুস্থ অবস্থায় দেখা যাবে। তা সত্ত্বেও মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ভয়ে বিধানসভায় আসতে পারছেন না। তাঁর সমর্থকরা পর্যন্ত তাঁকে দেখতে যেতে পারছেন না। একজন মন্ত্রীকে যদি নিরাপত্তার জন্য হাসপাতালে আশ্রয় নিতে হয়, তাহলে আমাদের নিরাপত্তা কোথায়?

শ্যামলবাবু আসনে নেই, তিনি অনেক বড় বড় কথা বলেছেন। তিনি এমারজেন্সী নিয়ে বলেছেন। কিন্তু পশ্চিমবাংলার ব্যাপারে আমি বিশেষ দায়িত্ব নিয়ে বলতে পারি, কারণ ঐ সময়ে আমি মন্ত্রিসভার একজন অংশীদার ছিলাম। আপনারা চক্রবর্তী কমিশন করেছেন—হরষিৎ চক্রবর্তী কমিশন—আপনাদেরই তৈরী কমিশন, সেখানে কি রিপোর্ট দিয়েছেন তা আমি উল্লেখ করছি। উক্ত কমিশনের দেওয়া রিপোর্টেই প্রমাণ হয়ে যায় যে, ঐ সব ঘটনার মধ্যে কংগ্রেস বা ঐ দলের কেউ ছিল না। কমিশনের দেওয়া রিপোর্টের ২২ পাতা দেখুন। সেখানে বলা হয়েছে—দীপক সেনগুপ্ত নামে একটা ছেলেকে, তাঁদের এমারজেন্সীর সময়ে নাকি পিটিয়ে খুন করা হয়েছিল। পুলিশ পিটিয়ে তাদের হত্যা করেছিল—ছেলেটির মা কমিশনে এরূপ অভিযোগ করেছিলেন। কিন্তু কমিশন রিপোর্টটি দিল:

'The facts as discussed above leave no room for doubt that the death of the

complainant's son was the results not of any torture bat of a virulent disease. It is also clear that he had been arrested not as a Naxalite as alleged but as a named accused in a police case." লজ্জায় মাথা হেঁট হয়ে যায়, জ্যোতিবাবুর পদত্যাগ করা উচিত। স্যার, আমরা নাকি ওঁদের টরচার করেছিলাম, হত্যা করেছিলাম, এমনভাবে কমিশনের সামনে ব্যাপারটিকে দাঁড় করানো হয়েছিল।

মিঃ জে কে সেন, ডি পি এল-এ চাকুরী করতেন। তিনি কমিশনের কাছে অভিযোগ করেছিলেন যে, এমারজেন্সীর সময়ে তাঁর চাকুরী খোয়া গিয়েছিল, সুতরাং তাঁকে নূতন করে আবার চাকুরী দেওয়া হোক। স্যার, এ ব্যাপারে ওঁদেরই কমিশনের দেওয়া রিপোর্ট আমি উল্লেখ করছি: "The complainant, therefore, had cheated the Durgapur Projects Ltd. from the very beginning although it is inexplicable how he got entry into the service without producing the criminal certificates even once. However, managing to escape the consequence thereof by tendering voluntary resignation he was bold enough to make a fresh attempt to get reinstated in service on false allegations, producing document and letters, sufficient to hoodwink an unsuspicious mind. It is safest for the society to keep such persons behind the prison bar. It is not a matter of joke. স্যার, কল্পনা করুন. কতটা অসত্যের উপর ভিত্তি করে এই সমস্ত অভিযোগ দায়ের করা হয়েছিল এবং ওঁদেরই লোক আজকে বলছেন বলে দেখছি যে, কংগ্রেস সরকার এ সবের সাথে ছিল না।

শুধু তাই নয়, প্রচণ্ড অভিযোগ ছিল আই এন টি ইউ সি'র বিরুদ্ধে। তাঁরা নাকি সমস্ত জায়গাতে সি পি এম ইউনিয়ন দখল করে নিয়েছিলেন, সি পি এম-কে কোথাও ইউনিয়ন করতে দেওয়া হচ্ছিল না। এ ব্যাপারে কমিশনের দেওয়া রিপোর্টের ৩২ পাতা দেখুন, যা থেকে নোট করে নেবেন।

[ 4 35—4.45 P. M. ]

সেখানে আই. এন. টি. ইউ. সি. সম্পর্কে যে অভিযোগ করা হয়েছে তার মূল কারণ আই. এন. টি. ইউ. সি.'র পক্ষ থেকে এম. এম. সি.'র শ্রীবীরেন্দ্র কিশোর চক্রবর্তীর ঘর দখল করে নেওয়া হয়েছিল। কংগ্রেস পার্টি এবং আই. এন. টি. ইউ. সি.'র পক্ষ থেকে তাঁকে তাঁর কোয়ার্টার থেকে বঞ্চিত করে দেওয়া হয়েছিল। তিনি অভিযোগে বলেছেন, The complaints against the alleged forcible occupation of the quarters under Subsidiary Industrial Housing Scheme by certain leaders during Emergency.

কমিশন সেখানে কি বললো The allegation, therefore, that the offic of Shri Chakravorty, who was allotted the quarters durin Emergency misusing appears to be frivolous.

বুঝুন এরপরে আর কি বলার আছে। সুতরাং এর থেকে প্রমাণিত হয় যে বিভিন্ন সময়ে ইমারজেন্সী সময়ে যত খুন, গণহত্যা হয়েছে কমিশন তা প্রমাণ করেছে ভিত্তিহীন। জ্যোতিবাবু নিজে মুখ্যমন্ত্রী হয়ে বলেছিলেন যে, জনতা সরকার ৬ বছর ধরে কমিশন চালিয়েছেন, কিন্তু বামফ্রণ্ট সরকার তা করবে না। মাত্র ৬ মাসের মধ্যে সরকার তার রিপোর্ট দেবে। অথচ ৬ বছর হয়ে গেল। কেন হয়েছে? এই টাকা কার টাকা? হাজার হাজার টাকা জলে যাচ্ছে। এটা বাংলার মানুষের টাকা। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পৈত্রিক সম্পত্তি নয় যে, ছিনিমিনি খেলবে। কমিশন যে রিপোর্ট দিয়েছে তাতে ১৭২টি অভিযোগ পেয়েছিল। তার মধ্যে মাত্র ২টি কেস আংশিক সত্যতার ভিত্তিতে গ্রহণ করেছিল। বাকী সমস্ত রিজেক্ট করে দিয়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে তো এদের এদিকটার কথা বললাম। ওদের কার্যকলাপের কথা কিছু বলা হয় নি। সেটা বলি। তাদের কার্যকলাপের ওপর ভাষা সম্পর্কে এবার কিছু বলি। সরকার যা করেছে গত ৫ বছরে আমরা তা কি কনটিনিউ করবো? সরকার যে কুকীর্তি করছে তার নমুনা দিচ্ছি। শিক্ষা-ব্যবস্থাকে দ্বিমুখী শিক্ষা ব্যবস্থা করেছেন। আজকে মেডিকেল থেকে আরম্ভ করে সমস্ত ব্যাপারে বাংলা ভাষা চালু হয়ে যাক আমার তাতে কোন আপত্তি নেই। আমি চাই না ইংরাজীর কৌলিন্য প্রথা বেঁচে থাকুক। আমরা চাই না ভাষা সম্পর্কে আমরা সাম্রাজ্যবাদের ক্রীতদাস হয়ে থাকি। কিন্তু এ্যাট দি সেম টাইম দ্বিমুখী শিক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে জ্যোতিবাবু এবং তাঁর সরকার যে নতুন শ্রেণী তৈরী করেছেন তার প্রচণ্ড বিরোধিতা করছি। একদিকে বলছেন পশ্চিমবঙ্গে শ্রেণীহীন সমাজ-ব্যবস্থা চাই, অপর দিকে ভাষা শিক্ষার মধ্যে দিয়ে নতুন শ্রেণীর সৃষ্টি করছেন। আজকে কলকাতা এবং তার আশেপাশে অঞ্চলে লরেটো কনভেণ্ট কে. ডি. কনভেণ্ট এবং ডনবসকো স্কুল গড়ে উঠেছে মন্ত্রীদের ছেলেমেয়েদের জন্য। অপর দিকে গ্রাম বাংলায় বাংলা ভাষাকে বাধ্যতামূলক জারি করা হচ্ছে। তার মানে কি হল? তার মানে হচ্ছে জন্মটাই আমাদের পাপ। আমরা যারা গরীবের ঘরে জন্মেছি, আমরা যারা গরীবের ঘরে জন্মাবো, শিক্ষকের ঘরে জন্মাবো তারা করপোরেশনের ইস্কুলে পড়তে বাধ্য থাকবো। বিলেতে যাবো না, ভালো ইস্কুল কলেজে পড়বো না। অপর দিকে বড়লোকের ঘরে জন্মালে কে. ডি.

কনভেন্টে এবং ডনবসকোতে পড়বো। এবং যথারীতি আই. এ. এস., আই. পি. এস. হবো। অর্থাৎ মুখে সমাজতন্ত্রের নাম বলে জন্মটাই পাপ বলে দিচ্ছেন। গরীবের ঘরে জন্মালে তার কপালে আঙ্গুল দিয়ে আপনারা লিখে দিচ্ছেন তোমরা খারাপ খাবে, খারাপ পড়বে, তুমি বিলেত যাবে না, আই. এ. এস. এবং আই. পি. এস. হবে না। অপর দিকে বড়লোকের ঘরে জন্মেছে বলে ওর কপালে লিখে দিচ্ছেন তুমি প্রেসিডেন্সিতে পড়বে, বিলেত যাবে। এবং প্রয়োজন মতো জ্যোতিবাবুর মত রেডিমেড বিলেত ফেরত কমিউনিস্ট লিডার হয়ে ওখান থেকে শিক্ষা নিয়ে চলে আসবে। এই শিক্ষা-ব্যবস্থাতে দেশের সর্বনাশ হতে চলেছে। বাংলা ভাষার লক্ষ লক্ষ গরীব সন্তানদের সর্বনাশ তাঁরা করছেন—যা ঐ মূর্খের দল বুঝতে পারছে না। আজকে এর ফল বুঝতে পারবে না। কিন্তু ভবিষ্যৎ বংশধররা বুঝতে পারবেন কি করেছেন আপনারা। কলকাতা বিশ্ববিদ্যালয়কে দেখুন। সেখানে প্রাতঃস্মরণীয় আশুতোষ মুখার্জীর মত লোক ভাইস-চেন্সেলার হয়েছিলেন। আজ সেখানে মদের দোকানে বসে যিনি ট্রেড-ইউনিয়ন করতেন সেই রমেন পোদ্দারকে ভাইস-চেন্সেলার করে দেওয়া হয়েছে। অদ্ভুত ব্যাপার। স্যার, আজকে এই পাপ এরা লুকোতে পারবেন না। পাপ লুকোনোর যায়গা নেই।

রাজ্য সরকারের পক্ষ থেকে সেই রমেন পোদ্দারকে ভি. সি. করা হল। এম. বি. বি. এস. ছাত্রদের ওপর একবার গুলি চলেছিল তখন তা নিয়ে একটা কমিশন হয়েছিল। এই সরকার কমিশন-সরকার। বসু-কমিশন তার রায়ে রমেন পোদ্দার সম্পর্কে বলেছেন যে, এই ব্যক্তি সম্পূর্ণ অযোগ্য। এম. বি. বি এস-এর পরীক্ষা বন্ধ করে দেওয়া হল, কেননা পরীক্ষকরা পেলের খেলা দেখতে যাবেন। কিন্তু তাঁকেই পরে ভি. সি. করা হল। বসু-কমিশন তার ৭৭ পাতায় বলেছে এই ব্যক্তি সম্পূর্ণভাবে অযোগ্য। পেলের খেলা দেখার জন্য পরীক্ষা পিছিয়ে দেওয়ার সময় তিনি প্রো-ভি. সি. এ্যাকাডেমিক ছিলেন এবং পরীক্ষার সব দায়িত্ব তাঁর উপর ছিল। এই রকম অযোগ্য ব্যক্তিকে ভি. সি. করা হল।

ক্যালকাটা পুলিশের যিনি এ্যান্টি রবারির ও সি. তাঁকে পুলিশ কমিশনার বলেছেন তিনি ডাকাতের সঙ্গে যুক্ত, সুতরাং তাঁকে সাসপেণ্ড করা হোক। এতে মুখ্যমন্ত্রী বললেন আমাকে এটা ভেবে দেখতে হবে। কিন্তু তারপরেই পুলিশের সর্বোচ্চ সম্মানিত মেডেল তাকেই দেওয়া হল। সরষের মধ্যেই ভূত। সেখানে ডাকাত কোথা থেকে ধরবেন? কিন্তু কি সর্বনাশ হচ্ছে। এটা কংগ্রেস, কম্যুনিস্ট প্রশ্ন নয়। ডি. সি. হেড কোয়ার্টার একদিন পুলিশ ব্যারাক পরিদর্শন করতে গেলে তাঁকে বলা হল সরষের তেল খারাপ এবং এই বলে তাঁকে সিপাইরা ঘেরাও

করলেন। ক্যালকাটা পুলিশের যিনি সর্বোচ্চ অধিকর্তা সেই কমিশনার নামে মাত্র সই করেন। যা কিছু করেন এই ডি. সি.। কনস্‌টেবলরা ঘেরাও করে ভোরবেলায় তাঁকে একটা বোতল দেয় প্রস্রাব করার জন্য। এসব জিনিস আজ বিচার করার সময় এসেছে। আপনার মাধ্যমে যদি তাঁর কানে কিছু জল ঢোকে তাহলে দেশের উপকার হবে।

বিদ্যুৎ সম্পর্কে কিছু বলার আগে আমি বেকার ভাতা সম্পর্কে ২/১টি কথা বলব। বলুন তো কম্যুনিস্টদের থিসিস আর সিনথিথিসে কোথায় টোকেন রিলিফের কথা বলা আছে? পার্মানেন্ট রিলিফের প্রশ্নে যদি ১০ লক্ষ কম্যুনিস্টদের চাকরী দিতেন তা হলে আমাদের লোকের চাকরী না হলেও আমরা দুঃখিত হতাম না। সমস্ত ডেভেলপমেণ্টের কাজ, যেমন রাস্তা, কলেজ, হাসপাতাল, স্কুল না করে সমস্ত টাকা আপনারা বেকার ভাতা, বিধবা ভাতা দেবার জন্য খরচ করলেন যাতে ভোট পাওয়া যায়। এজন্য আমাদের পক্ষের অতীশবাবু ঠিকই বলেছেন যে, ৫০ টাকা দেওয়া হয় বিড়ি খাবার জন্য, সিনেমা দেখার জন্য। হিটলার-মুসোলিনী এই রকম ভাবে ফ্যাসিবাদী কায়দায় টাকা দিয়ে গুণ্ডা বাহিনী তৈরী করতো। এইভাবে বেকার ভাতা না দিয়ে তাদের কাজের ব্যবস্থা করতে পারতেন। কিন্তু বেকার ভাতার মাধ্যমে তাদের মর্যাল শেষ আপনারা করলেন।

[ 4.45—4.55 P.M. ]

অপরদিকে আপনাদের কাছে আমি বিশ্ববিদ্যালয়ের নিয়োগ প্রথা বলছি। বিশ্ববিদ্যালয়ে কর্মী নিয়োগ হচ্ছে। এডুকেশান মিনিস্টার কে জানি না। একটা চিঠিতে নিয়োগ পত্র নিয়ে যাচ্ছে লোকে এবং একটা পার্টির চিঠিতে ৩,৪টি এ্যাপয়েণ্টমেণ্ট হবে, বিশ্ববিদ্যালয়ের করিডোরে ঘুরছে কোন্‌ চাকরিটা ভাল, জানবার জন্য। যে চাকরিটা ভাল বুঝবে সেই চাকরিতে সে এ্যাপয়েণ্টমেণ্ট পাচ্ছে। বিশ্ববিদ্যালয়ের আজকে এই অবস্থা দাঁড়িয়েছে।

এবারে আমি কলকাতা পৌরসভা সম্বন্ধে বলব। কলকাতা পৌরসভা সম্বন্ধে আমি আলাদা আলোচনা চেয়েছি। অবশ্য আপনি দেবেন কিনা সন্দেহ। না দেওয়ার জন্যই আপনাকে বসান হয়েছে। তবুও সুযোগ পেয়ে কলকাতা কর্পোরেশানের উপর একটা মেনশান আগেই করে দিয়েছি। পৌরমন্ত্রী পালিয়ে গেছেন। আমি শুধু কলকাতার জল এবং পরিবহণ সমস্যার কথা তুলে ধরছি। বাকী পরে বলবো। স্যার, "আপনি ও আমি" বইটি কলকাতা কর্পোরেশান থেকে ছাপা হয়েছে।

সেখানে বলছে প্রত্যহ জনপ্রতি ৪০ গ্যালন জল শহরবাসীর ন্যূনতম প্রয়োজনের পক্ষে পর্যাপ্ত ধরা হয়। তবুও সমীক্ষার আলোকে বিশেষ করে কলকাতার মত শহরের লোকদের আরো বেশী করে ধরা উচিত। তাই এখন টালা, পলতা কমপ্লেক্স থেকে প্রতিদিন উভয় মিলিয়ে ১২০ মিলিয়ান গ্যালন জল সরবরাহ হয়. সঙ্গে নলকূপের সরবরাহ মিলছে, ২০০টি বিদ্যুৎ চালিত বৃহৎ নলকূপ থেকে আমরা পাচ্ছি ২৫ মিলিয়ান গ্যালন এবং ছোট নলকূপ থেকে ৫ মিলিয়ান গ্যালন, সব সমেত ১৫০ মিলিয়ান গ্যালন। তাহলে দেখা যাচ্ছে ২০০ মিলিয়ান গ্যালন জলের দরকার, সেখানে তাঁরা কোন দিন ১৫০ মিলিয়ান গ্যালনের বেশী সরবরাহ করতে পারেননি। ৫০ মিলিয়ান গ্যালন সর্টফলের মধ্যে আছি। স্যার, এডভার্টাইজমেন্টের টাকা আছে আমি জানি, তা দিয়ে প্রশান্তবাবু ফলাও করে সংবাদপত্রে ছাপাচ্ছেন এও জানি। কোথা থেকে প্রচার করলেন ২৫০ মিলিয়ান গ্যালন জল দেওয়া হচ্ছে? আপনার সরকার এক মিলিয়ান গ্যালন জলও বৃদ্ধি করতে পারেননি। তাদের কোন নৈতিক অধিকার নেই, কোন অধিকার থাকে না ভাষণ দেবার। ইট ইজ এ কোশ্চেন অব ফাণ্ডামেন্টাল রাইট। স্যার, তার চেয়েও সাংঘাতিক দিন আগামী দিনে আসছে। মাস্টার প্ল্যানের কর্মসূচীর জন্য ১৯৮১ সাল থেকে আমাদের রিকয়ারমেন্ট দাড়াবে ২৭০ মিলিয়ান গ্যালন। এই বইতে আছে জনপ্রতি ৬০ গ্যালন করে জল সরবরাহ করতে আমাদের ২৭০ মিলিয়ান গ্যালন জলের প্রয়োজন হবে, সেই জায়গায় ১৫০ মিলিয়ান গ্যালন জল সরবরাহ হচ্ছে। ১৯৮১ সালের যা রিকয়ারমেন্ট সেখানেই সরবরাহ কমে গেছে। তাহলে ১৯৮২ সালের কথা একবার চিন্তা করে দেখুন। দেওয়া আছে ২৭০ মিলিয়ান গ্যালন জল রিকয়ারমেন্ট। তার মানে আমরা ১২০ মিলিয়ান গ্যালন সর্টফলের মধ্যে আছি। এটা কি সভ্য সরকার? এটা কি সভ্য কর্পোরেশান? এর পরেও কি আপনারা বুক ফুলিয়ে বলতে পারেন আমরা কাজ করছি?

এবারে আমি পরিবহণ সমস্যায় আসি। পরিবহণে আমরা দেখছি ডিজাস্টার। আমি অনুরোধ করছি চলুন আমরা ২৯৩ জন সদস্য রাস্তায় গিয়ে দাঁড়াই। সরকারী ও বিরোধী দলের লোকদের লজ্জায় যদি মাথা হেঁট না হয়ে যায় তাহলে সে মানুষ নয়, চার পেয়ে জন্তু। কি অবস্থা করেছেন সেখানে? ১৯৭৭ সালে যখন আমরা সরকার থেকে চলে আসি, আমি তথ্য দিচ্ছি, বক্তৃতা করার জন্য বলছি না, তখন সময় স্টেট বাস ছিল ১০৩০, ট্রাম ছিল ৩০০ এবং প্রাইভেট বাস ছিল ৭০০ এবং দৈনিক যাত্রী সংখ্যা ছিল ৪০ লক্ষ। আজ ১৯৮২ সালে যাত্রী সংখ্যা দাঁড়িয়েছে ৫৫ লক্ষ, ১৫ লক্ষ বেড়েছে। অথচ যেখানে স্টেট বাস ছিল ১০৩০ সেখানে স্টেট

বাসের সংখ্যা দাঁড়িয়েছে ৮২০। ১৫ লক্ষ যাত্রী বাড়ল, স্টেট বাসের সংখ্যা ক গেল। ট্রাম ৩০০-ই রইল। আর প্রাইভেট বাস ৭০০ থেকে ৫০০-এ দাঁড়াল তারপর যদি কিছু বলতে হয় তখন বলে লর্ড ক্লাইভ আমলের পুরান বাস, সেগুলি আজকে পুড়িয়ে দেখান হয়।

সংক্ষেপে আর একটা কথা সেটা হচ্ছে উদ্বাস্তুদের। যারা উদ্বাস্তুদের কথা ব হাততালি নিয়ে চলে এসেছেন, যাঁরা উদ্বাস্তু নিয়ে এখনও রাজনীতি করেন যেম প্রশান্তবাবু এবং আরো দু'একজন তাঁরা নিশ্চয়ই স্বীকার করবেন মরিচঝাঁপি গিয়ে চোখে দেখে এসেছি, নিজেদের সরকারের লোকেরা উদ্বাস্তুদের দণ্ডকারণ্য থে নিয়ে এলেন। আমি লাইব্রেরীতে গিয়ে পড়লাম, জ্যোতিবাবু ডাঃ বিধান চ রায়ের আমলে চিৎকার করেছেন। বাঙালী উদ্বাস্তু ভাইরা বাংলাদেশেই থাক অন্য কোথাও যাবে না। সেদিন আমি বাঙালী হিসাবে সেই কথা পড়ে গর্ব বে করেছিলাম। কিন্তু পরবর্তীকালে কি দেখলাম—যখন তাদের আনা হল কাশীপু বর্ধমানে—ফুলের মালা নয়, গুলি করে—গুলির মালা দিয়ে তাদের অভ্যর্থনা জান হল। কুকুরের মত তাড়া করে তাদের কুমীরমারি ক্রস করিয়ে মরিচঝাঁপিতে পা হল।

আমি নিজের চোখে দেখেছি মানুষ এবং কুকুর একসঙ্গে ঘাস খাচ্ছে। নিজে চোখে দেখেছি ঝাউগাছের ডালে ডালে কিভাবে মানুষ আত্মহত্যা করে পড়ে রয়েছে চোখে দেখেছি কেমন করে পুলিশের ক্যাম্প থেকে বাঙালী মা বোনদের নি হরিয়ানা এবং পাঞ্জাবে বিক্রী করা হয়েছে। এর পরও এঁরা নীতির কথা বলে আদর্শের কথা বলেন। স্যার, আপনি ওঁদের কথা বিশ্বাস করবেন না। ওঁরা ম করেন যা কিছু করছেন, সব ভাল কাজ এবং আমরা যা করি সব খারাপ কাজ ভজনলাল মন্ত্রী সংখ্যা বাড়ালে জ্যোতিবাবু, প্রমোদবাবু একসঙ্গে চীৎকার ক বলেন, সর্বনাশ হয়ে গেল। ভজনলাল হঠাও। গল্প কবিতা আরম্ভ হয়ে গে দেয়ালে লেখা আরম্ভ হয়ে গেল। স্যার, আলিবাবার ৪০টি চোরের দরকার হ কিন্তু বাংলার ভজনলাল জ্যোতিবাবুর দেখছি ৪৪ জন চোরের দরকার হয়েছে ভজনলাল সংখ্যা বাড়ালে আপত্তি হয়, কিন্তু জ্যোতিবাবু সংখ্যা বাড়ালে আপ হয়না। আমরা আন্দোলন করলে আমাদের গুণ্ডা বলা হয়, আমাদের মারা হ সমাজবিরোধী বলা হয়, কিন্তু ওঁরা আন্দোলন করলে ভাতা দেওয়া হয়। স্য আমার এই প্রসঙ্গে একটা গল্প মনে পড়ল, একদিন রাজা কৃষ্ণচন্দ্র গোপালভাঁড় বললেন—গোপাল তোমার ফাঁসি হবে, তোমাকে শূলে দেওয়া হবে। তখন গোপা বলল—মহারাজ, আমার অপরাধ? রাজা বললেন, তুমি গতকাল আমার পা

শুয়েছিলে এবং আমি তোমার মুখ দেখে উঠে আজকে দাড়ি কাটতে গিয়ে আমার গাল কেটে গেল। গোপাল বলল—আপনার পাশে শুয়েছিলাম বলে আপনি আমার মুখ দেখে উঠে দাড়ি কাটতে গিয়ে গাল কেটে ফেললেন যার জন্য আমাকে শূলে যেতে হচ্ছে। কিন্তু আমি যে আপনার মুখ দেখে উঠে আজকে শূলে যাচ্ছি এর জন্য অপরাধী কে? আপনি বলুন পাপ কে করছে, পাপী কে? তাই বলছিলাম কোথায় একটা কাঁচ ভাঙলাম অমনি সমাজবিরোধী গুণ্ডা হয়ে গেলাম। আর ওরা চারিদিকে নৈরাজ্য সৃষ্টি করছে অথচ সাধু হয়ে রয়েছেন। স্যার, আমার মনে আছে, আমি তখন বঙ্গবাসী কলেজের ছাত্র, সামান্য ম্যাকনামারাকে কেন্দ্র করে কত ট্রাম বাস যে পুড়ল সেটা বাংলার মানুষ, কলকাতার মানুষ জানে। সংবাদপত্র খুললে দেখবেন এমন একটা দিন নেই, কোন না কোন জায়গায় ডাকাতি হত্যা লুণ্ঠন না হচ্ছে। এবারে আরও একটা জিনিস মেনশন করব, কারণ ওটা একসময়ে আমার দপ্তর ছিল। সিনেমাকে আড়াই কোটি টাকা অনুদান দেওয়া হয়েছে। কিন্তু সব টাকা লুটপাট হয়ে গেল। নিরঞ্জন রায় বলে একজন মস্তান অভিনেতার মাধ্যমে সমস্ত টাকা বণ্টন করা হয়েছে। উত্তমকুমারের মত প্রখ্যাত অভিনেতা কোনদিন একসঙ্গে ১৪টি বই সুরু করতে পারেনি অথচ নিরঞ্জন রায় সরকারী টাকা পাইয়ে সেরার শতে বহু জায়গায় নায়ক। আমাদের আমলে আমরা যে স্টুডিওগুলো নিয়েছিলাম, সেগুলো আজকে বন্ধ করে দেওয়া হল। আমরা যেগুলো ন্যাশনালাইজ করেছিলাম, সেগুলো বন্ধ করে দেওয়া হয়েছে। এর পরেও এঁরা গণতন্ত্রের কথা বলেন। স্যার, আমি গর্ব করে বলতে পারি যে, পশ্চিমবাংলা ইজ দি ওনলি স্টেট, যেখানে স্টেটের টাকায় টি ভি স্টেশন হয়েছে। তারপরে ৮ বছর হয়ে গেল কোন পারমানেন্ট টি ভি ষ্টেশন বামফ্রন্ট সরকার করতে পারলনা। এটা ত একটা গণমাধ্যম। কিন্তু এক্ষেত্রে এঁরা কিছুই করতে পারেননি। আমি জানিনা এঁদের দর্শনে কি আছে, মুখে তো দেখছি বুর্জোয়া বুর্জোয়া বলে চীৎকার করেন। এঁদের পার্টি লীডার এই সমস্ত জিনিস এড়িয়ে যাচ্ছেন।

এছাড়াও আমি একটা গুরুতর অভিযোগ আনছি, একটা বড় চুরির ঘটনা। এটি রেকর্ড করা দরকার। আজকে ১৩টি জুট মিল বন্ধ। আমাদের ইণ্ডাষ্ট্রি মিনিষ্টার কানাইবাবুকে আমরা ভদ্রলোক বলেই জানতাম, তিনি এখানে রয়েছেন, তিনি দয়া করে আমার কথাগুলি শুনবেন। আজকে উনি যদি বলেন কোন একটা ইণ্ডাষ্ট্রি কেন্দ্রীয় সরকার এখান থেকে তুলে নিয়ে যাচ্ছে, তাহলে আপনি আমাদের বলে দিন আমরা যাব ইন্দিরা গান্ধীর কাছে। তদ্বির করতে বাংলার স্বার্থে, জাতীর স্বার্থে। কিন্তু এই যে তিনশোটি কারখানা বন্ধ হয়ে আছে, তার জন্য

কোন ব্যবস্থা অবলম্বন করা হচ্ছেনা কেন? আমি যে চুরির কথা বলব সেটা দু' তিন লক্ষ টাকা নয়, কোটি কোটি টাকার চুরির ঘটনা। পঞ্চায়েতে যেরকম চুরি হচ্ছে, লক্ষ লক্ষ টাকা এর কাছে কিছুই নয়। যাই হোক ঘটনাটা বলি, কংগ্রে যখন সরকারে ছিল তখন লেবার মিনিষ্টার ছিলেন ডাঃ গোপাল দাস নাগ। তখ তিনি একটা ট্রি পার্টাইট এগ্রিমেন্ট করেছিলেন জুট, টেক্সটাইল ইঞ্জিনীয়ারিং শি ইত্যাদি নিয়ে, এবং তাতে ৫০ টাকা করে একটা এওয়ার্ড দেবার ব্যবস্থা হয়। যাঁ ট্রেড ইউনিয়ন করেন, তাঁরা জানেন, যতীনবাবুও জানেন, তারপর এই সরক আসার ঠিক একমাস পরে, তার টার্ম শেষ হয়ে যায়, মেয়াদ শেষ হয়ে গেল সাধারণভাবে এটা শ্রমমন্ত্রীর কাছে আসে এবং আবার একটা ট্রি পার্টাইট মিটি হ এবং এটা আবার চালু হয়। কিন্তু ১৯ মাস ধরে এটা পেণ্ডিং রইল। অর্থাৎ তারপ যখন টেক্সটাইল ধর্মঘটের হুমকি দিল, তখন এটা আবার চালু হল। কিন্তু এই : মাসের এরিয়ার ১৭৫ কোটি টাকা, কোথায় গেল? এটা জ্যোতিবাবুর টাকা ন সি পি এম-এর টাকা নয়। এটা জনসাধারণের টাকা—শ্রমিকের তপ্ত ঘামে অ টাকা। আমি জানতে চাই, কোথায় গেল সেই টাকা? স্যার, বলতে গেলে এ সম্বন্ধে অনেক কথাই বলা যায়। কিন্তু আপনি যখন আর সময় দিচ্ছেন না, তখন ব হয়ে এখানেই বক্তব্য শেষ করছি।

[ 4.55—5.05 P.M. ]

**শ্রীবিশ্বনাথ মুখার্জী**ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন, সকল জানেন—সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের সকলেই জানেন, আমি সম্প্র গুরুতর অসুস্থ হয়ে পড়েছিলাম, এখনও সম্পূর্ণ সুস্থ হইনি, গায়ে এবং গতরে জে আসেনি, কিন্তু রাজ্যপালের ভাষণের উপর একটা গুরুত্বপূর্ণ আলোচনা হল, আমা গ্রুপের নেতা হিসাবে আমি মনে করি আমার কিছু বলা উচিত। কিন্তু আমি অ করব যে আমার অসুস্থতার কথা বিবেচনা করে আপনি এবং অন্যান্য সদস্য আমাকে খুব একটা জোরে কথা বলতে বাধ্য করবেন না। রাজ্যপালের ভা সম্বন্ধে কথা বলতে গিয়ে প্রথমেই এটা আমার বলবার কথা—এটা অতি ছোট্ট ভা মাত্র দু' পৃষ্ঠার। কেন এত ছোট, এটা সকলেই জানেন। নির্বাচনের পরে তাড়াত এই সভা ডাকতে হয়েছে ভোট অন এ্যাকাউন্ট ইত্যাদির জন্য। কিন্তু আমি ব এই ছোট্ট ভাষণের মধ্যে, সরকার পক্ষের প্রধান প্রধান যেকথা বলা দরক সবগুলি খুব সংক্ষিপ্ত বলা হয়েছে, এত ভালভাবে, এত সংক্ষেপে সরকার পা

বলা, এটা খুব সহজ কথা নয়। যেমন ধরুন গভর্ণমেন্ট এই রাজ্যপালের ভাষণের মধ্যে পরিষ্কারভাবে বলেছেন, তাঁরা বামফ্রন্ট-এর ৩৬ দফা কর্মসূচী অনুসরণ করবেন এবং করতে একান্তভাবে চেষ্টা করবেন। তেমনি ওরা পরিস্থিতির কথা বলেছেন, সারা ভারতবর্ষে একটা বিভেদ, সাম্প্রদায়িক নানা বিচ্ছিন্নতার ভিতর দিয়ে একটা বিভেদ আসছে, পশ্চিমবঙ্গ তার বিরুদ্ধে, একথা বলেছেন। জাতীয় সংহতি প্রতিষ্ঠিত করার কাজ এবং শ্রমজীবী মানুষের ঐক্য দৃঢ় করার কাজ চালিয়ে নিয়ে যাবেন, এটা বলেছেন এবং এই আশা প্রকাশ করেছেন যে কেন্দ্রীয় সরকার এই রাজ্যের জরুরী সমস্যাগুলি সমাধানে সহযোগিতা করবেন। তারা রাষ্ট্রপতির সম্মতি চেয়েছেন, অনেকগুলি আইন যা পাশ হয়েছে এই সভায় এবং যেগুলি রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় আছে। আমি এই সূত্রে একটা উল্লেখ করতে চাই, আমাদের মাননীয় সদস্য সুব্রতবাবু মৌলিক পরিবর্তনের কথা বলেছেন, আমি বলছি মৌলিক পরিবর্তন নয়, সামান্য পরিবর্তন আনার জন্য ট্রেড ইউনিয়ন ক্ষেত্রে এবং কৃষিক্ষেত্রে ভূ-সম্পত্তির ক্ষেত্রে দুটি আইন পাশ হয়েছে।

একটি অনেক দিন আগের দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের সময়কার আরেকটি বামফ্রন্ট সরকারের সময়কার। সেই দুটি আইন এখন পর্যন্ত রাষ্ট্রপতির সম্মতি পায়নি, মৌলিক পরিবর্তন তো দূরের কথা। যাই হোক তাতে কি আছে? সুব্রত-বাবু যদি একটু পড়ে দেখেন তাহলে বুঝবেন এমন কিছু একটা ভয়ংকর কোন ব্যাপার নেই। তবু তাতেও রাষ্ট্রপতির সম্মতি দিতে আপত্তি। যেটুকু জনসাধারণের পক্ষে সেই আইনটা হয়েছে। তারপর এই রাজ্যপালের ভাষণে বলা হয়েছে, যেটাকে আমি খুব গুরুত্ব দিই, যে, সমস্ত স্তরের মানুষের, সমস্ত স্তরের, সমস্ত শ্রেণীর মানুষের সহযোগিতা এবং ঐকান্তিক প্রচেষ্টা সরকার গ্রহণ করবেন। কিন্তু বিশেষ ভাবে বলা হচ্ছে যে নিপীড়িত শ্রেণীর মানুষের প্রতি তাদের প্রতিশ্রুতির উপর বিশেষ গুরুত্ব দিতে চান এই সরকার। এবং আবার অঙ্গীকার করে দিতে চান যে বঞ্চিত শ্রেণীর মানুষের স্বার্থরক্ষার দিকে তাঁরা সর্বাগ্রে দৃষ্টি দেবেন। এই রাজ্যের অগণিত জনসাধারণ আমাদের সরকারকে প্রকৃত বন্ধুর ভূমিকায় দেখতে পাবেন, যে বন্ধু তাদের সংগ্রামের দিনে তাদের পাশে গিয়ে দাঁড়াবে এবং তাদের ন্যায়সঙ্গত দাবীর মর্যাদা রক্ষার জন্য সচেষ্ট হবেন। সরকারের যেটা রাজনৈতিক নীতি সেটা অল্প কথায় পরিষ্কার ভাবে বলা হয়েছে। শুধু তাই নয়, আর একটি দিকে দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে, এই সরকার এই কথাও পরিষ্কারভাবে বলেছেন বিগত ৫ বছরে যে সমস্ত ত্রুটি বিচ্যুতি হয়েছে সেই সম্পর্কেও বলেছেন আমার সরকার অবহিত আছে সেইগুলো দূর করার জন্য বিশেষ চেষ্টা করা হবে। ত্রুটি বিচ্যুতি

হয়েছে সেটা স্বীকার করেছেন এবং সেইগুলো দূর করার জন্য চেষ্টা করা হবে এই কথা তাঁরা বলেছেন। সুতরাং সংক্ষিপ্ত হলেও একটা গভর্ণমেন্টের পলিটিক্যাল পলিসি যা বলা উচিত এই গভর্ণমেন্টের যেটা পলিসি তা তাঁরা সংক্ষিপ্তভাবে এখানে বলেছেন। আরেকটা কথা বলেছেন যা নিয়ে এই হাউসে আলোচনা, তর্ক-বিতর্ক হচ্ছে, আমি অসুস্থ লোক আমি এই হাউসে আসতে পারি না এবং থাকতে পারি না কিন্তু কাগজ পড়ি, ৭/৮টা কাগজ দিনে পড়ি এবং তাতে বুঝতে পারছি দারুণ আলোচনা চলছে ভোটের ব্যাপারে এবং আরও দু'একটি ব্যাপারে। সেই বিষয়ে এই ভাষণে যা বলা আছে তা আমি উল্লেখ করছি। এই ভাষণে বলা হয়েছে যে খুব উঁচু হারে ভোট পড়েছে।

সুতরাং সেটা কোন গোপান কথা নয়। তার আগে আমি দু-একটা সাধারণ সমস্যার বিষয় আলোচনা করতে চাই। এই যে বর্ণালী দত্তের মৃত্যু, তার উপর যে পাশবিক বলাৎকার, তারপর তার গলায় এ্যাসিড ঢেলে দেওয়া, এই যে জঘন্য ব্যাপার, এই রকম আরও দু-একটি ঘটনা শোনা যাচ্ছে, এইগুলো কি প্রমাণ করে? কিছুদিন আগে ভারত সরকারের ইনটেলিজেন্স বিভাগের একজন বড়কর্তা বলেছিলেন যে আশ-পাশের সমস্ত রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের অবস্থা অপেক্ষাকৃত শান্ত। এই কথা ঠিক। কেন্দ্রীয় সরকারের ইনটেলিজেন্স ডিপার্টমেণ্ট স্বীকার করেন যে পশ্চিমবাংলার অবস্থা আশ-পাশের রাজ্যগুলির তুলনায় অপেক্ষাকৃত শান্ত। এব একথাও ঠিক যে ভারতবর্ষে বিভিন্ন রাজ্যের যে চড়ান্ত নৈতিক অধঃপতনের দৃষ্টান্ত প্রতিদিন দেখা যাচ্ছে, খবরের কাগজ খুললে অথবা যাঁরা ভ্রমণ করেন তাঁরা গেলে যা খবর পান, পশ্চিমবঙ্গের অবস্থা সেই রকম কিন্তু অহঙ্কারজনক নয়। কিন্তু আমি একটা সাবধান বাণী আগেও বলেছি আবারও বলছি, ভারতবর্ষের ব্যাপক অঞ্চলে একটা অধঃগতি চলবে আর পশ্চিমবঙ্গ সম্পূর্ণভাবে নিজেকে তার থেকে বিচ্ছিন্ন করে রাখবে, এটা হতে পারে না। সুতরাং এই জিনিস পশ্চিমবাংলায় প্রবেশ করছে এবং করবে এবং খুব দৃঢ় হস্তে তার দমন করার সময় এসেছে।

[ 5.05—5.15 P. M. ]

এবং বিরোধী পক্ষও এটা নিশ্চয় স্বীকার করবেন, দলের ব্যাপার নয়, মেয়েদের উপর অত্যাচারের কোন ঘটনা মিথ্যা করে বললে কিম্বা রাজনৈতিক রং চড়িয়ে বললে সেটা অন্যায় হয়। প্রকৃত যদি মেয়েদের উপর জঘন্য পাশবিক অত্যাচার হয় তাহলে দলমত নির্বিশেষে, ধর্মনির্বিশেষে, মত নির্বিশেষে সকলেরই প্রতিবাদ করা উচিত।

শুধু তাই নয়, আমার মনে হয় আমাদের সকলেরই একটা সময় এসেছে যখন ঐক্যবদ্ধভাবে এই পাশবিকতার বিরুদ্ধে প্রতিরোধ করা উচিত। আর একটি কথা বলতে চাই যে, পশ্চিমবাংলার অর্থনৈতিক দিকের কথা নিয়ে বাজেট সেশানে অনেক আলোচনা হবে, সেটা নিয়ে আমি অগ্রিম আলোচনা করতে চাই না। এখন একটা দারুণ সংকট চলছে। তার মধ্যে আবার গোদের উপর বিষ ফোঁড়া হল এই পাট এবং চট শিল্পগুলি এখন মালিকরা বন্ধ করে দিচ্ছে। চট শিল্প আমাদের অর্থনীতির একটা প্রধান জিনিস। কমলবাবু জানেন, বোধ হয় ১৭টি চটকল মালিকরা বন্ধ করে দিয়েছে এবং ব্লক ক্লোজারের প্রস্তাব দিয়েছে। শুধু তাই নয়, চটকলগুলি তুলে দেওয়ার মতলব হচ্ছে। কৃষকদের পাটের ন্যায্য দাম দেব না, মুনাফা করব, শ্রমিকদের ন্যায্য মূল্য দেব না, সরকারের সঙ্গে শ্রমিক, মালিকদের যে ত্রিপাক্ষিক চুক্তি হবে তা মানব না এবং শেষ পর্যন্ত শিল্পকে ধ্বংস করে দেব, চুসে নেব—এর বিরুদ্ধে হাউসে বহুবার প্রস্তাব পাশ হয়েছে, গতবারেও পাশ হয়েছে সর্বসম্মতিক্রমে যে, চটকলগুলিকে জাতীয়করণ করা হোক। এবারেও আমাদের শ্রমমন্ত্রী, অর্থমন্ত্রী সেই কথা বলেছেন, অনেক সদস্য বলেছেন, আমার মনে হয় বিরোধী সদস্যের এতে আপত্তি নেই। এই অধিবেশনে আমরা সর্বসম্মতিক্রমে চটকলগুলি জাতীয়করণ করা হোক, এই মর্মে একটা প্রস্তাব পাশ করতে পারি—পশ্চিমবাংলার চটশিল্প উঠে যাবে। এই রকম ভাবে চটকলগুলি তুলে দেওয়া হবে? শ্রমিকরা ও চাষীরা এতে মরে যাবে। কাজেই এটা সকলেরই বিবেচনা করা উচিত বলে আমি মনে করি। চটকল বন্ধ করে রাখাটা যদি তাদের সংবিধান অনুসারে, দেশের আইন অনুসারে অধিকার হয় তাহলে দেশের সংবিধান অনুসারে, আইন অনুসারে ভারত সরকারের অধিকার আছে সেগুলি জাতীয়করণ করে নিয়ে পরিচালনা করা এবং সেই অধিকার ভারত সরকারের প্রয়োগ করা উচিত। আমি আশা করব আমাদের বিরোধী পক্ষের সদস্যরা পশ্চিমবাংলার কৃষক, শ্রমিকদের স্বার্থে এই প্রস্তাব নিশ্চয় সমর্থন করবেন। আর যতদিন পর্যন্ত এই ন্যাশনালাইজেশন না হচ্ছে ততদিন পর্যন্ত চটকলগুলি খুলে রাখার জন্য চেষ্টা করা দরকার। ভারত সরকারের হাতে সেই ক্ষমতা আছে, আইন আছে, তারা ইচ্ছা করলে এটা করতে পারেন এবং চটকলগুলি তাদের খুলতে বাধ্য করতে পারেন। রাজ্য সরকারের পুরো ক্ষমতা নেই, সীমাবদ্ধ ক্ষমতা। এর পরে যে বিষয়টি নিয়ে এত বিতর্ক হচ্ছে সেই বিষয়ে রাজ্যপালের ভাষণে যে কথাগুলি আছে সেটা উল্লেখ করা দরকার। এই বিষয়ে আমি একটু আলোচনা করতে চাই। রাজ্যপাল বলেছেন—"১৯৮২ সালের ১৯শে মে রাজ্য বিধানসভার যে নির্বাচন হয়ে গেল তা সাম্প্রতিক কালের সবচেয়ে শান্তিপূর্ণ নির্বাচনগুলির অন্যতম।

আইন-শৃঙ্খলাগত সমস্যাবলী নির্বাচনের পরিপন্থী হয়ে উঠতে পারে বলে যে সমস্ত আশঙ্কা প্রকাশ করা হয়েছিল, প্রকৃত ঘটনা দ্বারা সেগুলির যৌক্তিকতা প্রমাণিত হয় নি। এ ব্যাপারে গৃহীত ব্যবস্থাদিও সন্তোষজনক ছিল। শতকরা যেরকম উচ্চ হারে ভোটদাতারা ভোট দিতে এসেছিলেন তাতে নির্বাচনিক রীতির প্রতি জনসাধারণের তীব্র উৎসাহেরই পরিচয় পাওয়া গিয়েছে এবং বিচ্ছিন্নতাকামী কতিপয় যে গোষ্ঠী নির্বাচন বর্জনের জন্য জনসাধারণের উদ্দেশ্যে আহ্বান জানিয়েছিল তারা এতে সমুচিত জবাব পেয়েছে।"

এখন প্রচণ্ড একটা আলোচনা চলেছে খবরের কাগজে এবং সব জায়গায় চলেছে যে, খুব উচ্চ হারে ভোট হয়েছে। সুতরাং এত উচ্চহারে যখন ভোট হয়েছে তখন ভোটে কারচুপি হওয়া সম্ভব। এ পর্যন্ত যা সরকারী তথ্য পাওয়া গেছে তাতে ৭৬·৭০ পারসেণ্ট ভোট পড়েছে। এর আগে ১৯৮০ সালে পড়েছিল ৭০·৬৬ পারসেণ্ট। অর্থাৎ শতকরা ৬ ভাগ বেশী ভোট পড়েছে। আমি আপনাদের এইটুকু বলতে পারি যে মেদিনীপুর জেলায় ১৯৫১ সাল থেকে ১৯৮০ সাল পর্যন্ত যে নির্বাচন হয়েছে, আমার যে জেলায় বাড়ি সেখানে ১৯৫২ সাল থেকে ১৯৮০ সাল পর্যন্ত কিছু কিছু নিশ্চয়ই এদিক-ওদিক খারাপ কাজ হয়ে থাকতে পারে। কিন্তু কোন পক্ষের থেকে কখনই ব্যাপক কারচুপির কোন অভিযোগ করেনি। ১৯৮০ সালে যে নির্বাচন মেদিনীপুর জেলায় হয়েছে, সারা পশ্চিমবাংলায়ও হয়েছে। আমার নিজের কনষ্টিটিউয়েন্সির নিবাচনের ব্যাপারে আমি উদাহরণ দিয়ে এটা বলতে পারি যে উচ্চহারে ভোট পড়লেই ভোটে কারচুপি হয়েছে এটা বলা যায় না. এটা বললে সম্পূর্ণ ভুল বলা হবে। এটাও হতে পারে যে, রাজনৈতিক সংগ্রাম নির্বাচনের মধ্যে দিয়ে হয়—তার তীব্রতা অনেক বৃদ্ধি পেয়েছে। পশ্চিমবঙ্গ সরকারী ক্ষমতা বামফ্রণ্টের হাতে থাকবে বা কংগ্রেস নেতৃত্বাধীন লোকের হাতে যাবে, এই প্রশ্নটা অত্যন্ত তীব্র হয়ে উঠেছে পশ্চিমবাংলায়। যার জন্য জনসাধারণের একটা বড় অংশ যাঁদের ভোট আছে তাঁরা এতে অংশ গ্রহণ করবেন। আমার সময় নেই, তবুও আমি কতকগুলি পার্টিকুলার ফিগার নিয়ে এসেছি প্রমাণ করবার জন্য যে, ১৯৮০ সালের ভোটে আমাদের মেদিনীপুর জেলায় অনেক কেন্দ্রে শতকরা ৮০ ভাগও ছাড়িয়ে গেছে। ১৯৮০ সালের ভোটে কারচুপির হৈচৈ হয় নি কেন? সেটাতো পশ্চিমবাংলার ক্ষমতা দখলের ব্যাপার ছিল না, সেটা ছিল সারা ভারতবর্ষের এবং সেখানে শ্রীমতী ইন্দিরা গান্ধী জিতেছেন এবং দিল্লীর গদি তিনি পেয়েছেন। কিন্তু দেখা যাচ্ছে যে, ১৯৮০ সালে পাশকুঁড়া নির্বাচন কেন্দ্রে শ্রীমতী গীতা মুখার্জী জিতেছেন এবং সেখানে শতকরা প্রায় ৮৩ ভাগ ভোট পড়েছে। তমলুক নির্বাচন কেন্দ্রে প্রায়

৮০ ভাগ ভোট পড়েছে। ঘাটাল নির্বাচন কেন্দ্রে ৮০ ভাগ ভোট পড়েছে। একটা বড় পার্লামেন্টারী সিটের মধ্যে কতকগুলি এ্যাসেম্বলী কনষ্টিটিউয়েন্সিতে অনেক বেশী ভোট পড়েছে—৮৪, ৮৫, ৮৬, ৮৭, ৮৮ ভাগ ভোট পড়েছে বা তারও বেশী ভোট পড়েছে। কিন্তু তখন এই ব্যাপারে হৈচৈ করা হয় নি। আমি হিসাব করে দেখেছি যে, এবারে কিছু বেশী ভোট পড়েছে এবং সেটা স্বাভাবিক। কারণ ২ বছর ধরে জনসংখ্যা বৃদ্ধি পেয়েছে। আমার কনষ্টিটিউয়েন্সিতে দেখাতে পারি যে, আগের তুলনায় ৭ হাজার ভোট বেশী পড়েছে। আমার কনষ্টিটিউয়েন্সিতে যে পপুলেশান গ্রোথ তাতে দেখা যায় যে, ৪ হাজার কি তারও বেশী ভোট হওয়া উচিত ছিল। কিন্তু এর বেশী বেনিফিটটা কারা পেয়েছে? এর বেশী বেনিফিটটা কংগ্রেস পেয়েছে। এই পোলারাইজেশনের জন্য সাধারণ মানুষ ব্যাপকভাবে ভোট দিতে এসেছে এবং তার আপেক্ষিক সুযোগটা কংগ্রেস পেয়েছে। আমার হাতে সময় থাকলে আমি তথ্য দিয়ে দেখিয়ে দিতে পারতাম। কেশপুর সম্পর্কেও দেখাতে পারতাম যে, সেখানে অতিরিক্ত যে ভোট পড়েছে তার সুযোগটা কংগ্রেসেরই দিকে গেছে। যদিও বামফ্রন্ট জিতেছেন, কিন্তু আপেক্ষিক দিক থেকে বামফ্রন্টের অনেক ভোট ছিল। ১৯৮০ সালে যে তফাৎ ছিল সেই তফাৎ ১৯৮২ সালে খানিকটা কমেছে। কারণ যে পোলারাইজেশন হয়েছে তার মধ্যে দিয়ে বেশীর ভাগ ভোটই কংগ্রেসে গিয়ে পড়েছে। আমার এক বন্ধু ভোটের সময়ে বলেছেন যে, দারুণ ভোট হচ্ছে, ব্যাপার কি? কাতারে কাতারে ভোট দিচ্ছে। গ্রামের পর গ্রাম উজাড় হয়ে কংগ্রেসকে ভোট দিচ্ছে। আবার বামফ্রন্টকেও গ্রামের পর গ্রাম উজাড় হয়ে ভোট দিচ্ছে। সাংঘাতিকভাবে ভোট দিচ্ছে, কি হবে, কি হবে। কেউ কেউ বলছেন যে, বামফ্রন্টের অনেক ভোট পড়ছে। আমি বলেছিলাম যে, একটুও তা ভাববেন না, এই ভোট দুই তরফেই বাড়ছে। একদিকে কংগ্রেসের দিকে বেশীর ভাগ ভোট ঝেটিয়ে আসছে, আবার আর একদিকে বামফ্রন্টের দিকে বেশীর ভাগ ভোট ঝেটিয়ে আসছে এবং তীব্র সংগ্রাম হচ্ছে। এই নিয়ে আত্মসন্তুষ্টির কিছু নেই। ফলাফলে হয়ত দেখবে তোমরা জিতেছ, কিন্তু আপেক্ষিকভাবে কংগ্রেসের ভোটের যে পার্থক্য ছিল সেটা কিছুটা কমবে, কংগ্রেস কিছুটা ভোট বেশী পাবে। শেষ পর্যন্ত সেই ঘটনাই ঘটেছে। আমি এটা নিজে বাহাদুরী নেবার জন্য বলছি না। রাজনৈতিক দিক থেকে স্টাডি করে বুঝতে পেরেছিলাম। যদিও কংগ্রেস নেতৃত্বের উপরতলায় ঝগড়াঝাটি অনেক কিছু চলছে, গ্রামে কংগ্রেসের যারা কর্মী আছে, উপরতলার নেতারা যতই ঝগড়া করুক, তারা ভোট দেবার জন্য প্রস্তুত, তারা ঝাঁকে ঝাঁকে এসে ভোট দেবেন, এই বিষয়ে কোন সন্দেহ নেই যে, একটা তীব্র লড়াই হবে। পশ্চিমবঙ্গে যা

ঘটেছে, কেরলেও উচ্চহারে ভোট হয়েছে, অন্যান্য জায়গাও হয়েছে। এবারে হরিয়ানায় যে ভোট হয়েছে, সেখানে শ্রেণীগত দিক থেকে এটা হচ্ছে না, একই শ্রেণীর মধ্যে বিভাজন হয়ে এটা হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গে এবং কেরলে অন্য জিনিস সেখানে পরস্পর-বিরোধী শ্রেণীর মধ্যে দ্বন্দ্ব হচ্ছে এবং সে জন্য তীব্রতা অনেক বেশী এবং ভোটও পড়েছে অনেক বেশী। এই বেশী ভোট পড়াটা মোটেই কারচুপি নয়। কারচুপি দুই-একটা জায়গায় হতে পারে। কলকাতায় এই রকম অভিযোগ আছে শুনেছি। আমার কনষ্টিটিউয়েন্সি সম্পর্কেও শুনেছি আরো দু-একজন বন্ধু বলেছেন। কারচুপি সামান্য একটু-আধটু থাকতে পারে। কিন্তু মোট যে ফলাফল হয়েছে সেটা কংগ্রেসের পক্ষেই হোক, আর বামফ্রণ্টের পক্ষেই হোক, কলকাতায় হোক বা মফঃস্বলেই হোক, অন দি হোল যে ফলাফল পশ্চিমবঙ্গের জনগণের রাজনৈতিক মনোভাবের প্রকৃত প্রতিফলন হয়েছে —এই বিষয়ে কোন সন্দেহ নেই এবং সমস্ত তথ্য সেটা প্রমাণ করে।

[ 5.15—5.25 P. M. ]

**শ্রীপ্রফুল্লকান্তি ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সভার উদ্বোধনী দিনে মহামান্য রাজ্যপালের লিখিত ভাষণ সমর্থন করে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আনা হয়েছিল, আমি তার বিরোধিতা করছি। দ্বিধাহীন চিত্তে আমি ভারতের সংবিধান নিষ্ঠার সঙ্গে গ্রহণ করেছি—একথা এই পবিত্র বিধানসভায় নিশ্চয়ই বলবো। সুপ্রীম কোর্টের রায় অবশ্যই শিরোধার্য। ৭ই এপ্রিল, ১৯৮২ সালের নোটিফিকেশানে নির্বাচন কমিশন ঘোষণা করলেন যে, পশ্চিমবাংলার সাধারণ নির্বাচন হবে ১৯শে মে ক্ষমতাসীন সি পি এম থাকবেন সরকারের তত্ত্বাবধানে। গণতন্ত্র সম্পূর্ণ বিপর্যস্ত হবে, হয়ত বা তার হবে অপমৃত্যু, সেদিন কিন্তু আমাদের এই ধারণা ছিল। আমাদের ধারণা ছিল সরকারী প্রশাসন আর কো-অর্ডিনেশান কমিটির সংযোগে সেদিনের নির্বাচন একটা প্রহসনে দাঁড়াবে।

সি পি এম সরকার চেয়েছিলেন, তাঁরা সরকারে আছেন, তাঁরা সরকারে থাকবেন এবং এটাই ছিল তাঁদের একমাত্র উদ্দেশ্য। আমাদের ধারণা যে অমূলক ছিল না, বালুচরে যে আমরা সৌধ নির্মাণ করিনি, নির্বাচনের ফলাফলই তার সাক্ষী।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু পিছনের দিক থেকে আরম্ভ করছি। সি পি এম পরিচালিত রাজ্য সরকার ১৯৮২ সালের প্রারম্ভে নতুন এক তথ্য তুলে ধরেছিলেন। তাঁরা ক্যাবিনেটে আলোচনা করে জানালেন যে, তাঁদের মেয়াদ

১৯৮২ সালের ১৪শে জুন শেষ হয়ে যাচ্ছে, কিন্তু সে মেয়াদ শেষ হয়ে যাবার অনেক আগেই, ১৫ই মার্চের মধ্যে তাঁরা নির্বাচন চান। এর জন্য তাঁরা এক অপূর্ব যুক্তি দেখিয়েছিলেন। তাঁদের যুক্তি ছিল, ২৪শে জুনের পরে পশ্চিমবঙ্গে এত গরম পড়বে যে, সে গরমে পশ্চিমবাংলার জনসাধারণ নির্বাচনে যোগ দিতে পারবেন না, ভোটের দিন জনসাধারণ ভোট সেন্টারে গিয়ে ভোট দেবেন না, ভোটের সংখ্যা অনেক কম হবে। এই সমস্ত কারণে তাঁরা বললেন যে, ১৫ই মার্চের মধ্যে যদি নির্বাচন হয় তাহলে পশ্চিমবাংলার আবহাওয়া অনেক শান্ত থাকবে এবং পশ্চিমবাংলার জনসাধারণ নির্বাচনকে সামনে রেখে তাঁদের যে পবিত্র দায়িত্ব সে দায়িত্ব তাঁরা অনেক বেশী পালন করতে পারবেন। পশ্চিম বাংলার মানুষ তাঁদের বিপুল সংখ্যায় ভোট দিতে পারবেন। অথচ আজকে সবচেয়ে বড় পরিহাসের বিষয় হচ্ছে, ইলেকশন কমিশনার ১৯শে মে, ১৯৮২ তারিখে নির্বাচনের দিন ধার্য করেছিলেন। গ্রীষ্ম যখন প্রখর এবং প্রখর গ্রীষ্মে যখন সারা পশ্চিমবাংলা অশান্ত তখন নির্বাচন হলো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন আমি হিসাব করে দেখাবো যে, সেই নির্বাচনে মোট ভোটের শতকরা কত ভাগ প্রদত্ত হলো। মাননীয় অধ্যক্ষ মহাশয় এ বিষয়ে আমি পশ্চিমবাংলার অন্যতম শ্রেষ্ঠ দৈনিক আনন্দবাজার পত্রিকার ৫ই জুনের নির্বাচনী সমীক্ষা থেকে একটু উল্লেখ করছি। আপনারা পছন্দ করুন, আর না করুন, আনন্দবাজার যে একটি শ্রেষ্ঠ দৈনিক পত্রিকা তা কেউ অস্বীকার করতে পারবেন না। তাঁরা বলছেন, ২৯৪টি কেন্দ্রের মধ্যে ১২১ টিতে ৮০ থেকে ৯০ শতাংশ ভোট পড়েছে। আর একটু যদি আমরা তলিয়ে দেখি, তাহলে দেখব যে, সেই গ্রাম বাংলায় ৮০ থেকে ৯০ শতাংশ ভোট পড়েছে যেখানে খুব বেশী যানবাহনের সুবিধা নেই। অথচ শহরে তার চেয়ে কম ভোট পড়েছে। শহরেও প্রদত্ত ভোটের হার পূর্বের চেয়ে বেড়েছে, কিন্তু তা শতকরা ৭০ শতাংশের ভিতরে। আমি ঐ সমীক্ষা থেকে আর একটু উল্লেখ করছি যে, ১৯৪৭ সালে স্বাধীনতার পরে প্রথম নির্বাচন হয়েছিল আমাদের দেশে ১৯৫২ সালে। ১৯৫২ সালে যে নির্বাচন হয়েছিল সে নির্বাচনে পশ্চিমবাংলায় মোট ভোটের ৪২% ভোট পড়েছিল। পরবর্তীকালে ১৯৫৭, ১৯৬২, ১৯৬৭ সালে যে নির্বাচন হয়েছিল সে নির্বাচনের হিসাবের মধ্যে আমি আর যাচ্ছি না, আমি একদম চলে আসছি ১৯৭৭ সালের নির্বাচনের হিসাবের মধ্যে।

[5.25—5.35 P. M.]

এবার চলে আসছি ১৯৭৭ সালে। কারণ, ১৯৭৭ সালে পশ্চিমবাংলার জনগণ

রায় দিয়েছিল কংগ্রেসের বিরুদ্ধে এবং আপনারা বিপুলভাবে জয়ী হয়ে এসেছিলেন। কিন্তু সেদিন নির্বাচন পরিচালনা করেছিলেন মহামান্য রাজ্যপাল। সেদিন যে ভোট পড়েছিল তার হার হচ্ছে শতকরা ৫৬.৬। ১৯৭২ সালে শ্রদ্ধেয় জ্যোতিবাবু আজকের যিনি মুখ্যমন্ত্রী বলে নিজেকে প্রতিপন্ন করার চেষ্টা করেন···( নয়েজ ) আমার ভুল হয়েছে, তিনি মুখ্যমন্ত্রী—ঐ ১৯৭২ সালে তিনি বিধানসভায় আসেন নি তাঁদের অভিযোগ ছিল কারচুপির। সেই ১৯৭২ সালে ভোটের হার ছিল ৬০.৮১ আপনারা শুনলে দুঃখিত হবেন—যেমন একটু আগে সুব্রতবাবুর ভাষণ শুনে আপনার দুঃখ পেলেন—ভোট তো কোথাও না কোথাও গেছে। একটু আগে শ্রদ্ধেয় বিশ্বনাথ মুখার্জী মহাশয় বললেন ১৯৮০ সালে কোন আওয়াজ ওঠেনি—আমি ওনাকে দাদা বলি, শ্রদ্ধা করি—তাঁর মুখে এই কথা শুনে আশ্চর্য লাগলো। পশ্চিমবাংলার এ-প্রান্ত থেকে ও-প্রান্ত পর্যন্ত, প্রতিটি কাগজে প্রতিটি রাজনৈতিক দল সেদিন শুধু একটি কথাই বলেছিল সেটা হচ্ছে ভূতুড়ে ভোট এবং কারচুপি। সেই ১৯৮০ সালে ভোট পড়লো শতকরা ৭০.৬৬। আর ১৯৮২ সালে বেড়ে হয়েছে শতকরা ৭৬.৬৯ ১৯৮০ সালে এমনভাবে উত্তেজনা সৃষ্টি হয়েছিল যার জন্য ইলেকশন কমিশনার নির্দেশ দিতে বাধ্য হয়েছিলেন যে, পশ্চিমবাংলায় নতুন করে ভোটার লিস্ট তৈরী হোক, একস্‌জিটিং ভোটারস লিস্ট যা ছিল তাকে স্ক্র্যাপ করে দেওয়া হোক এবং নতুন ভোটারস লিস্টের উপর ভিত্তি করে ১৯৮২ সালে নির্বাচন হলো। ১৯৮০ সালে যে নির্বাচন হয়েছিল তার ভোটের এ্যাভারেজ ছিল ৭০.৬৬। সেই এ্যাভারেজটাকে হটিয়ে দিয়ে ১৯৮২ সালে সেই হার হলো ৭৬.৬৯। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটি ছোট কথা মনে পড়ছে, ম্যাথামেটিক্‌স ক্যান নেভার লাই অর্থাৎ পৃথিবীর অনেক জিনিস মিথ্যা হতে পারে, কিন্তু অঙ্ক শাস্ত্র কখনও মিথ্যা হতে পারে না। সাড়ে ৭টা থেকে সাড়ে ৪টা পর্যন্ত নিবাচনের সময়। এটা যদি ক্যাল করা হয় তাহলে এটা দাঁড়ায় ৫৪০ মিনিটে। সাড়ে ৪টার পর ভোট হয় নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই বক্তব্য রাখতে চাই যে যদি ৫৪০ মিনিট ভোট হয় তাহলে প্রতিটি বুথে ৮০০ থেকে হাজার ভোটার হয় এবং তার ৮০ থেকে ৯০ পারসেণ্ট যদি ভোট দেয় তাহলে ৯০০ করে ভোট পড়ে ৫৪০ মিনিটের ভিতরে। অবশ্য এ অঙ্ক আমার জানা নেই, যাঁরা আমার চেয়ে অঙ্ক শাস্ত্রে অনেক বেশী অভিজ্ঞ তাঁরা এর ব্যাখ্যা দিতে পারবেন, আমার পক্ষে দেওয়া সম্ভব নয়। কারণ বাক্স পাল্টানোর অভিজ্ঞতা আমার নেই, বাক্স পাল্টানোর কথা আমার জানা নেই। মুখ্যমন্ত্রী মহাশয় একটা প্রেস কনফারেন্সের মাধ্যমে জানিয়েছিলেন, অনেক জায়গায় ৭৫ থেকে ৮০ পারসেণ্ট ভোট পেয়ে কংগ্রেস প্রার্থী জয়ী

হয়েছে। আমার ধারণা পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী একজন জ্ঞানী-গুণী উচ্চ শিক্ষিত মানুষ, আমার কিন্তু তাঁর এই রকম উক্তিতে একটু আশ্চর্য লাগল। ধরুন কংগ্রেস প্রার্থী ৫০,০০০ ভোট পেয়েছে, তার প্রতিপক্ষ পেয়েছে ১৫ হাজার ভোট, তাহলে দাঁড়াল ৩৫,০০০—সরকারের হাতে কো-অর্ডিনেশন কমিটি—কিন্তু প্রশাসন যাদের হাতে তারা ১৫,০০০-কে ৩৫,০০০ করল, যার ফলে ২০,০০০ যোগ দেওয়ার ফলে ৫৫,০০০ টা হল ৭৫,০০০। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যোগ বিয়োগের হিসেবের মধ্যে আরও বিস্ময় অপেক্ষা করছে। ঐ আনন্দবাজার পত্রিকার দিল্লীর হেডলাইনের ১৬ই জুনের একটা সংবাদ আপনাদের সামনে পড়ে শোনাচ্ছি, বাগদা কেন্দ্রে ৯৮.৪৫ শতাংশ ভোট পড়েছে, ঐ কেন্দ্রের অন্যতম প্রার্থী ছিলেন শ্রীঅপূর্বলাল মজুমদার, আমরা সকলেই শ্রীঅপূর্বলাল মজুমদারের নাম জানি. এই বিধানসভায় তিনি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার ঐ চেয়ারে আসীন ছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিনীতভাবে বলব যে, এই সি পি এম সরকার ১৫ই মার্চের মধ্যে যে যুক্তিতে নির্বাচন চেয়েছিলেন সেই যুক্তি যে কত যুক্তিহীন তা পরবর্তীকালের নির্বাচনের ফলাফলই প্রমাণ করে দিল। সি পি এম সরকার চেয়েছিলেন ১৯৮২ সালে যে নির্বাচন হবে সেই নির্বাচন পরিচালনার ফল তাঁদের পাশে থাকবে। তাঁদের প্রশাসন এবং কো-অর্ডিনেশন কমিটির প্রতিটি স্তরে কাজ করবার অধিকার থাকবে। ভোট করা থেকে আরম্ভ করে ভোট দেওয়া, ভোট নেওয়া এবং ভোট গণনার দিন পর্যন্ত এই সরকারের প্রশাসন যন্ত্র মিথ্যা কাজ করে, অন্যায় কাজ করে তাদের জিতিয়ে দেবে। এর একটি মাত্র উদ্দেশ্য হচ্ছে, আমরা সরকারে ছিলাম, সরকারে থাকব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সি পি এমের পক্ষ থেকে এবং সরকারের পক্ষ থেকে জনগণকে ধন্যবাদ দেওয়া হয়েছে। মনে হয় এই বুদ্ধিমানরা কৌশল করেছিলেন, কিন্তু ভুল হয়েছিল, তাঁদের ধন্যবাদ দেওয়া উচিত ছিল চীফ ইলেকট্রোরাল অফিসার কৃষ্ণমূর্তিকে। যাঁর অনুগ্রহে ওঁরা আজকে এই ঘরে দলবদ্ধ হয়ে বসতে পেরেছেন।

[ 5.35—5.45 P. M. ]

তাদের কৃতজ্ঞতা জ্ঞাপন করা উচিত সুপ্রীম কোর্টের রায়কে। ৫ বছর ধরে যে সরকার তিলে তিলে রাজ্যের শান্তিপ্রিয় মানুষকে মৃত্যুর দিকে এগিয়ে দিয়েছেন, পশ্চিমবাংলার মানুষ তাঁদের ক্ষমা করেনি। বাংলার মানুষ তাদের ক্ষমা করেনি, করবে না। কোথায় আজ সেই দাম্ভিক অর্থমন্ত্রী, যিনি প্রতিদিন তাঁর বিবৃতির

মাধ্যমে কেন্দ্রীয় সরকারের বিষ উদগারণ করতেন এবং পশ্চিমবাংলার মানুষের কাছে চেষ্টা করতেন বিচ্ছিন্নতাবাদের বিজ বপন করতে। কোথায় গেলেন আপনাদের ঐ অর্থমন্ত্রী? কোথায় আপনাদের শিক্ষামন্ত্রী, যিনি পশ্চিমবাংলার ইতিহাস থেকে রামমোহন রায়, বিদ্যাসাগর, বিবেকানন্দ, রবীন্দ্রনাথকে মুছে দেবার চেষ্টা করেছিলেন। কোথায় সেই মন্ত্রী। আমি আর একটি কথা বলছি, যে কথা সুব্রত-বাবু বলেছিলেন, যে মন্ত্রীর একমাত্র উদ্দেশ্য ছিল বড় লোকের সন্তান আরো বড় লোক হবে, বড় লোকের সন্তানরা সুযোগ-সুবিধা পাবে, ইংরাজী বিদ্যার সুবিধা থাকবে, বিলেতে যাওয়ার সুযোগ থাকবে। আর যারা সমাজে গরীব শ্রেণী তারা গরীব থেকে যাবে। সেই শিক্ষামন্ত্রী আজ কোথায়? সত্যকে আপনারা স্বীকার করতে চান না, এই হচ্ছে আপনাদের দোষ। আজ কোথায় সেই পরিবহণ মন্ত্রী, যিনি পশ্চিমবাংলার যানবাহনের অবস্থা ছিন্নভিন্ন করে দিলেন। তাঁর একমাত্র উদ্দেশ্য ছিল লাল বাস ছেড়ে দেবার। তাঁর মনের মধ্যে স্বপ্ন ছিল পশ্চিমবাংলায় তিনি লাল বাস চালাবেন। পশ্চিমবাংলার মানুষদের জন্য যে পরিবহণ ব্যবস্থা তা মুছে গেলেও তাঁর লাল বাস চালানো চাই। কোথায় আপনাদের সেই পরিবহণমন্ত্রী? কোথায় আপনাদের সেই খাদ্যমন্ত্রী, যিনি খাদ্য নিয়ে ছিনিমিনি খেলেছেন। কোথায় আজ তিনি। আজ দলের যিনি গুরু, তিনি ধনিক শ্রেণীর নেতা, তিনি একটি ব্যূহ তৈরী করেছেন, এই ব্যূহ থেকে তিনি বাঁচবার চেষ্টা করেছেন। আপনারা সেখানে গিয়ে দেখুন ১৯৭৭ সালে কি ছিল, আর ১৯৮২ সালে কি হয়েছে। পশ্চিমবাংলার মানুষ সেখানে তাঁদের ক্ষমা করেনি। গণতন্ত্র বিপন্ন বলে মাননীয় মুখ্যমন্ত্রী জিগির তুলেছেন। অনুরোধ করবো স্পর্ধা থাকে তো শহরে আসুন। সেখানকার মানুষ জানিয়ে দেবে কি চায়। গ্রামবাংলার সরল মানুষকে ভুলিয়ে, বাক্স পালটে জেতা যায়। কলকাতা শহরে আসুন এবং জানিয়ে দিন যে, এখানকার সমর্থন পেয়ে আমি মুখ্যমন্ত্রী হয়েছি।

আলো নেই, জল নেই, শহরে শিশুর খাদ্য দুধ, তাও পাওয়া যায় না। সমাজে চলার পথে ন্যূনতম যে নিরাপত্তা তাও আজ ইতিহাসের পাতায় গিয়ে দাঁড়িয়েছে। গৃহস্থের বাড়ীর ভেতরে ঢুকে লুঠতরাজ, ব্যাংক ডাকাতি, এই তো হচ্ছে আমাদের দৈনন্দিন জীবনের ব্যাপার। আমি বলি, অনেক কমিশন তো আপনারা করেছেন, এ ব্যাপারে একটা কমিশন করুন না।

**Programme of Business and Allocation of Time Order for the 24th June, 1982, as further revised**

(As adopted by the House on the Fourth Report of the Business Advisory Committee presented on the 22nd June, 1982.)

**Mr. Speaker :** I now present the programme of Business and Allocation of Time Order for the 24th June, 1982, as further revised and recommended by the Business Advisory Committee in its meeting held in my Chamber today the 22nd June, 1982.

Thursday, 22.

| | | | |
|---|---|---|---|
| 24.6.82 | i) | Discussion on the Statutory Resolution disapproving the West Bengal Colleges (Payment of Salaries) (Amendment) Second Ordinance, 1982—Notice given by Shri Subrata Mukherjee | ½ hour |
| | ii) | Discussion on the Statutory Resolution disapproving the West Bengal Panchayat (Amendment) Ordinance, 1982—Notice given by Dr. Zainal Abedin and Shri Qazi Abdul Gaffar | ½ hour |
| | iii) | Discussion on Motion in reply to Governor's Address | 4 hours |
| | iv) | Motion under rule 185 regarding unbecoming conduct of Shri Satya Ranjan Bapuli, and 4 others during Governor's Address on the 14th June, 1982—Notice given by Shri Jayanta Kumar Biswas | 1¼ hours |
| | v) | Motion under rule 185 regarding unbecoming conduct of Sarvasri Nirmal Bose, Kamal Guha, Amalendra Roy, Jayanta Kumar Biswas, Shyamal Chakraborty and Birendra Narayan Roy—Notice given by Shri Anup Kumar Chandra, Shri Kashinath Misra and Shri Mukul Bikash Maity | ½ hour |
| | vi) | Motion under rule 185 regarding unbecoming conduct of Sarvasri Patit Paban Pathak, Nirmal Kumar Bose, Kamal Kanti Guha, Jayanta Kumar Biswas, Amalendra Roy, Shyamal Chakraborty and Birendra Narayan Ray—Notice given by Shri Abdul Mannan, Dr. Manas Bhunia, Shri Ashok Ghosh and Shri Abanti Misra | ½ hour |

আমি এবার পরিষদীয় মন্ত্রীকে অনুরোধ করছি আপনি এটাকে আনুষ্ঠানিক ভাবে মুভ করুন।

**শ্রীপতিত পাবন পাঠক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির যে প্রতিবেদন সেটা গ্রহণের জন্য আমি সভায় পেশ করছি।

**মিঃ স্পীকার:** আমি আশা করছি, সবাই এটা গ্রহণ করছেন। (একযোগে কণ্ঠস্বর শোনা গেল: হ্যাঁ।) তাহলে এটা গৃহীত হল।

**শ্রীপতিত পাবন পাঠক:** পরবর্তী বক্তা বক্তব্য রাখার আগে আমি একটি বক্তব্য আপনার কাছে রাখতে চাই।

**শ্রীআবদুস সাত্তার:** স্যার, এটা কোন্ রুলে আছে?

**শ্রীপতিত পাবন পাঠক:** আমরা আলোচনা করার সময়ে যে সমস্ত বক্তব্য রাখি তারজন্য নির্দিষ্ট সময় দেওয়া থাকে। আমি আপনার মারফৎ সভার সমস্ত সদস্যদের অনুরোধ করছি, তাঁদের বক্তব্যের বিষয় যদি নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ করেন তাহলে সভার কার্য পরিচালনা করতে সুবিধা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই আবেদন আপনার কাছে রাখলাম।

**Dr. Zainal Abedin:** Who are you to say so? It is the Chair to decide It is not your business. It is the business of the Chair.

**শ্রীযামিনীভূষণ সাহা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে কংগ্রেস (ই)-এর দুই নেতা অনেক বক্তব্য রেখে গেলেন। ধান ভানতে শিবের গীত করলেন মাননীয় সুব্রতবাবু রাজ্যপালের ভাষণের উপরে বলতে গিয়ে। তিনি ১৯৭২ সালে আমাদের ১১০০ লোককে খুন করেছেন কিনা বলে বললেন। খুব ডিফেনসিভ বক্তৃতা তিনি করলেন। তিনি বোঝাবার চেষ্টা করলেন ঐ খুন নিয়ে।

[5.45—5.55 P.M.]

জয়প্রকাশ নারায়ণ যখন কলকাতায় সভা করতে এসেছিলেন তখন সুব্রতবাবু

পুলিশমন্ত্রী ছিলেন এবং তিনি তাঁকে সভা করতে দেন নি। শুধু তাই নয়, তিনি যখন ইউনিভার্সিটিতে বক্তৃতা দিতে আসছিলেন, তার গাড়ীতে একজন মহিলাকে তুলে দিয়ে নাচিয়েছিলেন। স্যার, আমি আরো বলছি যে, এই সুব্রতবাবু আপনি জানেন যে, কিছুদিন আগে রবীন্দ্র সদনে যে ফিল্ম ফেস্টিভ্যাল হচ্ছিল তাতে সুব্রতবাবু কি করেছিলেন। তিনি ওই সদনের ভিতরে জবরদস্তি বিনা টিকিটে ঢুকে তছনছ করেছিলেন এবং ভাঙ্গচুর করেছিলেন। সেখানে বিশ্বের ডাইরেকটররা ছিলেন, বিশ্বের অভিনেতা-অভিনেত্রীরা ছিলেন। তাঁদের সামনে শুধু পশ্চিমবঙ্গের নয়, সারা ভারত-বর্ষের সম্মান বিশ্বের কাছে ধূলায় লুটিয়ে দিলেন। আর এখানে প্রফুল্লকান্তি ঘোষ বলছেন যে, আমরা খুন করিনি। কংগ্রেসীরা বলছেন তাঁরা কিছু করেন নি, তবে কাশীপুরের নকশাল এলাকায় যে গণহত্যা হল, ১০০ জনকে রাতের অন্ধকারে খুন করে গোজামুজি গঙ্গার ভাসিয়ে দেওয়া হল এবং বারাসাতে যে খুন হল তার নায়ক কারা? ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আপনারা যা করেছেন সে তো আপনারা জানেনই। ১৯৮২ সালের নিবাচন হয়ে গেল। সে সম্পর্কে রাজ্যপালের ভাষণে যা বলা হয়েছে—১৯৮২ সালের ১৯ মে রাজ্য বিধানসভার যে নির্বাচন হয়ে গেল তা সাম্প্রতিককালের সবচেয়ে শান্তিপূর্ণ নিবাচনগুলির অন্যতম। আইন-শৃঙ্খলাগত সমস্যাবলী নির্বাচনের পরিপন্থী হয়ে উঠতে পারে বলে যে সমস্ত আশঙ্কা প্রকাশ করা হয়েছিল, প্রকৃত ঘটনা দ্বারা সেগুলির যৌক্তিকতা প্রমাণিত হয় নি। এ ব্যাপারে গৃহীত ব্যবস্থাদিও সন্তোষজনক ছিল। শতকরা যেরকম উচ্চ হারে ভোটদাতারা ভোট দিতে এসেছিলেন তাতে নির্বাচনিক রীতির প্রতি জনসাধারণের তীব্র উৎসাহেরই পরিচয় পাওয়া গিয়াছে এবং বিচ্ছিন্নতাকামী কতিপয় যে গোষ্ঠী নির্বাচন বর্জনের জন্য জনসাধারণের উদ্দেশ্যে আহ্বান জানিয়েছিল তারা এতে সমুচিত জবাব পেয়েছে। ১৯৭২ সালে রাজ্যপাল এই বিধানসভায় এসে কি ভাষণ দিয়ে-ছিলেন সেটা মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি শোনাতে চাই:

In this connection I record my warm appreciation of the great enthusiasm show by the electors and the young sections in particular. My Government which has received a massive mandate from the people is determined to ensure peace and make West Bengal prosperous.

সেই ভাষণে বিতর্কে অংশগ্রহণ করে শ্রীমৃগেন মুখার্জী যে কথা বলেছিলেন যে, আমলাতান্ত্রিক লাল ফিতা আন্তর্জাতিক সাম্রাজ্যবাদ, নিকসন, মাও চক্রান্ত এইসব পজিটিভ বক্তব্য জনসাধারণের সামনে যখন তখন জনসাধারণ ব্যালট পেপারে আমাদের ছাপ দিয়েছেন। এবং এত অভূতপূর্ব অলৌকিকভাবে আমাদের ছাপ

দেওয়া হয়েছে, যার ফলে তাঁরা মনে করছেন এটা কারচুপি হয়েছে, জালিয়া হয়েছে।

ঐ সময় প্রফুল্ল সেন, যিনি আমাদের নাম শুনলে ভীষণভাবে বিরক্ত হন, তি বলেন কালনা নির্বাচন কেন্দ্রের কথা ধরুন, যেখানে সি পি এম-এর প্রভাব ছি সেখানে প্রার্থী মাত্র ৯০০ ভোট পেয়েছেন। এটা বিশ্বাসযোগ্য কি ? কে না বল এটা কারচুপি হয়েছে ? ত্রাস সৃষ্টি, সন্ত্রাস সৃষ্টি করা হয়েছে এবং নির্বাচনের স দেখা গেল সি পি এম মাত্র ৯০০ ভোট পেয়েছে। যে-কোন লোক বিশ্বাস করবে সেখানে কোন না কোন প্রকারে কারচুপি হয়েছে—নিশ্চয় হয়েছে। এটা ৪ঠা এপ্রি ১৯৭২ সালে বলেন। এটা আমাদের বক্তব্য নয়, প্রফুল্ল সেনের কথা—যখন তি বিরোধী দলে ছিলেন। এই অভিযোগ করেন যে, ৮০ থেকে ৯০ ভাগ ভোট পড়েছে এটা নাকি রিগিং। কালিয়াগঞ্জ, কুশমণ্ডী, কাঁথি (উত্তর) ইত্যাদি জায়গায় কংগ্রেস ( জয়ী হয়েছে, গঙ্গারামপুর, মথুরাপুরে কংগ্রেস (ই) জয়ী হয়েছে, জয়নগরে জয়ী হয়ে এস ইউ সি (আই)। সেখানে ৮০ থেকে ৯০ ভাগ ভোট পড়েছে। গঙ্গারামপু আমরা পেয়েছি ৩৯ হাজার ৯২১, আর কংগ্রেস (ই) পেয়েছে ৪৩ হাজার ৭৯ মথুরাপুরে আমরা পেয়েছি ৩৩ হাজার ২১৯, আর কংগ্রেস (ই) পেয়েছে ৩৯ হাজা ৪০৮। জয়নগরে এস ইউ সি পেয়েছে ৩৩ হাজার ৪৪৭, কংগ্রেস পেয়েছে ৩২ হাজা ৭২৭, আর আমরা পেয়েছি ১৫ হাজার ২৪। কাঁথি উত্তরে কংগ্রেস (ই) জিতেছেন সেখানে আমরা পেয়েছি ৩০ হাজার ৫৮০, আর ওরা পেয়েছে ৪৩ হাজা ৯৯০। এই সব বাড়তি ভোট কোথায় গেল ? ব্যালট বক্স সম্বন্ধে সাত্তার সাহে বলেছেন আমরা নাকি ব্যালট বক্স পালটে দিয়েছি। আমরা জানি ব্যালট ব সিল থাকে। ১৯৭২ সালে দেখেছিলাম বাক্সের পর বাক্স এসেছে সিল ভাঙা আমরা কাউন্টিং বয়কট করেছিলাম। এবার বাক্সের সিল ভাঙা সম্বন্ধে কো অভিযোগ করতে পারেন নি। আমরা জানি না সিলসহ বাক্সে কিভাবে ব্যা পেপার প্রবেশ করতে পারে। 'স-স্কোয়ার', সুব্রত ও সুনীতি কোম্পানী যাদুক পি সি সরকারের শিষ্য না হলে কিভাবে এ সব কথা বলতে পারেন। আমার ম হয় বিলেতে গিয়ে যাদু দেখালে অনেক পয়সা পাবেন এবং আমরা তাহলে কেন্দ্রী সরকারকে বলবো যাতে এঁরা পাশপোর্ট পান।

[ 5·55—6·05 P. M. ]

এখানে বলেছেন মিনিটে একটা ভোট। স্যার, বরানগরে জ্যোতিবাবু ব

ছিলেন কি, না, চার ঘণ্টার মধ্যে সমস্ত ভোট হয়ে গেল। জ্যোতিবাবু সেই সময় প্রশ্ন তুলেছিলেন যে ১ মিনিটের মধ্যে একটা ভোট দেওয়া কি সম্ভব? ১৯৭২ সালে জ্যোতিবাবু যখন চলে এলেন ১০/১১ টার সময় তখন তিনি বললেন যে, নির্বাচনে রিগিং হয়েছে। তিনি ইলেকশান কমিশনকে জানিয়ে দিলেন যে, এই ভোটে আমি অংশ গ্রহণ করছি না। সেই পরিপ্রেক্ষিতে ১ মিনিটে ১টা ভোট। ইলেকশান কমিশন এক একটা বুথে ৮০০ থেকে ৯০০ ভোটার রেখেছেন। তাহলে এটা কি ধরে নিয়ে রেখেছেন যে, ৮০০ থেকে ৯০০ ভোটার আসবে না ভোট দিতে? এবারে আর একটা সুবিধা হয়েছে কি, আমি যখন ভোট দিতে গেলাম— আমি যত বছর দাঁড়াচ্ছি প্রত্যেক বার আমি সই করি, এবারে আমাকে বলল যে, আপনি টিপ দিন, আমি তর্ক করলাম, কেন আমি টিপ দেব, আমি সই করতে পারি। তখন আমাকে বলল যে, টিপ দিন, তাড়াতাড়ি ভোট হবে এই নির্দেশ এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই টিপ দেওয়ার ফলে আমি দেখেছি মিনিটে ২টা ভোটও হতে পারে এবং হয়েছেও তাই। সুতরাং এটা কিছু আশ্চর্যের ব্যাপার নয়। স্যার, ওঁরা রিগিং রিগিং করে চিৎকার করছেন, রিগিং-এর অর্থ কি সেটা একটু আমাদের বলে দিন। আমি জানি এর অর্থ হচ্ছে ম্যানেজড বাই ট্রিকারী। ট্রিকারীর আভিধানিক অর্থ হচ্ছে ডিসিট্ফুল কণ্ডাক্ট, এই সমস্ত প্রতারণামূলক স্বভাব ও আচরণের চালাকি। তাই ১৯৭২ সালে প্রতারণামূলক স্বভাব ও আচরণের চালাকি নিয়ে কিছু কিছু বাজারী সাংবাদিকদের নাম তুললেন। কিন্তু এবারে পশ্চিমবঙ্গের চেতনা এত উচ্চ স্তরের যে, এদের সেই ট্রিকারী অত্যন্ত নগ্নভাবে আত্মপ্রকাশ করেছে। সেজন্য এই নির্বাচনে আর কিছু ম্যানেজ করা অসম্ভব। এরা আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলেছেন। মালদহ নিয়ে অনেক হৈচৈ, ওদের নেতা গনি খান চৌধুরী সাহেব সিদ্ধহস্ত এই ব্যাপারে। তিনি প্রথমে বললেন ক্যানিং-এ দু'জন খুন হয়েছে নির্বাচনের আগে, কিন্তু দেখা গেল অন্য ব্যাপার। গনি খান চৌধুরী মালদহের লোক, ১৯৮০ সালের নির্বাচনে মালদহে এই রকম মারধোর করেছে, তখন কিন্তু হৈচৈ করেনি। এবারে আমি মালদহের কতকগুলি ঘটনার কথা তুলে ধরতে চাই। গনি খান চৌধুরী সাহেব এই সমস্ত প্রেস ফটোগ্রাফারদের নিয়ে গেলেন তাঁর বাড়ীতে, মাথায় ব্যাণ্ডেজ বাঁধা লোকজন নিয়ে এলেন, তাদের ছবি তোলা হল, এইসব চালাকি করা সত্ত্বেও সেখানে ওরা নগ্নভাবে পরাজিত হয়েছে। ২১ তারিখে রাত্রি ৯টার সময় হরিখোলায় সি পি এম নেতা আবদুল হাসানের বাড়ী কংগ্রেস (আই) আক্রমণ করে, ঘরদোর ভাংচুর করে তার পরিবারের একজনকে আহত করে। ২২ তারিখে রাত্রি ৯টায় কংগ্রেস বিজয় মিছিল নিয়ে চকবস্তিতে

দেবীপুর এলাকা আক্রমণ করে, অনেক পার্টি কর্মী আহত হয়। আবদুর রহমানকে গুরুতর অবস্থায় মালদহ সদর হাসপাতালে ভর্তি করতে হয়। ২৩ তারিখে খাহাল গ্রামে আমাদের বিজয় মিছিলের উপর বন্দুক নিয়ে আক্রমণ করা হয়। ঐদিনই বেলা ৫টার সময় সাহাপুর বাহারাল গ্রামে কংগ্রেসীরা বন্দুক ও মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে পার্টি কর্মীদের উপর হামলা করে এবং ৪ জনকে গুরুতর আহত করে। এছাড়া অনেককে রতুয়া হাসপাতালে ভর্তি করতে হয়। ২৫ তারিখে আদিনা বাস স্ট্যাণ্ডে তীর-ধনুক নিয়ে কংগ্রেসীরা আক্রমণ করে, ফলে পাণ্ডুয়া গ্রাম পঞ্চায়েতের সদস্য বীরেন মণ্ডল এবং কয়েকজন গুরুতর আহত হন। স্যার, এই সমস্ত ঘটনাগুলি যারা করে তারাই আবার আইন-শৃংখলা আইন-শৃংখলা বলে চিৎকার করছে। কিন্তু আমি এখানে বলতে চাই, শ্রীমতী ইন্দিরা গান্ধী নির্বাচনের আগে এখানে একটা সাংঘাতিক অবস্থার সৃষ্টি হবে এই কথা তিনি বক্তৃতা দিয়ে বলে গেলেন। তিনি বলে গেলেন যে এখানে এমন সন্ত্রাসের ভাব আছে যে, জনগণ ভোট দিতে যেতে পারবে না। কিন্তু আমরা দেখলাম এই নির্বাচনের মাধ্যমে টোটাল পোল্ড ভোট হচ্ছে ২ কোটি ১৫ লক্ষ ৫২ হাজার ৬৬৭, তার মধ্যে বামফ্রন্ট পেয়েছে ১ কোটি ২৬ লক্ষ ১৬ হাজার ৯৫৮, কংগ্রেস (ই) পেয়েছে ৭৯ লক্ষ ৭৮ হাজার ৫৫৭টি, কংগ্রেস (এস) পেয়েছে ৭ লক্ষ ৫৮ হাজার ৩৩৪টি। মোট তাঁরা ভোট পেয়েছেন ৮৮ লক্ষ ৩৬ হাজার ৮৯১টি।

স্যার, ইন্দিরা গান্ধী পশ্চিমবাংলা সম্বন্ধে বলেছিলেন, এখানে এমন সন্ত্রাস সৃষ্টি হয়েছে যে, মানুষ ভোট দিতে পারবে না। আমরা দেখলাম তাঁর ওই কথা মিথ্যা হয়ে গেল। আমি দেখছি রাজ্যপালের ভাষণ এঁরা ভাল করে পড়েন নি। রাজ্যপালের ভাষণে রয়েছে, "এই রাজ্যে বিগত নির্বাচনে সংহতি-বিরোধী শক্তিগুলি এবং বিভেদ সৃষ্টির প্রবণতা যে নিদারুণভাবে পর্যুদস্ত হয়েছে, এটা বিশেষ আনন্দের কথা। আমার সরকার অর্থনৈতিক এবং রাজনীতিক এই উভয় ক্ষেত্রেই কেন্দ্র-রাজ্য সম্পর্কের যুক্তিসঙ্গত পুনর্বিন্যাসের জন্য চেষ্টা চালিয়ে যাবেন। ইতিমধ্যে আমার সরকারের আশা, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের প্রয়োজনের প্রতি আরও মনোযোগী হবেন এবং রাজ্য সরকারের জরুরী সমস্যাবলীর সমাধানে সহযোগিতা করবেন। শিল্পের উন্নয়ন এমন একটি কর্মক্ষেত্র যেখানে কেন্দ্র ও রাজ্যের মধ্যে সহযোগিতা বিশেষ জরুরী। গুরুতর জাতীয় সমস্যাবলীর সমাধানে রাজ্য সরকার সর্বদাই কেন্দ্রের সঙ্গে সহযোগিতা করার ইচ্ছা পোষণ করে আসছেন। অনুরূপভাবে আমার সরকার আশা করবেন, রাজ্যের গত বিধানসভায় গৃহীত যে সমস্ত বিল রাষ্ট্রপতির সম্মতি লাভের অপেক্ষায় রয়েছে, সেগুলিতে এখন তাঁর সম্মতি

পাওয়া যাবে, যার ফলে এই সরকার তাঁদের নীতি দ্রুত রূপায়িত করতে পারবেন এবং জনসাধারণের কাছে তাঁদের অঙ্গীকার যথাযথভাবে পালন করতে পারবেন"। এরপরও কি বিরোধীপক্ষ বলবেন আমরা কেন্দ্রের সংগে অসহযোগিতা করছি? তবে ইন্দিরা গান্ধী পেট্রোলের দাম বাড়াবেন, জিনিসপত্রের দাম বাড়াবেন, ট্রেনের ভাড়া বাড়াবেন এবং তখন যদি তিনি বলেন, আমাদের সঙ্গে সহযোগিতা করুন, তাহলে কিন্তু আমরা তা পারব না। তিনি মিসা র‍্যাপ্লাই করবেন, আমরা তাকে সমর্থন করতে পারব না। এসমা আমরা সমর্থন করতে পারব না। শ্রমিকদের উপর যখন আক্রমণ হল আমরা বললাম, জুট মিল টেক্-ওভার করা হোক, কিন্তু মিসা-এসমার ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে সহযোগিতা করতে পারব না। স্যার, এই যে কংগ্রেস (ই) কথাটা লেখা হয়, এটা কেন লেখা হয়, আমি বলছি। আমরা যখন বর্ণ পরিচয় পড়েছিলাম, তাতে পড়েছি অ-তে অজগর আসছে তেড়ে, আ-তে আমটি আমি খাব পেড়ে, আর ই-তে ছিল ইঁদুর ছানা ভয়ে মরে। কিন্তু আজকে ইঁদুর কি করছে? শুধু জামা কাপড় কেটেই নষ্ট করছে না, আমাদের সংবিধানকেও কেটে শেষ করে দিচ্ছে। এই ইঁদুর আজকে ভেতরে বাইরে সর্বত্রই কেটে শেষ করে দিচ্ছে। সেই জন্য পশ্চিমবাংলার জনসাধারণ গত নির্বাচনে ডি ডি টি ছড়িয়ে আত্মরক্ষা করেছে। ট্রেনে র‍্যাট কিলার পাওয়া যায়, কাজেই যারা গরীব মানুষকে, মেহনতি মানুষকে এবং গণতন্ত্রকে হত্যা করতে চায়, তার জন্য আমি হুঁশিয়ারী দিচ্ছি যে আপনারা র‍্যাটকিলার কিনুন এবং ইঁদুরের উৎপাত থেকে দেশকে বাঁচান।

**শ্রীসুব্রত মুখার্জী:** স্যার, আমার একটা পার্সনাল এক্সপ্ল্যানেশন আছে। ব্যক্তিগতভাবে জয়প্রকাশ নারায়ণ সম্বন্ধে আমাদের কোন বক্তব্য ছিল না, এক সময় কেবলমাত্র তাঁর রাজনৈতিক দৃষ্টিভঙ্গীর আমরা বিরোধিতা করেছি। এক সময়ে তিনি যখন সমাজ-বিরোধীদের নিয়ে মিটিং করেছিলেন, তখন আমরা বিক্ষোভ দেখিয়েছিলাম, তিনি জগৎগুরু হতে পারেন, কিন্তু তাঁর সঙ্গে আমাদের রাজনৈতিক ক্ষেত্রে বিরোধিতা রয়েছে।

[6·05—6.15 P. M.]

**শ্রীসরল দেব:** মাননীয় স্পীকার মহাশয়, আমি কয়েকদিন ধরে রাজ্যপালের ভাষণের উপর বিরোধী দলের যে বক্তব্য, তা গভীর মনোযোগ দিয়ে শুনেছি। একটা

সর্বভারতীয় দলের এই রকম একটা লজ্জাজনক চেহারা হবে, এটা আমি কল্পনাও করতে পারিনি, মনেও করতে পারিনি। মাননীয় স্পীকার স্যার, যখন ১৯৭২ সালে বরানগরে এবং দমদমে হাণ্ড্রেড পারসেন্ট ভোট পোল্ড হয়েছিল, সেই সময়ে কিন্তু একবারও একথা তোলেন নি, একবারও বিরোধী দল হিসাবে বলেননি। আমাদের রাজ্যপাল মহাশয় বলেছেন—"My Government will continue to accord high priority to the task of upholding national integration and consolidating the unity of the toiling masses." কাজেই সর্বভারতীয় দল যারা বিচ্ছিন্নতাবাদীদের সঙ্গে এবং ঝাড়খণ্ড ও মুসলিম লীগের সঙ্গে নির্বাচনী ঐক্য করেছেন, একবারও তাদের মাথা লজ্জায় হেঁট হয়ে গেল না? তাই আজকে সীমিত ক্ষমতার মধ্যে, পুঁজিবাদী একটা ব্যবস্থার মধ্যে গত ৫ বছরের মধ্যে কি উন্নতি করেছি, সে সম্বন্ধে একটু বলি। গোটা ভারতবর্ষের মধ্যে এগ্রিকালচারাল প্রডাকশনের গড় হচ্ছে ১৯৭৬-৭৭ সালে ১১৬'৫, সেই সময়ে পশ্চিমবাংলার গড় হচ্ছে ১১৬'৩, ১৯৭৭-৭৮ সালে গোটা ভারতবর্ষের যেখানে ১৩৩'৩, পশ্চিমবাংলার গড় হচ্ছে ১৩৯'৪, আর ১৯৮০-৮১ সালে গোটা ভারতবর্ষের প্রডাকশনের গড় যেখানে ১৩১, পশ্চিমবাংলার প্রডাকশনের গড় হচ্ছে ১৩৫'৫। পশ্চিমবাংলার ক্ষেতমজুরদের বিভিন্ন জেলায় ওয়েজের গড় যেখানে ছিল ১৯৭৬-৭৭ সালে ৫'৬৫ টাকা, ১৯৮০-৮১ সালে সেই গড় বেড়ে দাঁড়াল ৬'৪০ টাকা। ওঁরা কিন্তু একথা একবারও বললেন না, এসব কথাগুলি। ওঁরা বললেন না পশ্চিম বাংলায় ভোটে জিতে এসেছেন। ওঁরা বললেন পশ্চিমবাংলায় শিল্পোন্নয়ন হয় নি, ক্যাপিটাল ফ্লাইট হয়েছে। ১৯৭৬ সালের হিসাব দেখছিলাম, ইণ্ডাষ্ট্রি রেজিস্ট্রেশন হল—৫৭০৭, ১৯৮০ সালে হয়েছে ৬৬২১, ষ্টিল এবং আয়রন কোটা ওঁদের আমলে ১৯৭৬-৭৭ সালের শেষ ভাগে যেখানে ৫১৩৮ মেট্রিক টন, সেখানে ১৯৮০-৮১ সালে হয়েছে ১৮২৪৪ মেট্রিক টন—পশ্চিমবাংলার ক্ষুদ্র কুটির শিল্পের জন্য আমরা খরচ করতে পেরেছি, ওঁরা একথা বলতে পারলেন না যে, আমরা এই রাজ্যের জন্য কিছু করেছি। আমরা গত ৫ বছরে ক্ষেতমজুরের জন্য ১৯ কোটি টাকার ম্যান ডেজ, শ্রম-দিবস তৈরী করতে পেরেছি। একবারও তাঁরা এই প্রসঙ্গ তুললেন না। ওঁরা বলেছেন টাকা আমরা খরচ করতে পারিনি। আমি একটা কথা বলি, ১৯৮০-৮১ সালে প্রণববাবু অর্থমন্ত্রী হয়েছেন, পশ্চিমবাংলার মাটিতে তাঁর জায়গা হল না, তিনি গুজরাট থেকে হয়েছেন। তিনি যোজনা খাতে ১৯৮০-৮১ সালে আমাদের দিয়েছিলেন ১১৯ কোটি ৮০ লক্ষ টাকা, আর এদিকে বলছেন ২০০ কোটি টাকা নাকি আমরা খরচ করতে পারিনি, ফেরত দিয়েছি। ১৯৮১-৮২ সালে দিয়েছেন মাত্র ১০৯ কোটি টাকা, আর বলে দিলেন খরচ করতে পারিনি ২০০ কোটি

টাকা। সুব্রতবাবু বলেছেন, পশ্চিমবাংলার স্বার্থে তিনি আমাদের সঙ্গে হাত মিলিয়ে লড়বেন, তাই তাঁকে আবেদন জানাব। যোজনা খাতে মাথাপিছু খরচ হচ্ছে— রাজস্থানে ৫৪টাকা, হরিয়ানাতে ৫২ টাকা, পাঞ্জাবে ৪৬টাকা, উত্তরপ্রদেশে ৪৫ টাকা, পশ্চিম বাংলায় ৩২ টাকা আট আনা. এটা কেন, সুব্রতবাবু একবার জবাব দেবেন কি জিজ্ঞাসা করি আমরা কি বিমাতার সন্তান ? এটা তাঁর কাছে জানতে চাই, এ সম্বন্ধে জবাব চাই। সুব্রতবাবু যখন মন্ত্রী ছিলেন তখন যোজনা খাতে খরচ হত মাত্র ২০০ কোটি টাকা, আর আমরা ১৯৮২-৮৩ সালে ৭১০ কোটি টাকা যোজনা খাতে খরচ করব বলে প্রস্তাব করেছি। ওঁরা বিদ্যুতের কথা বলেছেন। শ্রদ্ধেয় ডাক্তার বিধান চন্দ্র রায় মারা যাবার পর বিদ্যুতের জন্য ওঁরা কিছু করেন নি, কেবল দলবাজী করেছেন। তাই আজকে পশ্চিমবাংলায় বিদ্যুতের এই হাল। এই হাল কিন্তু গোটা ভারতবর্ষেই। কালকে দেখবেন, স্যার, দিল্লীতে বিদ্যুৎ সংকটের জন্য মহিলারা ঘেরাও করেছেন। এই বিদ্যুৎ সমস্যা একটা জাতীয় সমস্যা। ওঁরা ১৯৭২ সাল থেকে কিছু করেন নি, রিগিং শব্দটা ওঁরাই ডিকশনারিতে আবিষ্কার করেছিলেন ১৯৭২ সালে। ওঁরা বলছেন বিদ্যুতের জন্য আমরা কিছু করিনি। আমরা গত ৫ বছরের মধ্যে ৬৫০ মেগাওয়াট উৎপন্ন করতে সক্ষম হয়েছি। এবং আমরা আগামী পাঁচ বছরে আরও ৪ হাজার মেগাওয়াট নতুন বিদ্যুৎ উৎপাদন করতে সক্ষম হবো। কিন্তু প্রশ্ন রয়ে যাচ্ছে, যখন দেশ ভাগ হয়েছিল, পশ্চিমবাংলার যে জনবসতি, তার একটা বিরাট অংশ হচ্ছে ওপার বাংলার ছিন্ন-মূল উদ্বাস্তু। যারা পণ্ডিত জওহরলাল নেহেরুকে ভারতের তখতে বসাবার জন্য দেশকে খণ্ডিত করেছিলেন, তাঁরা বলেছিলেন যে ওদের দায়িত্ব তাঁরা নেবেন। কিন্তু কেন বিমাতৃ-সুলভ আচরণ করেছেন পাঞ্জাবের উদ্বাস্তু এবং পশ্চিমবাংলার উদ্বাস্তুদের সঙ্গে, এই কৈফিয়ৎ কি ওঁরা দেবেন ? আমরা জানি ওঁরা দেবেন না। ওঁরা রিগিং ১৯৭২ সালে করেছিলেন। আমি যে বারাসাত নির্বাচন কেন্দ্রে থাকি, সেখানে ১৬ জন পর্যবেক্ষক পাঠালেন। হঠাৎ একজন পর্যবেক্ষক বললেন, আমাকে কেন্দ্র থেকে পাঠানো হয়েছে। কি ব্যাপার, পর্যবেক্ষক কেন ? সর্বএই ইলেকশন এজেন্ট সকলেই সই করেছেন, পর্যবেক্ষক রিপোর্ট দিয়েছেন, কোথাও রিগিং-এর কথা, কারচুপির কথা কেউ বলেন নি। কো-অর্ডিনেশন কমিটির কথা ওঁরা তুলেছেন, আমার প্রশ্ন হচ্ছে, ১৯৭২ সালের কথা কি ওঁরা ভুলে গেলেন ? আমি তো জানি ১৯৭২ সালের নির্বাচনে বারাসত কেন্দ্র থেকে আমি জিতেছিলাম। কিন্তু সেখানে যখন কাউন্টিং হচ্ছিল, তখন ওরা রিভলভার নিয়ে আমাদের এজেন্টদের শাসিয়ে ছিলেন, আমাদের এজেন্টরা ছুটোর সময় চলে এলো। তারপর দেখলাম অফিসে দাউ দাউ করে আগুন

জ্বলছে। এই তো চেহারা, ওরা আজকে আবার রিগিং-এর কথাটা তুলেছেন জনগণের চেতনা বেড়েছে। মাননীয় প্রফুল্লচন্দ্র সেন বলেছেন যে, ১৯৫২ সালে ৪ পার্সেন্ট ভোট হয়েছে, ঠিকই, মানুষের চেতনা ক্রমশঃ বাড়ছে। রাজ্যপালকে ে জ্যোতিবাবু এ্যাপয়েন্টমেন্ট দেননি, ওঁরাই দিয়েছেন। ওঁরা বললেন ভৈরব দ পাণ্ডে চোর, জ্যোতিবাবু চোর, অদ্ভুত কথা। এখন ওদের কথা শুনতে না পারলে ওরা জাতীয় পতাকা নামিয়ে নিয়ে বলেন, উনি জাতীয় পতাকা গাড়িতে ব্যবহা করার অযোগ্য। আমি দেখেছি, যেদিন জয়প্রকাশ নারায়ণ কলকাতায় এসেছিলে ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে যাঁর অসামান্য অবদান ছিল, সুব্রতবাবু সেই স জন্মাননি, সেই জয়প্রকাশ নারায়ণ যখন ইউনিভার্সিটি ইন্সটিটিউট হলে মিটিং করা এলেন, আমি তা শুনতে গিয়েছিলাম, আমি কোন মহিলা সম্পর্কে কোন কুৎসি মন্তব্য করবো না, সেই মহিলা কে, কি তার নাম আমি জানি না। সেই মহিলা গাড়ির বনেটের উপর উঠেছিলেন এবং সেই সময় সুব্রতবাবুকে আমি আবেদ করি যে জয়প্রকাশবাবু এসেছেন, তাঁকে বাধা দেবেন না। তিনি তাঁর গাড়িতে উঠেছিলেন এবং চারিদিক থেকে ঝুপ ঝুপ করে ইঁট পড়তে শুরু করলো। তিনি বক্তৃতা করতে পারলেন না ইউনিভার্সিটি ইন্সটিটিউট হলে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭২ সালের সেই ভয়ঙ্কর দিনগুলো, অন্ধকার দিনগুলোকে আমর দেখেছি। আজকে সেই কথা বলতে পারি, গত পাঁচ বছরে পশ্চিমবাংলার শাসক দল সুব্রতবাবুদের কাউকে বিনা বিচারে আটক করেনি। নির্দিষ্ট অভিযোগে ভিত্তিতে গ্রেপ্তার করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্পেসিফিক অভিযোগে ভিত্তিতে হয়তো কাউকে আটক করা হয়েছে। কাউকে মিশা প্রয়োগ করে কারো কণ্ঠকে রুদ্ধ করে দেবার চেষ্টা করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আ একবার বলতে চাই, আমার জেলাতে সুব্রতবাবুর যুব-কংগ্রেস নেতা ছিলেন চ পদ মিত্র। তাঁকে খুন করা হলো। যিনি তাঁকে খুন করলেন, অভিযুক্ত হলেন রঘুপতি সাহা, তিনি মহাজাতি সদনে লুকিয়ে ছিলেন। পুলিশ তাকে গ্রেপ্তার করেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সরকার তাঁদের সীমিত ক্ষমতার মধ্যে অর্গানাইজ্‌ড সেক্টারের জন্য যা কিছু ওরা সম্ভব না করেছেন, বিশেষ করে সরকারী কর্মচারীদের জন্য। আমাদের সরকারী কর্মচারীদের কাছে আমরা এই কথা বলি গ্রামের মানুষ অনেক প্রত্যাশা করে, সুতরাং সময় মত অগ্রাধিকার দিয়ে তাদের কাজটা ঠিক মত করবেন, এই প্রত্যাশা আমরা করি। সেই জন্য আপনার মারফৎ এই কথা বলি, সরকারী কর্মচারীদের কাছে, ওরা যাই বলুন না কেন, আমরা চাই যে গ্রামের মানুষের সঙ্গে তাঁরা নিবিড় ভাবে যোগসূত্র স্থাপন করুন।

6.15—6.25 P.M. ]

যে প্রত্যাশা আমাদের মুখ্যমন্ত্রী করেছেন, সরকারী কর্মচারীরা সেই প্রত্যাশা [রণ করবেন। আমার সব চেয়ে দুঃখ হচ্ছে এই জন্য যে বিরোধী পক্ষ ১৫৮টি ংশোধনী এনেছেন রাজ্যপালের ভাষণের উপর। প্রতিটি সংশোধনীতে তাঁরা ন, রাহাজানি ইত্যাদি এই কথাগুলি তুলেছেন। পশ্চিমবাংলা স্বতন্ত্র রাজ্য নয়, ারতবর্ষের একটি অঙ্গ রাজ্য। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের ছায়া তো এখানে কিছু াসবে। দিল্লীর উপকণ্ঠ হরিয়ানায় কী হচ্ছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনলাল, দেবীলাল কি করছেন সেটা একটু দেখুন। সেখানে এম. এল. এ. কেনা বচা হচ্ছে। একটি সর্বভারতীয় কংগ্রেস দলের ১৯৬৯ সাল থেকে আজ পর্যন্ত কোন বাচন হল না, ইন্দিরা গান্ধীই যে দলের সবময় কর্ত্রী, তাদের মুখে গণতন্ত্রের থা শোভা পায় না। স্যার, আজ পর্যন্ত যাঁদের নির্বাচন হল না, তাঁরা আজকে ান্ মুখে গণতন্ত্রের কথা বলেন? যাঁরা গণতন্ত্রকে ধ্বংস করেছেন তাঁদের মুখে ণতন্ত্রের কথা শোভা পায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে জ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** মিঃ স্পীকার, স্যার, পশ্চিমবাংলার রিগিং মাষ্টার নারেল কমরেড জ্যোতি বসু এখানে উপস্থিত নেই, থাকলে সেই কমরেড বসুকে দেশ্য করে কিছু কথা বলতাম। পশ্চিমবাংলার ১৯৮২ সালের নির্বাচন এক কলঙ্কের তিহাস রচনা করল। কন্সটিটিউশান মেকাররা একদিন আশঙ্কা করে গিয়েছিলেন ই ইলেকশান সিস্টেমের সঙ্গে যদি পার্টি, প্রশাসন এবং ইলেকশান মেশিনারি এক েহ মিশে যায়, কমপ্লিট এ্যাডজাষ্টমেন্ট এ্যাণ্ড কমপ্রোমাইজ হয় তাহলে ইলেকশান স্টেম—দিস ডেমোক্রাসি উইল বি টোটালি ফিনিস্‌ড্। কনসটিটিউশন মেকাররা ্যাপ্রিহেনশান করে গিয়েছিলেন। কমরেড জ্যোতি বসু সেটা আজ অক্ষরে ক্ষরে পালন করে দিলেন। রাজেন্দ্র প্রসাদের কথা আজ বাস্তবে প্রমাণিত ল। ইলেকসান সিস্টেম জ্যোতি বসু শেষ করে দিলেন। আমি বলছি না যাতি বসু যে ইতিহাস রচনা করলেন আগামী দিনে আমাদের ছেলেরা সেটার নরাবৃত্তি করবে কি করবে না—তবে এই কথা আজকে অস্বীকার করবার উপায় ই জ্যোতিবাবু ধ্বংস করে দিয়ে গেলেন, আজকে ফেয়ার ইলেকশান বলে শ্চিমবাংলায় আর কিছু রইল না। মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার ধ্যমে অত্যন্ত বিনয়ের সঙ্গে জানাচ্ছি ইণ্ডিয়ান কন্সটিটিউশান জ্যোতিবাবু রিগিং

মাষ্টার জেনারেল নিশ্চয় পড়েছেন। এই ইণ্ডিয়ান কনসটিটিউশনের পার্ট ১৫ আর্টিকেল ৩২৫ যেখানে স্পেশালি ভোটার লিষ্ট সম্পর্কে বলা হয়েছে : No person to be ineligible for inclusion in, or to claim to be included in a special electoral roll. There shall be one general electoral roll for every territorial constituency for election to either House of Parliament or to the House of either House of the Legislature of a State.

স্যার, আর্টিকেল ৩২৫ কমরেড জ্যোতিবাবু কমপ্লিটলি ভায়োলেট করলেন। জ্যোতিবাবু বলবেন, আমার তাতে কি? এটা তো ইলেকশাল কমিশনার মি: শাকধরের দায়িত্ব, চীফ ইলেকশান অফিসার মি: কৃষ্ণমূর্তি এর জন্য রেসপনসিবল। কিন্তু স্যার, রাজেন্দ্র প্রসাদের যে আশঙ্কা ছিল সেই আশঙ্কা আজকে বাস্তব রূপ নিল। কৃষ্ণমূর্তির নিরপেক্ষভাবে পশ্চিমবাংলার প্রশাসনের সাহায্য নিয়ে ইলেকশান করার কথা—কিন্তু তিনি কী করলেন? আমরা কী লক্ষ্য করলাম। স্যার, ভায়োলেশন অব আর্টিকেলের কথায় আমি পরে আসছি—তিনি কমরেড জ্যোতি বসুর সঙ্গে শুধু আলোচনা করলেন না, আলিমুদ্দিন ষ্ট্রীটে যিনি এক্সট্রা কনসটিটিউশন্যাল পাওয়ার এনজয় করছেন সেই প্রমোদ দাশগুপ্তের সঙ্গেও আলোচনা করলেন।

প্রমোদ দাশগুপ্তের সঙ্গে আলোচনা করে এই কৃষ্ণমূর্তি ফ্রম দি ভেরি বিগিনিং—ভোটার লিষ্ট থেকে শুরু করে সব কিছুতে রিগিং শুরু করেছিল। আর্টিকেল ৩২৫ ভায়োলেশান করে কমপ্লিট এলিমিনেশানের থিওরি নিয়ে পশ্চিমবঙ্গের বহু ভোটারদের নাম বাদ দেওয়া হল। কৃষ্ণমূর্তি সাহেব—আমি কৃষ্ণমূর্তি সাহেব বলব না, কমরেড কৃষ্ণমূর্তি, কমরেড জ্যোতি বসু এবং কমরেড প্রমোদ দাশগুপ্তের সঙ্গে ষড়যন্ত্র করে প্রতিটি নির্বাচনের ক্ষেত্রে কম করে ১০/১২ হাজার নাম এলিমিনেট করলেন পশ্চিমবাংলার বিভিন্ন কেন্দ্রে।

( গোলমাল )

স্যার, আমি যে কথা বলতে চাইছিলাম সেটা হচ্ছে, ভোটার লিষ্ট থেকে আরম্ভ করে শেষ কাউনটিং পর্যন্ত রিগিং করা হল। ভোটের বাক্সে সিল ভাঙ্গা, গুচ্ছ গুচ্ছ কাস্তে হাতুড়ি তারা ছাপ দিয়ে ভোট বাক্সে ফেলা, সমস্ত ব্যাপারে রিগিং করা হল। সমস্ত ব্যাপার নিয়ে কমরেড জ্যোতি বসু কমরেড কৃষ্ণমূর্তির সঙ্গে আলোচনা করলেন। আমরা আশা করেছিলাম কমরেড জ্যোতি বসুর এই রিগিং সরকার, কারচুপি সরকার বিধানসভার প্রথম অধিবেশনে কমরেড কৃষ্ণমূর্তিকে একটা সৌজন্যমূলক ধন্যবাদ জানিয়ে রেজলিউশান আনবেন। স্যার, আমি জ্যোতি বসুর চরিত্রের

থা বলছি না। আমরা জানি এই মহাপুরুষ যখন বিরোধী পক্ষে থেকে রিফিউ-জিদের জন্য ফাইট করেন তখন এক রকম কথা বলেন আবার যখন রাইটার্স বিল্ডিং দখল করে বসেন তখন রিফিউজিদের বুকে গুলি মারেন। সেই কমরেড জ্যোতি বসু আজকে কমরেড কৃষ্ণমূর্তিকে ইউটিলাইজ করে নিয়ে তার বিরুদ্ধেই হয়ত এখন কথা বলতে শুরু করে দিয়েছেন। হয়ত সেদিনই সকালবেলাতে শ্রীমতী গান্ধীর কাছে গিয়ে কৃষ্ণমূর্তির বিরুদ্ধে নালিশ করে এসেছেন। স্যার, জ্যোতি বসুর চরিত্র সম্বন্ধে ব্যক্তিগত অভিজ্ঞতার কথা আমি তুলবো না।

( গোলমাল )

স্যার, এই মূর্খের দল, যারা বোঝার চেষ্টা করেন না তাদের বুঝিয়ে কোন লাভ নেই। স্যার, আমি আপনাকে বোঝাবার চেষ্টা করছি এবং আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করছি। আজকে আর্টিকেল ৩২৫ কি ভায়োলেশান হয়নি? আর্টিকেল ৩২৬-এরও কমপ্লিট ভায়োলেশান হয়েছে। স্যার, এরা কনসটিটিউশান বোঝে না, এরা বোঝে খালি লুঠেপুটে নিতে, যতদিন এরা থাকবে তাই করবে। আপনি স্যার, আইন বোঝেন, আপনাকে বলছি, আর্টিকেল ৩২৫ এবং ৩২৬ ভায়োলেশান করে যে অবৈধ সরকার পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত হয়েছে তাকে প্রশংসা করতে পারেন ঐ দল যারা কারচুপি করে এসেছেন, রিগিং করে এসেছেন। কিন্তু পশ্চিমবাংলার মানুষ হাড়ে হাড়ে বুঝতে পারছে একটা অগণতান্ত্রিক সরকার, অবৈধ সরকার এখানে প্রতিষ্ঠিত হয়েছে। স্যার, '৭২ সালের কথা, '৭৭ সালের কথা এখানে আলোচিত হয়েছে, আপনি সেসব শুনেছেন, আপনি আমাদের বলবার সুযোগও দিয়েছেন, অন্তরের ব্যাথার কথা আমরা বলেছি, আপনার অন্তরেও হয়ত কোন কোন জায়গায় ব্যাথা আছে, আপনি উপলব্ধি করেছেন।

( গোলমাল )

নির্বাচনের পর কমরেড জ্যোতি বসু এবং কমরেড প্রমোদ দাশগুপ্ত বলেছিলেন, আমরা নাকি নিশ্চিহ্ন হয়ে যাব। কিন্তু আমরা তা হইনি। যেখানে আমাদের সংগঠন আছে, জনগণ যেখানে সতর্ক প্রহরীর মত কাজ করেছেন সেখান থেকে আমরা জিতে এসেছি। স্যার, অপোজিশানকে সম্পূর্ণ এলিমিনেট করার জন্য এই অগণতান্ত্রিক সরকার, স্বৈরাচারী কমরেড জ্যোতি বসু যেটা নির্বাচনের পর আরম্ভ

করেছে সেটাই স্যার, আপনাকে বোঝাবার চেষ্টা করছি। কম্প্লিট এলিমিনেশান অব অপোজিশান।

[ 6.25—6.35 P.M. ]

কমরেড জ্যোতিবাবুর চরিত্র আপনি জানেন, হয়ত কোন কোন জায়গায় আপনি আমার সংগে এক মত হবেন। ভারতবর্ষের কোন সরকারে এই জিনিস পাবেন না। শ্রীমতী ইন্দিরা গান্ধী, যিনি ভারতবর্ষের প্রধানমন্ত্রী, তিনিও অপোজিশানকে ডাকেন, তাদের অস্তিত্বকে স্বীকার করেন। কিন্তু আমরা কী দেখছি? আমরা দেখছি যে রাজ্যপালের ভাষণের আগে এবং পরে যারা কংগ্রেস পক্ষকে ভোট দিয়েছেন, জ্যোতি বসুর নির্দেশে তাদের কমপ্লিট এলিমিনেট করার একটা থিওরি প্রমোদ দাশগুপ্ত আলিমুদ্দিন ষ্ট্রীট থেকে বার করলেন। থিওরিটা হচ্ছে how to eliminate these workers.

কোচবিহার, পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুর, ২৪ পরগনার কথা বলে আমি দীর্ঘ সময় নিতে চাইনা। আমি যে কথা বলতে চাই সেটা হাউসে আলোচনা হয়েছে। এই যে জ্যোতিবাবুর থিওরি, এটা একদিন বুমেরাং হতে পারে। রাজ্যপালের ভাষণের মধ্যে জ্যোতিবাবুর বলা উচিত ছিল। এবং বলা উচিত ছিল এই জন্য বলছি কারণ এটা রাজ্যপালের ভাষণ নয়। যামিনীবাবুর একটা কথা আমার মনে পড়লো। যামিনীবাবু বলেছিলেন যে সুব্রতবাবুর ম্যাজিক শেখা উচিত ছিল। ম্যাজিক যদি কারো শেখা উচিত হয়, পশ্চিমবাংলায় যদি কোন ম্যাজিশিয়ান থাকেন যিনি জাল-জোচ্চুরির দ্বারা ম্যাজিক এস্ট্যাবলিস করতে পারেন, তিনি হচ্ছেন কমরেড জ্যোতিবাবু। এই কারণে কথাটা বলছি, আপনি দেখুন এই রাজ্যপাল, যিনি ভাষণ দিয়েছেন, যেদিন রাজ্যপাল এই পশ্চিমবংগে এসেছিলেন, সেদিন এই কমরেডরা তাঁকে বাংলা দমন পাণ্ডে বলেছিলেন। মনে আছে মুর্খে'র দল সেদিন বাংলা দমন পাণ্ডে বলেছিলেন? প্রমোদ দাশগুপ্ত একথা বলেছিলেন। অদ্ভুত ম্যাজিক জ্যোতিবাবুর, সেই রাজ্যপালকে গোপালে কনভার্ট করে দিলেন। আজকে গোপালের মত রাজ্যপাল এখানে নির্বাচনী ইস্তাহার দিলেন। মানুষের পক্ষে কোন কথা বললেন না, মানুষের নিরাপত্তার কোন এ্যাসিওরেন্স পেলাম না।

**শ্রীকমল সরকার :**—স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। সুনীতিবাবু এই মাত্র একটা কথা বললেন। আমি কখনও কথা বলিনা, কাউকে বাধা দেইনা।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কি ওনাকে বলতে দিয়েছেন, উনি কিসের উপর বলছেন ?

**মিঃ স্পীকার :** আমি অনুমতি দিয়েছি। আপনি বলুন।

**শ্রীকমল সরকার :** স্যার, এই মাত্র সুনীতিবাবু আমাদের দিকে আঙুল দেখিয়ে বললেন যে এই সমস্ত মুর্খের দল। এটা কি বলা যায় ?

**মিঃ স্পীকার :** আমি মাননীয় সদস্যদের একটা কথা স্মরণ রাখতে বলি। যখন কোন সদস্য বক্তৃতা করবেন তখন কোন পয়েন্ট অব অর্ডার তুলবেন না। বক্তৃতা হবার পরে আপনারা বলবেন, আমি শুনবো। কিন্তু মাঝখানে বললে অসুবিধা হয়। উনি বক্তৃতা শেষ করার পরে আপনি বলবেন, আমি নিশ্চয়ই শুনবো।

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ। আমি প্রবীণ সদস্যদের স্মরণ করিয়ে দেই যে বিগত ৫ বছরের মধ্যে এই সেশানে এখন পর্যন্ত একটিও আনপার্লামেন্টারি কথা আমাদের মুখ দিয়ে বার করতে পারেন নি। কিন্তু আপনাদের মুখ্যমন্ত্রী, কমরেড জ্যোতি বসু এই হাউসে দুই বার ক্ষমা চেয়েছেন, দুই বার কথা উইথড্র করেছেন।

রাজ্যপালের ভাষণের মধ্যে কোথাও মানুষের নিরাপত্তার কথা নেই। আমরা প্রাক্তন রাজ্যপাল ধর্মবীরের ইতিহাস জানি। বর্তমান রাজ্যপাল যদি কোন লাইন থেকে স্লিপ করে বলবার চেষ্টা করতেন যে, আমি দেখছি, পশ্চিমবাংলায় মানুষের কোনও নিরাপত্তা নেই, সমস্ত থানা সি. পি. এম.-এর কমরেডদের দ্বারা পরিচালিত হচ্ছে, সাধারণ মানুষ থানা ও প্রশাসন থেকে কোনও সাহায্য পাচ্ছে না। আমি দেখছি, গণধর্ষণ হচ্ছে, সি. পি. এম.-এর কমরেডরা দেশের মা-বোনের ইজ্জত রাখছে না। আমি দেখছি, এখানে মানুষের কোনও মূল্য নেই। গভর্ণর যদি এসব কথা বলতেন, তাহলে আমরা তাঁকে শ্রদ্ধা করতাম। অবশ্য আমরা সব সময়ে রাজ্যপালকে শ্রদ্ধা করি। আমরা হাউসের মধ্যে তাঁকে কোনরকম অপমান করিনি, অসভ্যতা দেখাইনি। আর হাউসের বাইরে জনগণ—যে জনগণের ভোটে আপনারা নির্বাচিত হয়েছেন, সেই জনগণ—রাজ্যপালকে তাড়া করেছিল, আমি সুব্রত মুখার্জী, সাত্তার সাহেব, আমরা সবাই তাদের শান্ত করতে গিয়েছিলাম। জনগণ রাজ্যপালকে তাড়া করেছে, আর রাজ্যপাল পিছনের দরজা দিয়ে পালিয়ে গেছেন, এর চেয়ে দুঃখের আর কিছু নেই।

মাননীয় স্পীকার স্যার, আমি আর ঐ বিষয়ে বিশেষ কিছুই বলতে চাইছি না, আমি শুধু বলছি, মাননীয় রাজ্যপাল কমরেড জ্যোতি বসু এবং তাঁর সরকারের তরফ থেকে বলেছেন যে, রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সহযোগিতা চাইছে। রাজ্যপাল গোপালের মত একথা বলেছেন এবং জ্যোতিবাবুও একথা বলেছেন। আমার কাছে এরকম অনেক উদাহরণ আছে, কিন্তু আমি আর বেশী উদাহরণ দেব না, কারণ আমার সময় বেশী নেই। আমি শুধু একটা কথা বলি যে, প্রমোদ দাশগুপ্তকে একটু ধন্যবাদ দেওয়া দরকার, তিনি জ্যোতি বসুকে অপদার্থ প্রমাণ করে জ্যোতি বসুর হাত থেকে পাওয়ার দফতর কেড়ে নিয়েছেন। এর জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তবে তিনি অপদার্থ জ্যোতি বসুর হাত থেকে বিদ্যুৎ দপ্তর কেড়ে নিয়ে আর এক অপদার্থের হাতে দিয়েছেন, জানি না ভবিষ্যতে তিনি কি করবেন! যাই হোক, মাননীয় স্পীকার স্যার, আমি যে কথা বলছিলাম যে, আজকে বলা হচ্ছে কেন্দ্র ওঁদের সঙ্গে সহযোগিতা করছে না। এটা যে কত বড় অসত্য কথা, তার একটা উদাহরণ আমি এখানে রাখছি। রুরাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন কেন্দ্রীয় সংস্থা, সেই সংস্থা থেকে যখন আমরা পাওয়ারে ছিলাম—১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত—তখন আমাদের ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডকে কত টাকা দেওয়া হয়েছিল? আর আজকে কত টাকা দেওয়া হচ্ছে? তারা আমাদের সময়ে দিয়েছিল ২৮ কোটি ৮০ লক্ষ টাকা এবং সেই টাকা নিয়ে আমরা ১০,৪৮২টি গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়েছিলাম। আমরা আর কি করেছিলাম? রিভার লিফট ইরিগেশন এবং ডিপ টিউবওয়েলের জন্য আরো ১২,০০০টি ক্ষেত্রে বিদ্যুৎ পৌঁছে দিয়েছিলাম। মাননীয় স্পীকার স্যার, অথচ জ্যোতি বসু যখন পাওয়ার মিনিষ্টার তখন এই রুরাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত তাঁকে কত টাকা দিয়েছিল? তাঁকে দিয়েছিল ৫২ কোটি ৭২ লক্ষ টাকা। আর ঐ সময়ে জ্যোতি বসু কতগুলি গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়েছিলেন? তিনি মাত্র ৫,০০০-এর বেশী গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিতে পারেন নি। আর নতুন কোন রিভার লিফট বা ডিপ টিউবওয়েলের জন্য একটুও বিদ্যুৎ দিতে পারেননি। অর্থাৎ আমাদের চেয়ে ডবল টাকা পেয়েও আমরা যা কাজ করেছিলাম তার অর্ধেক কাজও তিনি করতে পারেননি। এই অবস্থায়ও ওঁরা চিৎকার করছেন যে, কেন্দ্র সহযোগিতা করছে না বলে। আমি আশা করব আমার এসব প্রশ্নের কমরেড জ্যোতি বসু নিশ্চয়ই উত্তর দেবেন। তিনি আমার ভাষণ শুনছেন এবং রেগে গর-গর করছেন। অথচ আমরা জানি তিনি উত্তর দেবার সময়ে তাচ্ছিল্য সহকারে উত্তর দেবেন। আমি কমরেড জ্যোতি বসুকে জিজ্ঞাসা

করছি, সৎসাহস থাকলে তিনি উত্তর দেবেন, তাঁর আমলে তাঁরা কাজ করতে পারেননি বলে কেন্দ্রীয় সরকারের কাছে কত টাকা ফেরৎ গেছে? আর কত টাকা তাঁর কমরেডরা গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে আত্মসাৎ করেছে? আমি জেলা পরিষদের কথা আর বলছি না। মাননীয় স্পীকার স্যার, সমস্ত কথা এত অল্প সময়ের মধ্যে বলা যায় না, আমি শুধু আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব।

[6-35—6-45 p. m ]

ওনারা বৈধ সরকার, বৈধ সরকার বলে চিৎকার করছেন কিন্তু আমি একটি কথাই বলবো, নির্বাচনের আগে আমরা যারা অপোজিশান পার্টির মেম্বার ছিলাম, তারা এই সরকারের কাছ থেকে কোন সাহায্য পাইনি এবং পাওয়ার কোন প্রত্যাশাও করিনি। কিন্তু অগণতান্ত্রিক পদ্ধতিতে একটার পর একটা বিভিন্ন জেলায় নির্বাচনের ঠিক ১০ দিন আগে সরকারী পরিচালনায় যেভাবে প্রভূত পরিমাণ টাকা খরচ করা হয়েছে তা বিগত দিনের রাজনৈতিক ইতিহাসকেও ম্লান করে দিয়েছে। জ্যোতি বসু কৃষ্ণমূর্তিকে নিয়ে রিগিং করলেন। সরকারী টাকা জেলা পরিষদের মাধ্যমে মিনিমাম ৩ লক্ষ টাকা করে খরচ হয়েছে। রাস্তা হয়নি অথচ রাস্তার নামে গরীব বস্তিতে গিয়ে দান করা হয়েছে। সরকারী অর্থ অপব্যবহার করে সরকারী অর্থে ভোট কিনেছে জোচ্চুরি করে কৃষ্ণমূর্তির সহযোগিতায়, শাকদরের পরামর্শে নির্বাচনে জিতেছে। এই সরকার পশ্চিমবাংলার মানুষের নিরাপত্তা নষ্ট করেছে। পশ্চিমবাংলার মানুষকে সাধারণ নিরাপত্তা দেননি। গ্রামে-গঞ্জের মানুষের রাতের ঘুম কেড়ে নিয়েছে। মধ্যবিত্তদের উপর অত্যাচার করছে। পশ্চিমবাংলার মানুষের শুধু নিরাপত্তা নয়, মায়েদের বুক থেকে ছেলেদের টেনে নিয়ে গিয়ে কুচিকুচি করে কেটেছে। সেই সরকারের পশ্চিমবাংলার বিধানসভায় আজকে বক্তব্য রাখার অধিকার আছে কিনা সেটা জানতে চাই। আমি রাজ্যপালের ভাষণকে বিরোধিতা করে রিগিং মাষ্টার জেনারেল কমরেড জ্যোতি বসুকে একটি কথাই বলতে পারি— তাঁকে ডি-লিট কিম্বা ডি-ফিল দেবার ক্ষমতা নেই, পদ্মভূষণ কিম্বা পদ্মবিভূষণ পাওয়ার যোগ্যতা নেই, তবে আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করছি যাতে নতুন একটা ডিগ্রি জ্যোতি বসুকে দেওয়া যায়, আপনারাও চিন্তা করুন। বিগত ৫ বছরে এবং বর্তমানে জ্যোতি বসু যেরকম অসত্য বিবৃতি দিয়েছেন, এবং যে সমস্ত কাজ করেছেন তাতে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করা হোক জ্যোতি বসুকে যেন ডি. এল অর্থাৎ ডক্টর অফ লাই এই উপাধিতে ভূষিত করা

হোক। পরিশেষে রাজ্যপালের ভাষণকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅমলেন্দ্র রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে আমি প্রথমেই সমর্থন করছি। এখন আমি আমার বক্তব্য এখানে পেশ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের দায়িত্বজ্ঞান সম্পন্ন নেতা কতকগুলি গুরুতর অভিযোগ এই হাউসের কাছে তুলেছেন। কাজেই আমি আশা করবো কাম্ ডেলিবারেশানের মধ্য দিয়ে তার জবাব আমাদের তরফ থেকে কি হবে সেটা তাঁরা শুনবেন। কথা উঠেছে রিগিং। রিগিং-এর ইমপ্লিকেশান কি, টেকনিক্যাল এ্যাণ্ড লিগ্যাল পয়েন্ট অফ ভিউ থেকে সেটা যথাসময়ে আমি বলবো। কিন্তু তার আগে আমি এখানে কতকগুলি তথ্য আপনাদের কাছে রাখতে চাই যে তথ্যের উপর ভিত্তি করে এমন কতকগুলি জিনিস বেরিয়ে আসবে যা রিগিং তথ্যকে এক্সপ্লোর করবে। ১৯৭৭ সালের নির্বাচনের ফলাফলের সঙ্গে ১৯৮২ সালের নির্বাচনের ফলাফল কিছু তুলনা করা হোক, বিশেষতঃ যে কেন্দ্রগুলিতে বর্তমানে বিরোধী দলের মাননীয় সদস্যরা নির্বাচিত হয়েছেন। আগে আমি সেই রকম কয়েকটি কেন্দ্রের কথা এখানে উল্লেখ করতে চাইছি।

১৯৭৭ সালে ভোটে কি ছিল, সেখানে ১৯৮২ সালে কি হয়েছে অর্থাৎ কি ইমপ্লিকেশান হয়েছে আমি সেটা এখানে তুলে ধরছি। পশ্চিমদিনাজপুরের ইসলামপুরে ৫ হাজার ছিল ৩৩ হাজার হয়েছে, কালিয়াগঞ্জে ১৫ হাজার ছিল ৪৩ হাজার হয়েছে, কুশমণ্ডীতে ১৭ হাজার ছিল ৩৯ হাজার হয়েছে, ইটাহারে ২৬ হাজার ছিল ৪২ হাজার হয়েছে, গঙ্গারামপুরে ১৫ হাজার ছিল ৪৩ হাজার হয়েছে। মালদা জেলায় চুবরায় ১৪ হাজার ছিল ৪০ হাজার হয়েছে, হরিচক্রে ৭ হাজার ছিল ২৬ হাজার হয়েছে, রতুয়ায় ১৩ হাজার ছিল ৩৫ হাজার হয়েছে, মালদায় ৭ হাজার ছিল ৩৭ হাজার হয়েছে, সুজাপুরে ৪৩ হাজার ছিল ৪২ হাজার হয়েছে, এখানে একটু কমে গেছে। মানিকচকে ১৬ হাজার ছিল ৩৪ হাজার হয়েছে। মুর্শিদাবাদ জেলায় ঔরঙ্গবাদে ২২ হাজার ছিল ৩৪ হাজার হয়েছে, লালগোলায় ৩১ হাজার ছিল ৪৬ হাজার হয়েছে, ভগবানগোলায় ৪ হাজার ছিল ৩৬ হাজার হয়েছে, হরিহরপাড়ায় ১৪ হাজার ছিল ৩৪ হাজার হয়েছে, বেলডাঙ্গায় ১৯ হাজার ছিল ৫৫ হাজার হয়েছে, কান্দীতে ২৪ হাজার ছিল ৪৭ হাজার হয়েছে। ২৪ পরগনা জেলায় বনগাঁয় ১৮ হাজার ছিল ৪৬ হাজার হয়েছে, বাদুড়িয়ায় ১৪ হাজার ছিল ৪২ হাজার হয়েছে, গার্ডেনরিচে ১৩ হাজার ছিল ৩২ হাজার হয়েছে, মথুরাপুরে ২১

হাজার ছিল ৩৯ হাজার হয়েছে, টিটাগড়ে ১৩ হাজার ছিল ৩১ হাজার হয়েছে। কলিকাতা জেলায় কাশীপুরে ১৩ হাজার ছিল ২৯ হাজার হয়েছে, শ্যামপুকুরে ৯ হাজার ছিল ২৬ হাজার হয়েছে, জোড়াবাগানে ৯ হাজার ছিল ৩২ হাজার হয়েছে, বড় বাজারে ৮ হাজার ছিল ২০ হাজার হয়েছে, বৌবাজারে ৮ হাজার ছিল ২৬ হাজার হয়েছে, চৌরঙ্গীতে ৯ হাজার ছিল ৩০ হাজার হয়েছে. আলিপুরে ৮ হাজার ছিল ৩১ হাজার হয়েছে, রাসবিহারীতে ১২ হাজার ছিল ৩২ হাজার হয়েছে, শিয়ালদাতে ৮ হাজার ছিল ২২ হাজার হয়েছে, বড়তলায় ১৬ হাজার ছিল ৩৮ হাজার হয়েছে, জোড়াসাঁকোতে ৯ হাজার ছিল কিন্তু কত বেড়েছে সেটা জানা যায় নি। হাওড়ার পাঁচলায় ২৮ হাজার ছিল ৪৪ হাজার হয়েছে, হাওড়া ( উত্তর ) ১৮ হাজার ছিল ৩৯ হাজার হয়েছে, হাওড়া ( মধ্য ) ১০ হাজার ছিল ৩৫ হাজার হয়েছে। হুগলী জেলার শ্রীরামপুরে ২১ হাজার ছিল ৭০ হাজার হয়েছে, সিঙ্গুরে ৮ হাজার ছিল ৪৩ হাজার হয়েছে, পুড়শুড়ায় ৪ হাজার ছিল ৩৭ হাজার হয়েছে, আরামবাগে ৮ হাজার ছিল ৪২ হাজার হয়েছে। মেদিনীপুর জেলার কাঁথি (উত্তর) ৯ হাজার ছিল ৪০ হাজার হয়েছে, কাঁথি ( দক্ষিণ ) ৩ হাজার ছিল ৩৭ হাজার হয়েছে, রামনগরে ১ হাজার ছিল ৩৫ হাজার হয়েছে, সবং-এ ১২ হাজার ছিল ৩৪ হাজার হয়েছে, খড়্গপুর ( স্থানীয় ) ৮ হাজার ছিল ২৯ হাজার হয়েছে। পুরুলিয়া জেলায় ঝালদা, পুরুলিয়া, রঘুনাথপুরের হিসাবটা আমি পাই নি। জয়পুরে ১৩ হাজার ছিল ২৮ হাজার হয়েছে। বাঁকুড়া জেলায় বাঁকুড়ায় ৪ হাজার ছিল ৪২ হাজার হয়েছে। বীরভূম জেলায় সিউড়িতে ১৭ হাজার ছিল ৩৮ হাজার হয়েছে, দুবরাজপুর-এ ২৭ হাজার ছিল ৩৪ হাজার হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে সব কেন্দ্রগুলোর কথা বললাম সেইসব আসনে বিরোধী দলের সদস্যরা নির্বাচিত হয়ে এসেছেন। এইবার আমি কয়েকটি আসনের কথা বলবো যেগুলিতে আমরা জিতে এসেছি। সেখানে ১৯৭৭ সালের তুলনায় ১৯৮২ সালের ভোটের অবস্থা কি সেটা আমি জানাবো।

[6.45—6.55 P. M.]

৭ হাজার হয়েছে ২৩ হাজার, মালদার আড়াইডাঙ্গায় ১৭ হাজার হয়েছে ৩৩ হাজার। ইংলিশবাজারে ৪ হাজার হয়েছে ৩৪ হাজার। আমার নিজের কেন্দ্র, মুর্শিদাবাদ জেলার বাড়োয়া, সেখানে ১৯৭৭ সালে ছিল ৮ হাজার, ১৯৮২ সালে তা ৩৭ হাজার ছাড়িয়ে গেছে। পলাশীপাড়া, নদীয়া জেলায় ১২ হাজার হয়েছে ৩৮

হাজার। এই কয়েকটি হিসেব আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে রাখছি। সেই সঙ্গে আমি সবিনয়ে আপনাকে জিজ্ঞাসা করছি, যখন আজকের তুলনায় এক-চতুর্থাংশ/এক-পঞ্চমাংশ নিয়ে ২৫ ভাগের এক ভাগ ভোট ওঁরা পেয়েছিলেন ১৯৭৭ সালে সেদিন কোন রিগিং হয় নি। সেদিনও কিন্তু আপনারা এইভাবে পর্যুদস্ত হয়েছিলেন, সেদিন রিগিং-এর কোন কথা শুনিনি। আর আজকে ১৯৮২ সালে হঠাৎ এইভাবে ভোটে রিগিং হয়েছে বলে বলছেন। যে হিসাব আমি এখানে উল্লেখ করলাম, সেখানে অনেক কেন্দ্রে ২৬ গুণ পর্যন্ত ভোট বেড়ে গিয়েছে তাহলে কি জবাব আছে আপনাদের এখন ? এইভাবে বেশী ভোট পাওয়ার পরেও তাঁরা বলছেন, রিগিং হয়েছে। হাঁা, এটা ঠিক, রিলেটিভ্লি পপুলারিটি বেড়েছে পপুলার সাপোর্ট বামফ্রন্টের পক্ষে আছে বলে আজকে বামফ্রন্ট বেশীর ভাগ আসনে জিতেছে। সেটা সম্বন্ধে মাননীয় বিশ্বনাথবাবু এখানে বলে গেছেন। It was a titanic struggle between two forces. One was determined to hold and the other was equally determined to dislodge the holder. That was the character of the struggle—এটা বুঝতে হবে এবং সেজন্য স্বভাবতঃ ভোটের পারসেনটেজ বেড়েছে। ভোটের পারসেনটেজ বেড়েছে বলে ওঁরা কিভাবে বেনিফিটেড হয়েছেন এটা বোঝা দরকার। এর ফলে এ্যাট লিস্ট একথাও সত্য যে, ইকোয়্যালি বেনিফিটেড্ হয়েছেন ওঁরাও। এটা রিলেটিভের ব্যাপার। এক পক্ষ জিতবেন, এক পক্ষ হারবেন, এই তো হবে। রিলেটিভ্লি লেফ্ট্‌ফ্রন্ট-এর পক্ষে সাপোর্ট ছিল বেশী, সেজন্য লেফ্ট্‌ফ্রন্ট অধিকাংশ আসনে জিতেছে। কাজে কাজেই রিগিং-এর থিওরী হচ্ছে আফটার থট্। এটা শুধু আফটার থটই নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে, গতকাল কংগ্রেসের একটা মিটিং হয়েছে। এটি অবশ্য আমি কাগজে দেখেছি। আমি জানি না, এটি ভেরিফায়েড্ কি না, কাগজে দেখেছি মাত্র যে, তাঁরা অফিসিয়ালি বলছেন রিগিং-এর কথা। কিন্তু তাঁদের যিনি সর্বভারতীয় কর্তৃপক্ষ আছেন, আজ পর্যন্ত এটা লক্ষ্য করতে হবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ইলেকটোরাল রোল সম্পর্কে আলোচনা হয়েছিল তখন দেশের প্রধানমন্ত্রী স্বয়ং পশ্চিমবাংলায় এসে এখানে জনসভাতে পর্যন্ত বলেছিলেন যে, এখানে ৩০ পারসেন্ট বোগাস ভোটারস্ আছে বলে শুনেছি। প্রধানমন্ত্রী এখানে আসার পরে আমাদের মুখ্যমন্ত্রী তাঁকে প্রশ্ন করেছিলেন। তখন উনি বলেছিলেন, এটা আমি নিজে বলিনি, আমাকে এমন কথা জানানো হয়েছিল, তাই আমি বলেছি ভোটার লিস্টের কথা। অথচ উনি ইনডিভিজুয়ালি প্রকাশ্য জনসভাতে একথা বলেছিলেন। একথা আজকে বলা হচ্ছে

পশ্চিমবাংলায় নির্বাচন হয়ে যাবার পর। আমি জানি না যিনি একথা বলেছিলেন তাঁর অফিসিয়াল পজিশান কি বা অফিসিয়াল স্টাণ্ডই বা কি। এখনও পর্যন্ত আপনাদের হাইকম্যাণ্ড এটা রিগিং বলে বলছেন না। এ সম্পর্কে আমরা ভেতরের খবর কি তা অবশ্য বলতে পারি না। কারণ এটি আমি খবরের কাগজে দেখেছি। তবে সেখান থেকে যতটুকু খবর সংগ্রহ করেছি, সেখানে হাইকম্যাণ্ড বা কংগ্রেস পার্লামেন্টে রাষ্ট্রপতি মনোনয়নের ব্যাপার নিয়ে আলোচনা করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুবই বড় প্রশ্ন এবং কেন বলছি তার কারণ আছে। এটা কোন একজন ব্যক্তি বললে হবে না বা কোন একটি কাগজে লিখলে হবে না। এটা একটি গুরুত্বপূর্ণ অভিযোগ এবং মারাত্মক অভিযোগ। আমি তাই বলছি যখন এই গুরুতর অভিযোগ কোন একটি রাজনৈতিক দলের তরফ থেকে আসে এবং হাইয়েস্ট অথরিটির তরফ থেকে আসে তখন we are bound to examine and we are ready to examine it এবং কাম এ্যাণ্ড ডেলিবারেশানের মধ্যে দিয়ে একজামিন করতে হবে। একজামিন করে এখানে যে প্রশ্ন হচ্ছে, আমাদের বিরোধী দলের নেতা কালকে যেকথা বলেছেন সেই সূত্র ধরেই আমি কতকগুলি প্রশ্নের দিকে যাচ্ছি। কোন কোন মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, রিগিং শব্দের মানে কনসাইস অক্সফোর্ড ডিকশনারিতে দেখুন। রিগিংয়ের সেখানে কি মানে আছে? রিগিং শব্দের মানে হচ্ছে ম্যানেজ অর কনডাক্ট ফ্রডুলেন্টলি। এবং এই ম্যানেজ অর কনডাক্ট ফ্রডুলেন্টলি এই কথা মনে রেখে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করবো এইবার কনষ্টিটিউশানের দিকে নজর দিতে। কে কি পক্ষে সেখানে কোন একজন এত অভিযোগ করবে? তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি কি বিচারক হয়ে যাবেন? তিনি সেটা অভিযোগ করছেন পার্টির হিসাবে। আজকে সারা দেশে বাদীর সেই রায়টাই মনোমত দেবেন? সেখানে বাদী থাকবে, বিবাদী থাকবে, বিচারক থাকবে। কি সিস্টেম সেখানে? ধরে নিতে হয় যদি এটাই সিস্টেম হয় তাহলে প্রশ্ন হচ্ছে বাদী কে, বিবাদী কে এবং বিচারক কে এখানে? এখানে লিগ্যাল এ্যাণ্ড টেকনিক্যাল ইমপ্লিকেশানের প্রশ্ন এসে যাচ্ছে। আজকে যদি হাইকমাণ্ড বলেন বা প্রাইমমিনিস্টার বলেন, এমন কি যদি ইন্ডিয়ান কংগ্রেস পার্লামেন্টারী বোর্ডও বলেন যে, পশ্চিমবঙ্গে রিগিং হয়েছে এবং যার কারণ এখানে আছে—তাহলে এই অভিযোগ কার বিরুদ্ধে যাবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, কনষ্টিটিউশানের পার্ট ১৫-তে ইলেকশান আর্টিকেল ৩২৪/১-এ কি বলা আছে? Superintendence, direction and control of all electon shall be vested in an Election Commission. তাহলে রিগিং কথার মানে যদি

ম্যানেজ অর কনডাক্ট ফ্রডুলেন্টলি হয় তাহলে কে কনডাক্ট করেছে ? কার বিরুদ্ধে অভিযোগ যাবে ? এটা বুঝতে নিশ্চয় কষ্ট হচ্ছে না যে, এই অভিযোগ কোন একজন অফিসারের নামে উঠবে যে তিনিই এটা ডুবিয়েছেন। সেজন্য পরিষ্কার করে বুঝতে হবে হোয়াট ইজ দি সেট আপ ? কি সেট আপ কনষ্টিটিউশনাল প্রভিশান অনুযায়ী করা হয়েছে ? সেটা বুঝতে হবে। সেখানে কি বলা হয়েছে The Governor of a state shall make available to the Election Commission such staff as may be necessary for the discharge of the functions conferred on the Election Commission by clause। (1) অতএব এই সিস্টেম অনুযায়ী রাজ্যপালের কাছে যখন স্টাফ চাওয়া হবে তখনই তিনি স্টাফ দেবেন সাবজেক্ট টু দি প্রভিশান অফ দি কনষ্টিটিউশান। পার্লামেন্টের হাতে যে ক্ষমতা দেওয়া হয়েছে পার্লামেন্ট বিভিন্ন আইনের মাধ্যমে সেইগুলি কার্যকরী করছেন। বিভিন্ন আইনের মাধ্যমে পালামেন্ট সমস্ত জিনিসটা কনডাক্ট করছেন। Whose responsibility it is then if there is any rigging ?

আজকে সাত্তার সাহেব বলছেন লরিতে করে—হ্যাঁ সেগুলিতো আছেই। কিছু আই. পি. বিচার তো হবেই। সেই সব তো আছেই। রিপ্রেজেনটেশান অফ দি পিপলস্ এ্যাক্ট—তার একটা প্রসিডিওরে আছে। ইজ দিস দি প্রসিডিউর ? ইজ দিস্ দি ফোরাম ? জাজমেন্ট ইন ফোরামে এটা কি হতে পারে ? মাননীয় অধ্যক্ষ মহাশয় পার্লামেন্ট যে আইন করেছেন সেখানে পরিষ্কার করে বলা হয়েছে রিপ্রেজেনটেশান অব দি পিপলস এ্যাক্টে কি হবে ? রিপ্রেজেনটেশান অব দি পিপলস্ এ্যাক্টে বলা আছে ইলেকশান পিটিশান করতে পারবেন ডিসপিউট রিগারডিং ইলেকশানস্—এটা সেকশান ৮০-তে পরিষ্কার করে বলা আছে।

[ 6.55—7.05 P. M. ]

No election shall be called in question except by on election petition presented in accordance with the provisions of the power. এখানে হল্লা করে কি হবে ? You have your chance to go to the Court. হাইকোর্টের হাতে সেই ক্ষমতা আছে, ৪৫ দিন এখনও পার হয় নি। Prove it in the Court of Law. আপনাদের কেস যদি এতই স্ট্রং হয়, আপনাদের হাতে যদি ইনকন্ট্রোভার্টিবল ডকুমেন্ট থেকে থাকে তাহলে এখানে কেন বলছেন, খবরের কাগজের পাতায় কেন দিচ্ছেন ? দি প্রভিশানস আর দেয়ার, কিন্তু আপনারা সেই

ভাবে কিছু করার চেষ্টা করছেন না। সংবিধান ছাড়া পালামেন্টারী এন্যাক্টমেন্টে যেসব রাস্তা বলা হয়েছে তার কোন্ রাস্তায় যেতে চান তা ঠিক করুন। আপনি যেমন বাদী, বিবাদী কে হবেন? বিবাদী হবেন ইলেকশান কমিশন। ইলেকশান ডিসপিউট সম্পর্কে কোন কিছু বলার কোন পাওয়ার সংবিধান বা পার্লামেন্টারী আইনে ইলেকশান কমিশনকে কিছু দেওয়া হয় নি। হাজার বার গেলেও ইলেকশান কমিশনকে দিয়ে কিছু করাতে পারবেন না। You have to go to the Court of Law and prove your case—this is the position. আর একটা বলবো আইন-শৃঙ্খলা সম্বন্ধে। সুব্রতবাবু যেসব আলোচনা করেছেন সে সব beyond the point, besides the point. সে সব আলোচনা করার অনেক সুযোগ আসবে। বিরোধী পক্ষের নেতা যেসব কথা বলেছেন—তাতে ইলেকশানের পর থেকে এখানে আইন-শৃঙ্খলা সমস্ত ভেঙ্গে গেছে, খালি খুন হচ্ছে, ধর্ষণ হচ্ছে, ডাকাতি হচ্ছে ইত্যাদি। রাজ্যপালের ভাষণের উপরে যে এ্যামেণ্ডমেন্ট দিয়েছেন তার জন্য ২৬ পৃষ্ঠার একটা বই করতে হয়েছে। এইসব এ্যামেণ্ডমেন্টে ক'টা স্পেসিফিক আছে? খবরের কাগজে দেখছি বিরোধী পক্ষ থেকে বলা হয়েছে ইলেকশানের পর ৪০ জন লোক মার্ডার হয়েছে। এ্যাবসোলিউটলি বেসলেস। কারণ তা না হলে তাঁরা এ্যামেণ্ডমেন্টের মধ্যে দিয়ে প্রত্যেকের নাম দিয়ে রাজ্যপালের ভাষণকে চ্যালেঞ্জ করতে পারতেন। মাত্র পাঁচটা কেস মার্ডারের—৩টি আরামবাগে, আর দুটি অন্য জেলায়। কুচবিহারে ৪০ জনের মধ্যে বিরোধীদলের নেতা দাবী করলেন ৯ জন না ৬ জন—সেটা ঠিক হয় নি। কংগ্রেস (ই) দলের একজন সদস্য এ্যামেণ্ডমেন্ট দিয়েছেন তাতে দেখছি কুচবিহারের ১১ জনকে বলছেন সাধারণ মানুষ। অর্থাৎ বলা হয়নি ওরা কংগ্রেস দলের কর্মী। এখানে আবার শুনছি কংগ্রেস (ই) সেখানে বিবৃতি দিয়ে বলেছেন যে, তারা আমাদের দলের নয়, সমস্ত সমাজবিরোধী। আজকে ডকুমেন্টের দ্বারা সাবস্ট্যানসিয়েটেড হয় নি, যা তাঁরা বলে গেলেন। অর্থাৎ সম্পূর্ণ মনগড়া কাহিনী ছাড়া আর কিছু নয়। it is not the base of facts. এবং there are no amendments in support of their charges. দিজ আর অল ফলস।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পীকার, স্যার, আপনি জানেন এবং হাউসে আপনি উল্লেখ করেছেন রিগিং সম্বন্ধে কতকগুলি এ্যামেণ্ডমেন্ট আপনি এ্যাকসেপ্ট করেন নি এবং সেগুলি হাউসে আসতে পারে নি। আমরা ১৫০-টার মত এ্যামেণ্ডমেন্ট দিয়েছিলাম, আপনি অনেকগুলি এ্যাকসেপ্ট করেন নি, তার মধ্যে রিগিং আছে, খুনের কথা আছে। মাননীয় অমলবাবুর জানা সত্বেও হাউসকে মিসলিড করার

অধিকার ওঁর আছে কিনা। রিগিং সম্বন্ধে স্পীকার এ্যামেণ্ডমেন্ট এ্যাকসেপ্ট করেননি, রিগিং সম্বন্ধে উই হ্যাভ চ্যালেঞ্জড, আপনি ওঁর বক্তব্য এক্সপাঞ্জ করে দিন।

**শ্রীঅশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৪ই জুন মাননীয় রাজ্যপাল বিধানসভায় যে দেড় পাতার ভাষণ রাখলেন এই ভাষণ দেখে একটা কথাই মনে পড়ছে ওদের ভাষায় আগেকার বুর্জোয়া কবি বর্তমানে প্রোলেটারিয়েট কবি রবীন্দ্রনাথের ভাষায় বলতে ইচ্ছে করছে "এ ভাষণ প্রমোদে ঢালিয়া দিল মন"। এই ভাষণ দেখে মনে হচ্ছে শ্রমিক-কৃষক-মজদুরদের জন্য যারা এজেন্সি নিয়ে বসে আছে আলিমুদ্দিন ষ্ট্রীটে চোখ ধাঁধান মোজাইক করা বাড়ীতে, সেখান থেকে তৈরী করা ভাষণ, সেই ভাষণ রাজ্যপাল এই বিধানসভায় পড়ে গেলেন। মাননীয় স্পীকার, স্যার, পশ্চিমবঙ্গে গত যে নির্বাচন হয়ে গেল এই নির্বাচনে রিগিং নিয়ে শুধু পশ্চিমবাংলা নয়, সারা ভারতবর্ষের মানুষ জেনে গেছে বামফ্রন্ট সরকার কিভাবে ক্ষমতায় আসীন হয়েছে। আমাদের বিরোধী পক্ষের যাঁরা নেতা আছেন তাঁরা তথ্য দিয়ে বুঝিয়ে দিয়েছেন বামফ্রন্ট সরকার কিভাবে রিগিং করে ক্ষমতায় এসেছে। নির্বাচনের দিন রাত্রিবেলায় প্রেস স্টেটমেন্ট করে প্রদেশ কংগ্রেসের সভাপতি আনন্দ গোপাল মুখোপাধ্যায় বলেছেন, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার রিগিং করলেন, তখনও কিন্তু পশ্চিমবঙ্গের ভোটের ফলাফল জানা যায় নি। ফলাফল জানবার পর যদি বলা হত যে, রিগিং হয়েছে তাহলে তার একটা মানে বুঝতাম। আমরা কিন্তু ভোটের দিন পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় খবর পেয়েছি যে, রিগিং হয়েছে। ১৯৭২ সালে ওঁরা চিৎকার করেছেন রিগিং বলে, কিন্তু ১৯৭২ সালে জনগণের আশীর্বাদ নিয়ে কংগ্রেস ক্ষমতায় এসেছিলেন, তখন এই বামফ্রন্ট মার্কসবাদী কমিউনিস্ট পার্টি সমেত মাত্র ১৩টি আসন পেয়েছিলেন, লজ্জায় বিধানসভায় আসতে পারেননি, বিধানসভা বয়কট করেছিলেন। আমরা কিন্তু রিগিং হওয়া সত্ত্বেও গণতন্ত্র মানি বলে ৪৯টি আসন নিয়ে বিধানসভায় এসেছি পশ্চিবঙ্গের মানুষকে সোচ্চারে জানাবার জন্য—এই জোচ্চোর বামফ্রন্ট সরকার কিভাবে ক্ষমতায় এসেছেন, সেটা জানাবার জন্য আমরা বিধানসভা বয়কট করিনি। আমরা বিধানসভায় এসে রিগিং সম্বন্ধে সোচ্চারে পশ্চিমবঙ্গের মানুষকে জানাচ্ছি। আমরা একথা বলতে চাই যে, আনন্দবাজার, যুগান্তর, বসুমতী, আজকাল, স্টেটসম্যান সমস্ত খবরের কাগজ সকালবেলায় খুললে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলার অবস্থা সাধারণ মানুষের কাছে পরিষ্কার হয়ে যায়। প্রতিদিন ৭টা ডাকাতি, ৫টা নারী ধর্ষণ, ছিনতাই, খুন, রাহাজানি নিত্যনৈমিত্তিক ঘটনা। দিকে দিকে কংগ্রেস কর্মীরা মার খাচ্ছে—কেউ রক্তাক্ত, কেউ আক্রান্ত।

[7.05—7.15 P.M.]

স্যার, কংগ্রেস কর্মীদের বাদ দিলেও আমরা কাগজে দেখতে পাচ্ছি, মেদিনীপুরে সি পি আই মার খাচ্ছে সি পি এম-এর হাতে। সি পি আই মন্ত্রিত্ব নিয়েছে, তাই ভয়ে কিছু বলছে না। কিন্তু কর্মীরা চীৎকার করছে। শুধু তাই নয়, ফরওয়ার্ড ব্লক কর্মীরাও সি পি এম-এর হাতে মার খাচ্ছে। নেতাজীর ছবি নিয়ে এরা ভোট চেয়েছে। একদিন নেতাজী বলেছিলেন, "তোমরা আমাকে রক্ত দাও, আমি তোমাদের স্বাধীনতা দেব।" সেই নেতাজীর তৈরী করা ফরওয়ার্ড ব্লক আজ প্রমোদবাবু, জ্যোতিবাবুকে বলছে, "আমাদের মন্ত্রিত্ব দাও, আমরা তোমাদের দাসত্ব করব।" এঁদের লজ্জা হচ্ছে না মন্ত্রিত্বে থাকতে, এই সরকারে থাকতে। তারপর অল ইণ্ডিয়া তারকেশ্বর মার্কসবাদী ফরওয়ার্ড ব্লক নেতা রাম চাটার্জী এখন পি জি হাসপাতালে পড়ে আছেন। কিন্তু তার দলের কর্মীরা সি পি এম-এর হাতে মার খাচ্ছে। আমি হাওড়ার প্রতিনিধি হলেও তারকেশ্বরে আমার বাড়ী। আমি নির্বাচনের পর সেখানে গিয়েছিলাম এবং মার্কসবাদী ফরওয়ার্ড ব্লক কর্মীদের ওই অবস্থা দেখে এসেছি। এরপরও এঁরা বলছেন পশ্চিমবাংলায় শান্তি-শৃঙ্খলা বিরাজ করছে। আমি বলব এই শান্তি হচ্ছে শ্মশানের শান্তি। মাননীয় সদস্য যামিনীবাবু সুব্রতবাবু সম্বন্ধে এখানে দুটি কথা বলেছেন। সুব্রতবাবু একটি কথার জবাব দিয়েছেন এবং সেটা হচ্ছে জয়প্রকাশ নারায়ণ সম্বন্ধে। যামিনীবাবু বলেছেন, সুব্রতবাবু ফিল্ম ফেষ্টিভাল-এ গুণ্ডাদের নিয়ে আক্রমণ করেছিলেন। আমি তাঁকে জিজ্ঞেস করছি, তিনি নিজের সামনে আয়না রেখে কথা বলছেন কিনা? ফিল্ম ফেষ্টিভাল যেটা হয়েছিল সেখানে দেখেছি শ্রীমতী সুচিত্রা সেন, কানন দেবী এবং অসিত চৌধুরী—এঁরা কংগ্রেস (ই)-র লোক কিনা জানি না—তাঁরা নিমন্ত্রিত হন নি এবং তারই প্রতিবাদ করতে গিয়েছিলেন সুব্রতবাবু। তারপর রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন, ৫ বছরের অসমাপ্ত কাজ তাঁরা করবেন। তাঁরা এই ৫ বছরে যে অসমাপ্ত কাজ ফেলে গেছেন তার নমুনা আমরা কয়েকটি বিভাগে দেখেছি। পশ্চিমবাংলার মানুষ তাঁদের কাছ থেকে এত বেশী শিক্ষা পেয়েছে যে, শিক্ষামন্ত্রী হেরে গেছেন। পশ্চিমবাংলার মানুষ এত খাদ্য পেয়েছে যে, খাদ্যমন্ত্রী হেরে গেছেন। পশ্চিমবাংলার মানুষকে তাঁরা এত বেশী সংস্কৃতিবান করে তুলেছেন যে, তাঁদের সংস্কৃতিমন্ত্রী হেরে গেছেন। কুটির শিল্পমন্ত্রী হাওড়ায় হেরে গেছেন, পরিবহণ মন্ত্রী হেরে গেছেন। এরপরও এঁরা চিৎকার করে বলছেন অসমাপ্ত কাজ তাঁরা করবেন। ফুড ফর ওয়ার্কের যে কাজ বিগত ৫ বছরে আমরা দেখেছি সেটা ফুড ফর ওয়ার্ক নয়, সেটা হচ্ছে ফুড ফর ওয়ার্কার।

এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার যে রাশি রাশি টাকা দিয়েছে, গম দিয়েছে সেটা গ্রামের সাধারণ মানুষের কাজে লাগেনি, সেটা ওঁরা ওঁদের ওয়ার্কারদের দিয়েছেন। গত ৫ বছরে কেন্দ্রীয় সরকার এঁদের ৩০০ কোটি টাকা দিয়েছে, কিন্তু তার বিনিময়ে এঁরা ৩০ কোটি টাকার বাৎসরিক উৎপাদন দেখাতে পারেন নি। সেই অসমাপ্ত কাজ আরও ৫ বছর ক্ষমতায় থেকে এঁরা করবেন—একথা রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। স্যার, আমি আশা করেছিলাম রাজ্যপালের ভাষণে থাকবে সম্প্রতি যেটা রাষ্ট্রপতির সম্মতি লাভ করেছে। ১৯৭৮ সালের ১ মার্চ থেকে হাওড়া পৌরসভা বোর্ড চলছে। পেছনের দরজা দিয়ে ঢুকে মনোনীত সদস্যদের নিয়ে এই বোর্ড চালান হচ্ছে। সেখানে নির্বাচন হবে সেকথা কিন্তু এই ভাষণে কোথাও বলা হল না। আমি আশা করেছিলাম এই নির্বাচনের প্রসঙ্গটি ভাষণে থাকবে। আমার মনে হচ্ছে সেখানে ওঁরা নির্বাচন করবেন না। হাওড়া পৌরসভার মধ্যে হাওড়া উত্তর এবং মধ্য হাওড়ায় কংগ্রেস এই নির্বাচনে জিতেছে, কাজেই নির্বাচন হলে সেখানে বামফ্রন্ট স্বখাত সলিলে ডুবে মরবে। তাই তাঁরা সেখানে নির্বাচন করতে চান না। এই কথাগুলি বলে রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমানস ভুঁইয়া:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৪ই জুন এই বিধানসভায় মাননীয় রাজ্যপাল মহোদয় যে লিখিত ভাষণ প্রদান করেছিলেন তার বিরুদ্ধে আমাদের পরিষদীয় দলের তরফ থেকে ব্যক্তিগতভাবে তীব্র প্রতিবাদ জানাই। তার কারণ সরকারী দলের সদস্যরা এবং বিরোধী পক্ষে আমরা যারা আছি, তারা সকলেই একটা ব্যাপারের উপর তথ্যভিত্তিক আলোচনা করছি—রিগিং, আক্ষরিক অর্থে এই রিগিং-এর বিভিন্ন মানে করা যায়। প্রথম ইন্ এ্যাপ্লিকেশন, সিলেক্টিভ হতে পারে, ইমপ্লিমেন্ট করে দেখিয়ে দিয়েছেন মাননীয় রিগিং মাস্টার জেনারেল জ্যোতিবাবু। আমি সে প্রসঙ্গে যাচ্ছি না। এই হাউসে অনেকক্ষণ ধরে যে আলোচনা হচ্ছে, হাউসের মধ্যে আমি আশা করতে পারি আমাদের পক্ষে এবং বিরোধী পক্ষে যে সমস্ত সদস্যরা আছেন, সকলেই সুস্থ মস্তিষ্ক সম্পন্ন সদস্য এবং তাঁরা সকলেই তাঁদের আলোচনার মাধ্যমে নিশ্চয়ই একটা সিদ্ধান্তে উপনীত হয়ে গিয়েছেন। আমি এই প্রসঙ্গে বলতে চাচ্ছি যে, মাননীয় রাজ্যপালের ভাষণে স্বাস্থ্য সমস্যা সম্পর্কে কোন প্রতিকার বা পথনির্দেশ নেই। পশ্চিমবাংলার বিভিন্ন খবরের কাগজের মাধ্যমে বিভিন্ন রাজনৈতিক নেতারা, বিশেষ করে সরকারী দলের নেতারা, স্বাস্থ্যমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী এমন সব কথা মাঝে মাঝে বলেন এবং বিগত সরকারের এই বিভাগের

সাময়িক ভারপ্রাপ্ত দৌড়ঝাঁপ মন্ত্রী, যিনি কঠোর বুদ্ধিসম্পন্ন, তাঁকে আমি ব্যক্তিগত ভাবে জানি—তিনি যতীনবাবু। এঁরা যে সমস্ত মন্তব্য করেন স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে, তাতে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ, চিকিৎসক, ডাক্তার, সকলের মধ্যে এক হতাশার সৃষ্টি করেছে। এর কোন প্রতিকার রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আমরা সকলেই জানি মাননীয় সদস্যরা অসুখ করলে ডাক্তার ডাকেন বাড়ীতে, নয়ত হাসপাতালে যান। আপনারা দেখেছেন বিগত ৫ বছরে কলকাতার প্রতিটি হাসপাতালের—এস এস কে এম, এন আর এস, আর জি কর, বাঙুর থেকে আরম্ভ করে প্রত্যেকটি সদর হাসপাতালে এবং সাবসিডিয়ারী হেলথ সেন্টারেও কি ধরনের অব্যবস্থা চলেছে। প্রত্যেকটি হাসপাতালের গায়ে ঔষধের দোকানগুলিতে সি এম এস-এর স্ট্যাম্প মারা ঔষধ প্রকাশ্য দিনের বেলায় বিক্রী হচ্ছে। ( নয়েজ ) ...... মাননীয় সদস্যরা একটু ধৈর্য ধরুন, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। আমি এই প্রসঙ্গে তুলছি একটা ব্যাপার। প্রমোদবাবু আলিমুদ্দিন ষ্ট্রীট থেকে এক ফতোয়া জারি করলেন ডঃ নলিনী গুহের ক্যালকাটা হার্ট সেন্টার উদ্বোধন করতে গিয়ে, এটা নাকি বিদেশে ডাক্তার পাচার করবার ব্যবসা খুলেছে। আমি এর প্রতিবাদ করেছিলাম সংবাদ-পত্রের মাধ্যমে এবং সংগঠনের মাধ্যমে। সাধারণতঃ দেখা গেছে পয়েন্ট ফাইভ পারসেন্টের বেশী বাইরে যান না, বিদেশে যেতে গেলে অনেক রেষ্ট্রিকশন আছে, ব্যক্তিগত স্পনসরশিপ ইত্যাদির ব্যাপার আছে। আপনি জানেন বিগত যে স্বাস্থ্য-মন্ত্রী ছিলেন শ্রীঅজিত পাঁজা, তিনি জেলার কোটা করে দিয়েছিলেন এবং নতুন যারা পাশ করে বেরোবে তাদের ক্ষেত্রে বণ্ডের ব্যবস্থা করেছিলেন, তাতে ৫ বছরের জন্য পাশ করে ডাক্তারকে স্বাস্থ্যকেন্দ্রে গিয়ে কাজ করার ব্যবস্থা করেছিলেন।

[ 7.15—7.25 P. M. ]

অত্যন্ত দুঃখের কথা, মাননীয় সরকারী দলের সদস্যবৃন্দ জেনে রাখুন, আপনারা জানেন না, যাঁরা অনভিজ্ঞ, তাঁরা জেনে রাখুন, গতবারে খবরের কাগজের মাধ্যমে শুধুমাত্র রাজনৈতিক চটকদারী করার জন্য বলা হয়েছে ডাক্তাররা গ্রামে যাচ্ছে না। আপনারা জেনে রাখুন, গত পাঁচ বছর থেকে আজ পর্যন্ত জেলা-ভিত্তিক ছাত্ররা বিভিন্ন গ্রামে-গঞ্জে এবং জেলা থেকে সিলেক্ট হয়ে এখানে পড়তে আসে। তাদের বণ্ড দিতে হয়েছে, তারা বাধ্য জেলাতে, গ্রামে চাকরি নেবার জন্য। কিন্তু অত্যন্ত দুঃখের ব্যাপার গত পি এস সি পরীক্ষা হয়ে গেছে। ৬ হাজার ডাক্তার সেই টেস্টের সামনে দাঁড়িয়েছিল এবং আপনারা শুনলে অবাক হয়ে যাবেন তার মধ্যে সাড়ে চার

হাজার ডাক্তারকে রিগ্রেট লেটার পাঠানো হয়েছে। এতই যদিক ডাক্তারের চাহিদা, এতই যদি স্বাস্থ্যমন্ত্রী, মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্ট সরকারের চোখ দিয়ে জনসাধারণের জন্য অবিরত জল ঝরছে, গ্রামের মানুষের চিকিৎসা হচ্ছে না, স্বাস্থ্যকেন্দ্র খালি পড়ে রয়েছে, চিকিৎসার দরকার আছে, ওষুধের দরকার আছে, কেন তাঁরা তাহলে ডাক্তারদের রিগ্রেট লেটার পাঠাচ্ছেন? কেন তাঁরা পি এস সি'র চেয়ারম্যানকে বলছেন না যে, সমস্ত ডাক্তার পাঠাও, তাদের আমরা গ্রামে পাঠাবো। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি, এর মধ্যে কোন রাজনীতি নয়, আপনাদের কাছে আমরা বিনীত আবেদন রাখছি, আপনারা সম্মিলিতভাবে চেষ্টা করুন, আমি আপনাদের কাছে সেই রিগ্রেট লেটারগুলো পাঠিয়ে দেব। আমি আপনাদের লিস্ট দিয়ে দেব, যে ডাক্তাররা গ্রামে যেতে ইচ্ছুক। কিন্তু এই সরকার ডাক্তারদের নিয়ে চটকদারী রাজনীতি করতে চান। এই সরকার গ্রামের মানুষের চিকিৎসা করাতে চান না। তাই বাচালের মতো ডিপ্লোমা অব কমিউনিটি মেডিকেল কোর্স নামে একটা কোর্স চালু করে দিলেন। শুধুমাত্র গ্রামের মানুষকে ধোঁকা দেবার জন্যই এটা করেছেন। কারণ ওঁরা জানেন যে, এই ডিপ্লোমা অব কমিউনিটি মেডিকেল কোর্স একটা চটকদারী ব্যাপার। এটাকে চালু করা যাবে না, শুধু গ্রামের মানুষকে ওঁরা দেখাতে চান যে, দেখ আমরা তোমাদের জন্য কি করেছি। অত্যন্ত দুঃখের ব্যাপার, সেই সমস্ত অত্যন্ত ভাল ছেলেগুলোর তাদের ভবিষ্যত নষ্ট করে, তাদের চটকদারী কথাবার্তা বলে, তাদের সেই সমস্ত কলেজগুলোতে ভর্তি করে তাদের ভবিষ্যত নষ্ট করে দিয়েছেন এই সরকার। শুনলে অবাক হয়ে যাবেন, ১২০ জনের মধ্যে মাত্র ২০ জন পরীক্ষা দিয়েছে ১০০ জন পরীক্ষা দেয়নি। এর থেকে লজ্জার ব্যাপার আর কি হতে পারে? তাই আপনাদের কাছে আমি বিনীত ভাবে অনুরোধ রাখছি—

(গোলমাল)

সুস্থ মস্তিষ্কসম্পন্ন যদি কেউ থাকেন তাহলে তাঁরা শুনুন, যদি কেউ অসুস্থ থাকেন তাহলে চুপ করে বসে থাকুন। সুস্থ মস্তিষ্কে যাঁরা আছেন তাঁরা এই বিষয়ে চিন্তা করবেন—

(গোলমাল)

**মিঃ স্পীকার:** মাননীয় সদস্যদের আমি আবার বলছি, এই রকমভাবে গোলমাল করলে চলবে না। যখন কোন একজন মাননীয় সদস্য বলবেন তখন

যেন কোন ডিস্টারবেন্স না হয়। যদি কোন কথা থাকে, পয়েন্ট অফ অর্ডার থাকে তাহলে সেই সদস্যের বক্তব্যের পরে তিনি তাঁর পয়েন্ট অফ অর্ডার তুলবেন। মাঝখানে কিছু বলবেন না।

**শ্রীমানস ভুঁইয়া :** আপনারা দেখেছেন কিছুদিন আগে সংবাদপত্রের মাধ্যমে, আমরাও লক্ষ্য করেছি যে, কলকাতার মেডিকেল কলেজগুলোতে ডাক্তার শিক্ষকদের নন্‌প্র্যাকটিশিং করে দেওয়া হয়েছে। খুব ভাল কথা। আমরা সকলে মিলে এটাকে ওয়েলকাম জানাব। আমরা পাশাপাশি পর্যালোচনা করে দেখলাম ভারতবর্ষের কোন্ কোন্ স্টেটগুলোতে মেডিকেল কলেজের শিক্ষকদের যোগ্য মর্যাদা, তাঁদের বেসিক এ্যামিনিটিস, তাঁদের ফেসিলিটিজ এবং সুস্থভাবে বেঁচে থাকার মত জিনিসপত্র দিয়ে তাঁদের মর্যাদা দেওয়া হয়েছে। দেখলাম ম্যাডরাসে, কর্ণাটকে দিল্লীতে—এইসব জায়গায় তাঁদের কি কি এ্যামিনিটিজ দেওয়া হচ্ছে। আমি তথ্য দিয়ে দেখিয়ে দেব এই জিনিস সব জায়গায় ফেল করেছে এবং সেইসব ডাক্তাররা দু' নম্বরী প্র্যাকটিস করছেন। বেশী বেশী করে জনসাধারণকে চিট করছেন। আমি ব্যক্তিগতভাবে ডাক্তার, আমি আপনার মাধ্যমে অত্যন্ত বিনয়ের সঙ্গে এই আবেদন রাখছি ডাক্তারদের কাছে যে—

( গোলমাল )

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা তারপর কাগজে দেখলাম যতীনবাবু কিছু কথা বলেছেন। তিনি যা বলেছেন সেই বিষয়ে আমাদের সংশয় জাগে। স্যার, পশ্চিমবঙ্গের জনসাধারণের স্বার্থে মেডিকেল কলেজের ছাত্র-ছাত্রীদের কথা বিবেচনা করে দৃঢ় পদক্ষেপ নেবেন। এই কথা বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর গুরুত্বপূর্ণ আলোচনা চলছে, অথচ মন্ত্রীদের চেয়ারগুলি সব ফাঁকা পড়ে আছে। একজন মন্ত্রীও সেখানে উপস্থিত নেই। কোন গুরুত্বপূর্ণ বিষয় আলোচনার সময় কোন মন্ত্রী উপস্থিত থাকবেন না—এইভাবে আলোচনা চলতে পারে না। তাই আমি অনুরোধ করছি আজকের মত আপনি সভা মুলতুবি করে দিন, না হয় আপনি মন্ত্রীদের ডেকে পাঠান।

**শ্রীবিজেন্দ্রনাথ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণ সমর্থন করে আমি দু'-চারটি কথা বলব। মিঃ স্পীকার, স্যার, সেদিন রাজ্যপাল ভাষণ পাঠ করবার সময় বিরোধী দলের সদস্যরা যে আচরণ করলেন সেটা তুলনাহীন। তারপরের দিনও ঠিক সেই রকমই আচরণ করলেন। আজকে বিরোধী দলের হুইপের মুখ থেকে শুনলাম যে, তাঁদের ভাষণ দেবার সময় আমাদের শান্ত থাকতে অনুরোধ করলেন। এই কথা সেদিন বোধ হয় তাঁদের মনে ছিল না। বিগত ১৯শে মে-র নির্বাচনকে কেন্দ্র করে বিরোধী দল আমাদের বিরুদ্ধে এবং নির্বাচন পরিচালনার বিষয়ে কটাক্ষ করেছেন। নির্বাচনের বিভিন্ন ফলাফল মাননীয় সদস্যরা এখানে তুলে ধরেছেন সংখ্যা তথ্যের ভিত্তিতে। আমি আমার নির্বাচন এলাকার কিছু কথা এখানে তুলে ধরব। এর থেকেই প্রমাণ হবে যে, বিগত নির্বাচনে ওরা অনেক বেশী ভোট পেয়েছে। তাহলে কি এই কথা বলা যায় যে, ওরা রিগিং করে বেশী ভোট পেয়েছে? যেমন ধরুন আমার নির্বাচনী ক্ষেত্রের ৩৭নং ওয়ার্ডে ৪৬নং বুথে ফ্রন্ট যেখানে ২২৭টি ভোট পেয়েছে, ওরা পেয়েছে ৪১২টি ভোট। ৫৩নং বুথে ফ্রন্ট পেয়েছে ৩৬৫টি ভোট, ওরা পেয়েছে ৩২৮টি ভোট, ৩১নং বুথে ফ্রন্ট পেয়েছে ৩২২টি ভোট, ওরা পেয়েছে ৩০৪টি ভোট। বিগত ১৯৭৭ সালের নির্বাচনে ওরা যেখানে ১৯ হাজার ভোট পেয়েছিল, এইবারে সেখানে ৪১ হাজার ভোট পেয়েছে। তাহলে কি ওরা রিগিং করে এত ভোট বাড়িয়েছে?

[ 7.25—7.35 P. M. ]

১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত যে সাফল্যগুলি আমাদের সরকার অর্জন করেছে সেগুলি সম্পর্কে ওঁদের কোন বক্তব্য নেই। স্যার, গ্রামবাংলায় বহু স্কুল খোলা হয়েছে। যেখানে প্রাথমিক স্তরের শিক্ষা আদৌ কোনদিন পৌঁছায় নি, সেখানে সে ব্যবস্থা করা হয়েছে। বহু মাধ্যমিক বিদ্যালয় খোলা হয়েছে। এক কথায় বলা যায়, যেখানে গ্রামবাংলায় শিক্ষার কোন সুযোগ-সুবিধা ছিল না, সেখানে সে ব্যবস্থা করা হয়েছে। স্যার, আমার এলাকার কথা বলতে পারি, সেখানে ১০ কিলোমিটারের মধ্যে অনেক ক্ষেত্রে বিদ্যালয় ছিল না, আজ সেখানে বিদ্যালয় মঞ্জুর করা হয়েছে। তা ছাড়া অনুন্নত সম্প্রদায়ের ছেলেমেয়েরা, পার্বত্য উপজাতির ছেলে-মেয়েরা—যারা আগে স্কুলে পড়তে পারতো না পয়সার অভাবে মাহিনা দিয়ে, আজ সেখানে তো মাহিনা দিতেই হয় না বারো ক্লাশ পর্যন্ত—তা ছাড়াও ২০ টাকা করে তারা মাসে পাবে, যাদের পরিবারের আয় ৩০০ টাকা পর্যন্ত তপসিলীদের ক্ষেত্রে এবং ৫০০ টাকা ট্রাইবালদের ক্ষেত্রে। এই সাফল্যগুলি ওঁরা দেখতে পান নি। এই

যে আজকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক করা হয়েছে এতে কিন্তু শুধু বামপন্থীদের ছেলেমেয়েরাই সুযোগ পাচ্ছে না, তথাকথিত ঐ যাঁরা আমাদের বিরোধী দল তাঁদের ছেলেমেয়েরাও সে সুযোগ পাচ্ছে। তারপর পঞ্চায়েতগুলিতে যে সাফল্য আমরা অর্জন করেছি সেগুলিকেও ওঁরা বিকৃত করার চেষ্টা করছেন। আগে যেটা এফ এফ ডব্লু ছিল, পরবর্তীকালে সেটা এন আর ই পি করা হয়েছে, সেখানে কায়দা করে গমের পরিমাণ কমিয়ে দেওয়া হয়েছে পশ্চিমবঙ্গ সরকারকে বেকায়দায় ফেলার জন্য। অবশ্য আমাদের সরকার তাতে থেমে যান নি, সেখানে মজুরি হিসাবে ৪৷৷ টাকা করে দিচ্ছেন এবং এককেজি করে শস্য দিচ্ছেন। এগুলি হচ্ছে আমাদের সাফল্যের দিক, এগুলির দিকে ওঁদের দৃষ্টি পড়ে না। স্যার, এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে আন্তরিক ভাবে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুরেশ সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত ১৪ই জুন, ১৯৮২ মাননীয় রাজ্যপাল মহাশয় এই বিধানসভায় যে ভাষণ দিয়েছেন সেটাকে সমর্থন করে ২/৪টি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। প্রথমতঃ বিরোধীপক্ষ থেকে বারবার বলা হচ্ছে রিগিং-এর কথা। স্যার, কি ভাবে বামফ্রন্ট সরকার ১৯৮২ সালে বিপুল সংখ্যাগরিষ্ঠতা নিয়ে ক্ষমতায় এসেছে সে সম্পর্কে কিছু বলব এবং আত্মসমালোচনা-মূলক ভাবে আমাদের বামফ্রন্ট সরকারের কাছে কিছু বক্তব্য রাখবো। আমি মুখ্যতঃ আমার বিধানসভা কেন্দ্রের সমস্যার কথাই বলব। স্যার, আমি যে বিধানসভা কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছি সেটা হচ্ছে একটা হস্তান্তরিত এলাকা। ইসলামপুর মহকুমাতে পড়ে। আমার এলাকাটি বিগত ১৯৫৬ সালে পশ্চিমবঙ্গের সঙ্গে যুক্ত হয়েছে। ওখানে কংগ্রেস আমলে খুব বেশী যে উন্নয়নমূলক কাজকর্ম হয়েছে তা কিন্তু নয়, বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর ঐ এলাকার কিছু কিছু উন্নতি হয়েছে। তবে সামগ্রিক ভাবে আমার এলাকার কৃষকের যে সমস্যা, চাষের যে সমস্যা, সেচের যে সমস্যা, শিক্ষার যে সমস্যা—সেগুলি কিন্তু থেকেই গিয়েছে। আমি স্যার, আপনার মাধ্যমে আমাদের বামফ্রন্ট সরকারের বিভিন্ন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়দের কাছে আবেদন করবো, ঐ এলাকার সামগ্রিক উন্নয়নের জন্য একটি ডেভেলপমেন্ট বোর্ড গঠন করা হোক এবং তার মাধ্যমে ওখানকার সংখ্যালঘু সম্প্রদায়ের, আদিবাসী, তপসিলীদের, প্রান্তিক চাষীদের এবং সামগ্রিকভাবে সমস্ত এলাকার উন্নতি বিধান করা হোক। স্যার, আপনি জানেন, ১৯৫৬ সালের পর এই এলাকার সাথে আমাদের যে জেলা সদর বালুরঘাট তার রেলের যোগাযোগ নেই। কেন্দ্রীয় সরকারের কাছে বারবার আবেদন করা

সত্বেও একটা মহকুমা একটা জেলা শহর থেকে সম্পূর্ণ ভাবে বিচ্ছিন্ন হয়ে পড়ে আছে, এ বিষয়ে সরকার কোন সময়ই মাথা ঘামান নি।

আমি আশা করবো যে, আমাদের বর্তমান বামফ্রন্ট সরকার, যারা উন্নয়নমূলক ৩৪-দফা কর্মসূচী গ্রহণ করেছেন এবং ১৮-দফা কর্মসূচীর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করেছেন, সেই কথাটা আবার তোলা হবে। ইসলামপুর, বালুরঘাট সদরের সঙ্গে রেল লাইন যুক্ত করা হোক, যাতে সাধারণ মানুষ, খেটে খাওয়া মানুষ সদরের সঙ্গে যোগাযোগ রক্ষা করতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রিগিংয়ের প্রশ্ন অপোজিশানের কংগ্রেস পক্ষ থেকে বারে বারে বলা হচ্ছে। একথা বারে বারে উঠেছে যে, বামফ্রন্ট কত ভোট পেয়েছে। ১৯৮২ সালের নির্বাচনে তারা কত ভোট পেয়েছে। আমি আপনার কাছে এই কথা বলতে চাই এবং এটা যদি বিশ্লেষণ করা যায় এবং এর থেকে যে সিদ্ধান্ত নেওয়া যায় সেটা হচ্ছে, বিগত নির্বাচনে কোন রিগিং হয় নি। রাজ্যপালের ভাষণেও সে কথা পরিষ্কার ভাবে বলা হয়েছে। কলকাতার ২২টি নির্বাচনী কেন্দ্রে যেভাবে ভোট হয়েছে, যেখানে বামফ্রন্টের ৬টি সিটিং সিট নষ্ট হয়েছে এবং ১১টি কংগ্রেস পার্টি দখল করেছে—সেই দিক থেকে যদি ভোটের ফলাফল বিশ্লেষণ করা যায় তাহলে এই চিত্রটা পাওয়া যায়। ১৯৭৭ সালে কলকাতায় ২২টি বিধানসভা কেন্দ্রের টোটাল ভোট যা পুল হয়েছিল তার কংগ্রেস পার্টি পেয়েছিল শতকরা ২৪ ভাগ। তারপরে ১৯৮০ সালে যে লোকসভার নির্বাচন হয় তাতে টোটাল ভোট যা পুল হয়েছিল তার শতকরা ৪২ ভাগ কংগ্রেস পার্টি পেয়েছিল। ১৯৮২ সালে এটা দাঁড়ায় ৪৩·২৭ ভাগ। এক কথায় বলতে গেলে ১৯৭৭ সালে কংগ্রেস যেখানে শতকরা ২৪ ভাগ ভোট পেয়েছিল, ১৯৮২ সালে সেখানে কংগ্রেস ৪৩·২৭ ভাগ ভোট পেয়েছে। এটাকে কি রিগিং বলা যেতে পারে? অর্থাৎ এক কথায় বলতে গেলে ১৯৮২ সালে যে ভোট পুল হয়েছিল সেখানে বামফ্রন্ট এবং কংগ্রেস মিলে শতকরা ৯৫টি ভোট পেয়েছিল। ১৯৮২ সালে ভোটের সংখ্যা বেড়েছে এবং ভোটদাতারাও স্বতঃস্ফূর্ত ভাবে ভোট দিয়েছেন এবং তাতে বামফ্রন্টের কিছুটা লাভ হয়েছে এবং সঙ্গে সঙ্গে কংগ্রেসেরও কিছুটা লাভ হয়েছে। এই হল কলকাতা বিধানসভার কেন্দ্রগুলির তথ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে আমি আমার নিজের বিধানসভা কেন্দ্রের কথা বলবো। আমি মাত্র ৮টি বুথের হিসাব দেব এবং এই বুথগুলির হিসাব বিশ্লেষণ করলে বোঝা যাবে যে, রিগিংয়ের কোন প্রশ্ন আসতে পারে না। রাঘাবপুর বুথ—কংগ্রেস (আই) ৬৪২ ভোট পেয়েছিল, ফরোয়ার্ড ব্লক ১১৮ পেয়েছিল। কান্তিরপা বুথ—কংগ্রেস (আই) ৫৭৪ ভোট পেয়েছে, ফরোয়ার্ড ব্লক পেয়েছে ৮৭। বিলাসপুর—কংগ্রেস (আই)

পেয়েছে ৫১১টি ভোট, ফরোয়ার্ড ব্লক পেয়েছে ৭৫। সিমলিয়া-ডাইটন—এখানে দুটো বুথ ছিল। একটিতে কংগ্রেস (আই) পেয়েছে ৫৯০ ভোট, আর ফরোয়ার্ড ব্লক পেয়েছে ৪০ ভোট। আর একটিতে কংগ্রেস (আই) পেয়েছে ৬১৩ ভোট এবং ফরোয়ার্ড ব্লক পেয়েছে ৫৮ ভোট। গোসিয়া মাদ্রাসা—কংগ্রেস পেয়েছে ৫২৬ ভোট, ফরোয়ার্ড ব্লক পেয়েছে ২৫ ভোট। পদমদহরা বুথে কংগ্রেস (আই) পেয়েছে ৫৫৫ ভোট, আর ফরোয়ার্ড ব্লক পেয়েছে ২৩০ ভোট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই উদ্ধৃতি দেবার কারণ হচ্ছে সাধারণ মানুষের মধ্যে চেতনা বেড়েছে, তাঁদের ভোট সম্পর্কে জ্ঞান বেড়েছে, রাজনীতি সম্পর্কে জ্ঞান বেড়েছে এবং তাঁরা স্বতঃস্ফূর্ত ভাবে এসে ভোট দিয়েছেন। সেই ভোট কংগ্রেসও বেশী পেয়েছে এবং আমরা অল্প পেয়েছি। এখানে কংগ্রেস পক্ষ থেকে বারে বারে রিগিংয়ের কথা বলা হচ্ছে। আমি মনে করি সেই রিগিংয়ের জবাব পেতে হলে এই বিধানসভায় নয়, ইন্দিরা গান্ধী নয়, ইলেকশান কমিশন নয়—গ্রামের খেটে খাওয়া মানুষ, মেহনতী মানুষ, বর্গাদার, আধিয়ারের কাছে গিয়ে দাঁড়াতে হবে, তাহলে তাঁরা সেই জবাব পাবেন। কাজেই রিগিংয়ের কোন প্রশ্ন এখানে উঠতে পারে না। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশুভেন্দু মণ্ডল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এবারে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ যেভাবে ভোট দিয়ে বামফ্রন্ট সরকারকে পুনরায় প্রতিষ্ঠিত করেছে, সেটা এক ইতিহাস সৃষ্টি করেছে। রাজ্যপাল সঠিকভাবে তাঁর বক্তব্য রেখেছেন। নির্বাচনের আগে নানা রকম ভাবে চেষ্টা চলছিল যাতে নির্বাচন না হয়। নির্বাচনকে বাধা দেবার জন্য নানা রকম চেষ্টা হয়েছিল।

[ 7 35—7.46 P.M. ]

মামলা-মকদ্দমা, কত কি হয়েছিল, যা পশ্চিমবাংলার মানুষ আগে কখনও দেখেনি। কিন্তু পশ্চিম বাংলার মানুষের মাঝে বিগত ৫ বছর বামফ্রন্ট সরকার যেভাবে তাদের ৩৬-দফা কর্মসূচী নিয়ে চলেছিল তা মানুষ দেখেছে। সেই কর্মসূচী মানুষকে উৎসাহিত করেছিল। বামফ্রন্ট সরকার পঞ্চায়েত নির্বাচন করে জনগণের হাতে যেটুকু ক্ষমতা দিয়েছিল তা ব্যবহারের দ্বারা গ্রামে গ্রামে যেভাবে

কাজ হয়েছে তাতে মানুষ বুঝতে পেরেছে ৩০ বছরের কংগ্রেস রাজত্বের সঙ্গে বিগত ৫ বছরের বামফ্রন্ট রাজত্বের পার্থক্যটা। ৩০ বছরেও কংগ্রেস যেসব কাজ কখনও করবার চেষ্টা করেনি, বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেই সে সমস্ত কাজে হাত দেয়। এর মধ্যে দিয়েই মানুষ বামফ্রন্টের রাজনীতি আর কংগ্রেসের রাজনীতির পার্থক্যটা ধরে ফেলে। এখানে একজন বিরোধী সদস্য উৎফুল্ল হয়ে বলেছেন যে, বিগত ৫ বছরে পশ্চিমবাংলার কোথাও ১ ইঞ্চিও নতুন রাস্তা হয় নি। তা আমি তাঁকে বলি যে, আমার এলাকার পাশেই শহীদ ক্ষুদিরাম বোস রোড নামে রাস্তাটা গিয়ে একটু দেখে আসুন। শহীদ ক্ষুদিরাম বোসের জন্মভূমিতে তাঁরই নামে পিচের রাস্তা হয়েছে। হ্যাঁ, একথা ঠিক যে, আমরা বহু রাস্তার দাবী করেছিলাম, বহু রাস্তার জন্য আবেদন করেছিলাম, কিন্তু বহু রাস্তা হয় নি। তবে নিশ্চিতভাবে সত্য যে, প্রতিটি নির্বাচনী এলাকায় অন্ততঃ একটা করেও রাস্তা হয়েছে। তা ছাড়াও বহু এলাকায় বহু পিচের রাস্তা হয়েছে। যেখানে ৩০ বছরের কংগ্রেস রাজত্বে কোথাও একটাও ছোট পুল পর্যন্ত হয় নি, সেখানে বিগত পাঁচ বছরের মধ্যে আমার এলাকায় ২৩টি ছোট পুল হয়েছে। আমি ইতিপূর্বে এখানে বলেছিলাম যে, ছোট ছোট খালের ওপর যদি পুল বেঁধে দেওয়া যায় তাহলে গ্রামের মানুষের ফসল ইত্যাদি নিয়ে যেতে সুবিধা হয়। পরবর্তীকালে গ্রামে সে সমস্ত কাজ হয়েছে। মানুষ এসব দেখেছে। কংগ্রেসী আমলে ১২ ক্লাশ পর্যন্ত ফ্রিতে শিক্ষার ব্যবস্থা করা হয় নি বা সরকার থেকে শিল্পীদের অনুদান দেওয়া হয় নি। গ্রামে গ্রামে রাস্তাঘাট করা হয় নি, নতুন স্কুল মঞ্জুর করা হয় নি। আমার এলাকায় বামফ্রন্ট সরকারের আমলেই দুটি নতুন স্কুল মঞ্জুর করা হয়েছে। একটা হাই স্কুল ( ১০ ক্লাশ পর্যন্ত ), আর একটি স্কুল আগে মাত্র টু ক্লাশ পর্যন্ত ছিল, সেটিকে পূর্ণ প্রাথমিক স্কুলে রূপান্তরিত করা হয়েছে, অর্থাৎ ফোর ক্লাশ পর্যন্ত সেখানে শিক্ষা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। সিদ্ধার্থ রায়ের সময়ে—কংগ্রেসী আমলে আমরা দেখেছি, কিছু কিছু প্রাথমিক স্কুল গজিয়ে উঠেছিল, কংগ্রেসীরা চাকুরী পাবার লোভে কোথাও কিছু নেই একটা করে স্কুল গজিয়ে ফেলেছিল। আমরা জানি সেগুলি আদৌ কোন স্কুলই নয়। যার ফলে সেগুলিকে মঞ্জুর করা হয় নি। আজকে গ্রামবাংলায় পঞ্চায়েতের কাজ এবং অন্যান্য কাজের মাধ্যমে জনগণের মধ্যে একটা নতুন চেতনা এসেছে এবং সে সঙ্গে বামফ্রন্টের রাজনৈতিক চিন্তাধারা মানুষের মধ্যে প্রসারিত হয়েছে। তাই তো পশ্চিমবাংলায় আবার বামফ্রন্ট জিতে এসেছে। কংগ্রেসীরা চেয়েছিলেন বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকতে পশ্চিমবাংলায় যেন ভোট না হয়। ওঁরা চেয়েছিলেন রাষ্ট্রপতি শাসনে ভোট হোক, তাহলে সমাজবিরোধীদের দিয়ে বুথ দখল করে ভোট

করতে পারবেন। যা '৭২ সালে করেছিলেন। আজকে সে উদ্দেশ্য ব্যর্থ হয়েছে। এর জন্যই তো আজকে ওঁদের এত জ্বালা। ওঁদের এত চেষ্টার পরেও ভোট বন্ধ হল না, তবুও ভোট হয়েছে এবং আমরা জিতেছি। গ্রামের মানুষ আশ্চর্য হয়ে যাচ্ছে য, কলকাতা শহরের মত জায়গায় ৩রা এপ্রিল ধর্মঘটের নামে মানুষ খুন করা হলো, ট্রামে-বাসে আগুন লাগিয়ে দেওয়া হলো, কর্মরত মানুষদের খুন করা হলো, সেই কলকাতা শহরে কি করে কংগ্রেস জেতে? আজ গ্রামের মানুষের রাজনৈতিক চেতনা বেড়েছে। শ্রেণীসংগ্রাম শুরু হয়েছে এবং আগামী দিনে আরো হবে। বামফ্রণ্টের ৫ বছর রাজত্বে ক্ষেতমজুররা ধর্মঘট করতে শিখেছে। এর আগে আমাদের মেদিনীপুর জেলায় কখনও মজুরী বৃদ্ধির দাবীতে ক্ষেতমজুরেরা ধর্মঘট করেনি। এর আগে কখনও এ জাতীয় ধর্মঘট হত না। বামফ্রন্ট সরকারের আমলেই প্রথম ক্ষেত-মজুররা তাদের মজুরী বৃদ্ধির দাবীতে ধর্মঘট করে মজুরী বাড়িয়ে নেয়। আন্দোলনের ফলে ৩/৪/৫ টাকা পর্যন্ত ক্ষেতমজুরদের বেতন বৃদ্ধি হয়েছে। এই হচ্ছে গ্রামের চেহারা। গ্রামের উচ্চ মধ্যবিত্ত ও ধনী কৃষকদের এসব কাজে ভীষণ ব্যথা লেগেছে। এবং সে সঙ্গে কংগ্রেসীদেরও বড় ব্যথা লেগেছে। যার জন্য তাঁরা গ্রামাঞ্চলে নির্বাচনের আগে বলেছেন—গরীব মানুষদের বলেছেন—এবারে আমরা যদি সরকার গড়তে পারি তাহলে আবার তোমাদের আগের জায়গায় নিয়ে যাব। আড়াই টাকা বেতনে ফিরিয়ে নিয়ে যাব। কাজেই ওঁদের কাজ এবং আমাদের কাজের মধ্য দিয়ে মানুষ বুঝতে শিখেছে। গ্রামের ক্ষেতমজুর ঘরের মেয়েরা পর্যন্ত বুঝতে শিখেছে এবং সে জন্যই তারা দলবদ্ধ হয়ে ভোট দিতে গেছিল। তাই দেখে কংগ্রেসীরা আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছিল এবং তারাও তখন তাদের সবাইকে ভোট দিতে নিয়ে গেছিল। এমন কি এক জোতদারের বাড়ির মুমূর্ষু রুগীকে পর্যন্ত পিঠে করে ভোট দিতে নিয়ে গেছিল।

এখানে আমাদের বিরোধী পক্ষের একজন বক্তা বলেছেন, বোধহয় সুব্রতবাবু বলেছেন যে, ওঁদের নাকি কত শো কর্মী খুন হয়েছে। আমার যতদূর মনে হচ্ছে, উনি বললেন ১৪০০ কর্মী নাকি খুন হয়েছে। আর আমরা গত ৫ বছর ধরে বলে আসছি—১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমাদের মার্কসবাদী কমিউনিস্ট পার্টি ছাড়াও বামফ্রণ্টের অন্যান্য পার্টির কর্মী মিলিয়ে ১১০০ কর্মী খুন হয়েছে। সব তালিকা আজ আমার সঙ্গে নেই, যদি প্রয়োজন হয় আমি সেই তালিকা নিয়ে এসে দেবো এবং সেই তালিকা কেন্দ্রীয় সরকারের কাছে দেওয়া হয়েছে। অমর শহীদদের তালিকা বলে যাদের নাম ছাপানো হয়েছিল, সেই নামের তালিকা দেওয়া হয়েছে। কিন্তু ওঁরাও যেন ওঁদের তালিকা দেন। তাহলেই বোঝা যাবে, ওঁদের

১৪০০ গুণ্ডা মরেছে, না কংগ্রেস কর্মী মরেছে। আমাদের পশ্চিমবাংলার মানুষের সামনে অনেক সমস্যা আছে এবং বামফ্রন্ট সরকার গত ৫ বছর ধরে যেভাবে কাজ করে এসেছে তারই রূপরেখা রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। সেই ভাষণ সংক্ষিপ্ত ভাষণ, কিন্তু তারই মধ্যে সমস্ত রূপরেখা আছে। কেন্দ্রের সঙ্গে রাজ্য সরকারের বিরোধ রয়েছে। আমাদের রাজ্যে বড় বড় শিল্প কলকারখানা আজ পর্যন্ত খোলবার অনুমতি কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না। কংগ্রেসী বন্ধুরা কেন্দ্রের কাছে এইসব ব্যাপার নিয়ে যদি একটু দৌড়াদৌড়ি করতেন বা লড়ালড়ি করতেন তাহলে হয়তো হলদিয়া কারখানা, সল্ট লেকের কাছে কারখানা কিম্বা দুর্গাপুরের কাছে কারখানা প্রভৃতি কারখানাগুলি হতো এবং তা হলে দেশের মানুষ কংগ্রেসকে হয়তো আরো ভাল বলতো—হয়তো আরো বেশী ভোট ওনারা পেতেন। কিন্তু ওনারা তা না করে যাতে এইসব জিনিসগুলি না হয় তারই চেষ্টা করছেন। বামফ্রন্টের আমলে যদি কারখানাগুলি হয়ে যায়, যদি হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স কারখানা হয়ে যায়, যদি সল্টলেকে ইলেকট্রোনিক্স কারখানা হয়ে যায় তাহলে তো বামপন্থী দলের আরো সুনাম হবে। কাজেই এই সব চিন্তা করে বামফ্রন্টের সুনাম যাতে না হয় তারই জন্য পশ্চিমবাংলাকে সর্বনাশের পথে নিয়ে যাবার ব্যবস্থা করছেন এবং সেইজন্য বিধানসভায় এসে রিগিং ছাড়া আর কিছু বলতে পারছেন না। আমাদের পশ্চিমবাংলায় ডাক্তার কম আছে কি বেশী আছে সেই তথ্য জানি না। কিন্তু একটু আগে সবং থেকে নির্বাচিত প্রতিনিধি ডাঃ মানস ভুঁইয়া পি এস সি-র কথা বললেন। ডাক্তার কি ভাবে নিয়োগ হয় আমরা জানি না. কিন্তু আমরা যা শুনেছি তাতে বলতে পারি খুব ভালভাবে পাশ না করলে পি এস সি পাশ করায় না। উনি তো দুই-তিনবার পরীক্ষা দিয়ে কলেজের প্রফেসরদের মার-ধোর করেছিলেন, এই তো অবস্থা ডাক্তার মানস ভুঁইয়ার। এবার তিনি নির্বাচনে জিতে এসেছেন। এখন উনি মাননীয় সদস্য, সুতরাং আমার বলার কিছু নেই। কিন্তু কথা হচ্ছে এই যে, পশ্চিমবাংলার হাসপাতালে ডাক্তার চাই। সেই জন্য বামফ্রন্ট সরকার একটা আলাদা ব্যবস্থা অর্থাৎ থ্রি ইয়ার কোর্স খুলেছে। অনেকেই আছেন যাঁরা এটাকে পছন্দ করেন নি। কিন্তু গ্রামের মানুষ চায় ডাক্তার এবং সেই ডাক্তার চিকিৎসা করতে পারবে, টুকে পাশ করে নয়, সত্যিই চিকিৎসা করতে পারবে. ভাল চিকিৎসা করতে পারবে এইরকম চিকিৎসক পশ্চিমবঙ্গের মানুষ চায়। গ্রামের মানুষের অনেক সমস্যা রয়েছে। সেইসব সমস্যার সমাধান পশচিমবাংলার বামফ্রন্ট সরকার করবার জন্য চেষ্টা করে আসছেন এবং সেই জন্য তাদের হাতে ৩৬-দফা কর্মসূচী রয়েছে। এই ৩৬-দফা কর্মসূচীর মধ্যে প্রথম কর্মসূচী হচ্ছে, প্রশাসনকে আরো উন্নত করা

যাতে তাড়াতাড়ি আরো কাজ করা যায়। অনেকেই জানেন, অনেক কাজ তাড়াতাড়ি হয় না। অনেক তদ্বির-তদারক করে করতে হয়। কাজেই এই প্রশাসনের দিকটা এই বামফ্রন্ট সরকার এবার দেখবেন। এই জিনিস যদি হয় তাহলে গ্রামের মানুষ কিংবা শহরের মানুষ, অর্থাৎ সর্বসাধারণ মানুষের মধ্যে একটা দারুণ প্রেরণা আসবে। শিক্ষা ব্যবস্থার একটা রাস্তা খোলা হয়েছে। শিক্ষকেরা আরো ভাল করে পড়াবেন, এটা সাধারণ মানুষ আশা করেন এবং দেশে দেশে. এলাকায় এলাকায় শিক্ষকেরা সম্মেলন করছেন যে, ভাল করে পড়াতে হবে। সরকারী কর্মচারীরা সম্মেলন করে বলছেন, টাইমে অফিস আসতে হবে। বিদ্যুৎ কর্মচারীরা মিটিং করে ঠিক করেছেন যে, গণ্ডগোল করা চলবে না, ঠিকমত কাজ করে বিদ্যুৎ সরবরাহ বজায় রাখতে হবে। ওদের মধ্যে আমরা দেখছি বিভিন্ন রকম গ্রুপ রয়েছে, বিভিন্ন রকম সংগঠন রয়েছে, যারা এই সমস্ত কাজগুলি তাড়াতাড়ি করতে চায় না। এই সমস্ত গোষ্ঠী সমাজের সর্বস্তরে রয়েছে, যেমন এখানে আমরা রয়েছি। এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কুৎসা, অপপ্রচার চালাচ্ছেন বিরোধী পক্ষরা। তাঁরা রিগিং ছাড়া আর কিছু বলছেন না, অথচ বিধানসভায় তাঁরা আলো করে বসে আছেন। ভোটের দিন আমরা কি দেখেছি, ১৯৭২-৭৩ সালে হাওড়ায় ভোট হয়েছিল। দুপুর বেলায় সমস্ত পার্টির নেতারা মিছিল বের করেছিলেন রিগিং হচ্ছে বলে, কারচুপি হচ্ছে বলে। হাওড়ায় সেবার এইরকম ভোট হয়েছিল। এবার ভোট হয়ে যাওয়ার পরে সমস্ত চুকেবুকে যখন গেল তখন ওঁরা বলছেন রিগিং করে ভোট হয়েছে।

কাজেই এইভাবে অপপ্রচার চালিয়ে পশ্চিমবাংলার মানুষের উপর চাপ সৃষ্টি করে বামফ্রন্টের বিরুদ্ধাচরণ করা যায় না। দেশের মানুষ আপনাদের মোটেই ক্ষমা করবে না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** আগামী পরশু অর্থাৎ ২৪ তারিখে আবার হাউস বেলা ১২টায় বসবে।

( এই সময় হাউস মুলতবি হয়ে গেল )

**Adjournment**

The House was then adjourned at 7-46 P.M. till 12-noon on Thursday the [illegible]h June, 1982, at Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the Provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 24th June, 1982 at 12 Noon.

### Present

Mr. Speaker (Shri Hasim Abdual Halim) in the Chair, 17 Ministers, 20 Ministers of State and 180 Members.

### Unstarred Questions (to which written answers were laid on the table)

### পশ্চিমবঙ্গে স্টেডিয়াম নির্মাণ

১। (অনুমোদিত প্রশ্ন নং ১।) **শ্রীসরল দেব**ঃ শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন হইতে ১৯৮২ সালের ৩১শে মে পর্যন্ত পশ্চিমবঙ্গে কতগুলি স্টেডিয়াম নির্মাণের সিদ্ধান্ত গ্রহণ করা হয়; এবং

(খ) এ পর্যন্ত তার মধ্যে কতগুলি স্টেডিয়ামের কাজ সম্পূর্ণ হইয়াছে ?

**শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয়**ঃ (ক) ১৯৭৭ সালের জুন মাসের পর হইতে ১৯৮২ সালের ৩১শে মে পর্যন্ত পশ্চিমবঙ্গে সরকারী অনুমোদন ও অনুদানে ১১টি স্টেডিয়াম নির্মাণের সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে।

(খ) একটির কাজ সম্পূর্ণ হইয়াছে।

### পশ্চিমবঙ্গের প্রাথমিক স্কুলগুলিতে পুস্তক সরবরাহ

২। (অনুমোদিত প্রশ্ন নং ৩।) **শ্রীসরল দেব**: শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮২ সালের ৩১শে মে পর্যন্ত পশ্চিমবঙ্গের সমস্ত প্রাথমিক স্কুলে পুস্তক সরবরাহ করা সম্পূর্ণ হইয়াছে কি না ? এবং

(খ) না হইয়া থাকিলে, তাহার কারণ কি ?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয়**ঃ (ক) পশ্চিমবঙ্গের সরকার অনুমোদিত সমস্ত প্রাথমিক বিদ্যালয়ের জন্য দ্বিতীয় শ্রেণীর কিশলয় সাহিত্য বাদে সরকার প্রকাশিত পাঠ্য বই বিভিন্ন জেলায় মে মাসের অনেক পূর্বেই প্রেরণ করা হইয়াছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**বারাসত মহকুমার অন্তর্গত ময়না হইতে মাধবপুর পর্যন্ত রাস্তাটি পাকাকরণ পরিকল্পনা**

৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪।) **শ্রীসরল দেব ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বারাসত মহকুমার অন্তর্গত ময়না হইতে মাধবপুর পর্যন্ত রাস্তাটির পাকা করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না? এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) ও (খ) রাস্তাটি নির্মাণ করার পরিকল্পনা সরকারের আছে এবং এর নির্মাণকার্য প্রয়োজনীয় অর্থ সংস্থানের উপর নির্ভর করছে।

**তারাপিঠের সন্নিকটে পর্যটকাবাস নির্মাণ**

৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার তারাপীঠের সন্নিকটে কিংবা তারাপীঠ ও রামপুরহাট শহরের মধ্যস্থলে কোন পর্যটন আবাস নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি না? এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত নির্মাণকার্য বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) আছে।

(খ) সুনির্দিষ্ট কিছু বলা এখনই সম্ভব নয়।

**বীরভূমে চালের দর বৃদ্ধি**

৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্তমানে কেজি প্রতি চালের দর বিশেষ করিয়া বীরভূমের মত সারপ্লাস জেলাতেও তিন টাকার উপর উঠিয়াছে;

(খ) অবগত থাকিলে চালের দরের উর্দ্ধগতি রোধ করার কোন কথা সরকার চিন্তা করিতেছেন কি না; এবং

(গ) (খ) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে কবে নাগাদ তাহা চালু করা হইবে বলিয়া আশা করা যায় ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ও (গ) হ্যাঁ। এর জন্য সরকার নিম্নলিখিত ব্যবস্থা নিয়েছেন :

(১) অনুমোদিত হারে রেশনে চালের সরবরাহ অক্ষুণ্ন রাখতে কেন্দ্রীয় সরকারকে রাজ্যের মাসিক বরাদ্দ বাড়িয়ে ১,৭৫,০০০ মেঃ টন করতে এবং রাজ্যে কেন্দ্রীয় চালের আমদানী বাড়াতে অনুরোধ করা হয়েছে। এ ছাড়া কেন্দ্রীয় বরাদ্দ মত চাল যাতে এ রাজ্যে আসে তার জন্য যথেষ্ট পরিমাণে রেলে দৈনিক আমদানী বাড়ানোর কথা বলা হয়েছে এবং হচ্ছে। পশ্চিমবঙ্গ অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রী সংস্থা মারফত অন্ধ্রপ্রদেশ হতে চাল আমদানী করে কলিকাতা ও হাওড়ার বিধিবদ্ধ রেশন এলাকায় রেশন ব্যবস্থা মারফত সরবরাহ করা হয়েছে।

(২) খোলা বাজারে চালের সরবরাহ বাড়ানোর জন্য চালকল মালিকদের এবং চালের হোলসেলারদের দিয়ে উদ্বৃত্ত রাজ্য হতে যথাক্রমে ধান ও চাল আমদানীর জন্য বলা হয়েছে।

### রামপুরহাট পানীয় জল সরবরাহ পরিকল্পনা

৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডলঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট পানীয় জল সরবরাহ পরিকল্পনা কবে থেকে চালু হয়েছে ;

(খ) দুইটি স্তরে (ফেস) জল দেবার কথা হয়েছিল কিনা ;

(গ) যদি হয়ে থাকে তবে কোন্ ফেসের জন্য জল সরবরাহের কী সময়সীমা জেলা কর্তৃপক্ষ দিয়েছিলেন ; এবং

(ঘ) ঐ সময়সীমার মধ্যে জল সরবরাহ হচ্ছে কি ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) এখনও চালু করা সম্ভব হয় নাই।

(খ) হ্যাঁ।

(গ) প্রথম স্তরের কাজ ১৯৮২ সালের মার্চ মাস নাগাদ শেষ হবে এইরূপ লক্ষ্য স্থির করা হয়েছিল।

(ঘ) না।

**কৃষ্ণচন্দ্রপুর অঞ্চলে ওয়াটার সাপ্লাই স্কীম**

৭। ( অনুমোদিত প্রশ্ন নং ১৫। ) **শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪ পরগনার মথুরাপুর থানার অন্তর্গত কৃষ্ণচন্দ্রপুর অঞ্চলে ( মথুরাপুর ব্লক-আই ) ওয়াটার সাপ্লাই স্কীম-এর কাজ কবে নাগাদ শেষ হবে ; এবং

(খ) উক্ত বাবদ কত টাকা ব্যয় হবে ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) এখনই সঠিক তারিখ বলা সম্ভব নহে।

(খ) আনুমানিক ১৫ লক্ষ টাকা।

**পশ্চিমবঙ্গে প্রাথমিক বিদ্যালয়গুলিতে টিফিনের ব্যবস্থা**

৮। ( অনুমোদিত প্রশ্ন নং ২০। ) **শ্রীসরল দেব ঃ** শিক্ষা ( প্রাথমিক ও মাধ্যমিক ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলার সমস্ত প্রাথমিক বিদ্যালয়ে টিফিন দেওয়ার কোন ব্যবস্থা আছে কিনা, এবং

(খ) না থাকিলে, এ বিষয়ে সরকার কি চিন্তা করছেন ?

**শিক্ষা ( প্রাথমিক ও মাধ্যমিক ) বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) না, তবে পশ্চিমবাংলার প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের একটি বৃহৎ অংশের জন্য টিফিন দেওয়ার ব্যবস্থা আছে।

(খ) উত্তরোত্তর আরো বেশি সংখ্যক ছাত্র-ছাত্রীদের জন্য টিফিন দেবার ব্যবস্থা করতে সরকার সচেষ্ট।

**এল ২০-বি রুটে বাস বৃদ্ধির পরিকল্পনা**

৯। ( অনুমোদিত প্রশ্ন নং ২১। ) **শ্রীসরল দেব ঃ** স্বরাষ্ট্র ( পরিবহণ ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বারাসত হইতে এসপ্ল্যানেড অবধি এল ২০-বি রুটে বাস বৃদ্ধি করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**স্বরাষ্ট্র ( পরিবহণ ) বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** আপাতত নাই।

**বন্ধ চটকল খোলার ব্যবস্থা**

১০। ( অনুমোদিত প্রশ্ন নং ২২। ) **শ্রীসরল দেব ঃ** শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কতগুলি চটকল বন্ধ আছে ; এবং

(খ) ঐ চটকলগুলি খোলার ব্যাপারে সরকার হইতে এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

**শ্রম বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) ১৭টি।

(খ) চটকলগুলি বন্ধ করা ( ক্লোজার ) এবং লক-আউট সংক্রান্ত বিরোধগুলির নিষ্পত্তির জন্য সরকার শিল্পবিরোধ আইনানুযায়ী যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করিয়াছেন এবং করিতেছেন। ডালহৌসী জুট মিল, কেলভিন জুট মিল, গ্যাঞ্জেস ম্যানুফ্যাকচারিং কোম্পানি এবং এম্পারার জুট মিলের লক-আউট সংক্রান্ত বিরোধগুলি ট্রাইবুন্যালে ১৯শে মার্চ, ১৯৮২ তারিখে প্রেরণ করা হইয়াছে এবং ঐ চারিটি চটকলে লক-আউট চালানো নিষিদ্ধ করিয়া শিল্পবিরোধ আইন অনুযায়ী আদেশ জারি করা হইয়াছে। কিন্তু কর্তৃপক্ষ সরকারী আদেশের বিরুদ্ধে মহামান্য কলিকাতা হাইকোর্টে মামলা দায়ের করিয়াছেন। বিষয়টি হাইকোর্টের বিচারাধীন রহিয়াছে। নস্করপাড়া জুট মিলে হাইকোর্ট ১১ই জুলাই, ১৯৮১ তারিখ হইতে অফিসিয়াল লিকুইডেটর নিযুক্ত করিয়াছেন। শ্রীরাম জুট মিল সংক্রান্ত শিল্পবিরোধ আইনের ১২ (৪) ধারা অনুযায়ী প্রাপ্ত রিপোর্ট সরকারের বিবেচনাধীন।

## ২৪ পরগনার বারাসত ইত্যাদি অঞ্চলকে বিধিবদ্ধ রেশনিং এলাকা ঘোষণা করার পরিকল্পনা

১১। ( অনুমোদিত প্রশ্ন নং ২৩। ) **শ্রীসরল দেবঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪ পরগনা জেলায় বারাসত, নবপল্লী, নপাড়া ও মধ্যমগ্রামকে বিধিবদ্ধ রেশনিং এলাকা হিসাবে ঘোষণা করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ; এবং

(খ) '(ক)' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কবে নাগাদ তাহা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায় ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) বর্তমানে নেই।

(খ) এ প্রশ্ন বর্তমানে ওঠে না।

## বারাসত অঞ্চলকে নতুন মিউনিসিপ্যালিটিতে রূপদানের পরিকল্পনা

১২। ( অনুমোদিত প্রশ্ন নং ২৪। ) **শ্রীসরল দেবঃ** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার বারাসতের নবপল্লী ও নপাড়া এবং মধ্যমগ্রাম ও

বসুনগর অঞ্চলকে নতুন মিউনিসিপ্যালিটিতে রূপ দেওয়ার বিষয়ে কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কবে নাগাদ এই পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায় ?

**স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) এই ব্যাপারে এখন পর্যন্ত কোন প্রস্তাব স্থানীয় নাগরিক বা স্থানীয় প্রশাসনের তরফ হইতে এই বিভাগে পৌঁছায় নাই। সুতরাং সরকার এ বিষয়ে আপাততঃ কিছু চিন্তা করিতেছেন না।

(খ) প্রশ্ন উঠে না।

## বীরভূম জেলার রামপুরহাট অঞ্চলে নতুন রেশন কার্ড সরবরাহ

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৬।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডলঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলায় রামপুরহাট থানায় শহর ও গ্রামাঞ্চলে বহুসংখ্যক ব্যক্তির রেশন কার্ড না থাকার জন্য আংশিক রেশন ব্যবস্থাভুক্ত দ্রব্য পাইতেছে না ;

(খ) সত্য হইলে, উক্ত থানায় শহর ও গ্রামাঞ্চলে নূতন রেশন কার্ড সরবরাহের কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা ; এবং

(গ) কবে নাগাদ ঐসব রেশন কার্ডহীন ব্যক্তিদের রেশন কার্ড দেওয়া শুরু হইবে ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) নূতন রেশন কার্ডের জন্য ঐ অঞ্চলে বেশ কিছুসংখ্যক দরখাস্ত জমা পড়িয়াছে। ইতিমধ্যেই এই দরখাস্তকারীদের অনেককে সাময়িক রেশন কার্ড প্রদান করা হইয়াছে। এই সাময়িক রেশন কার্ডগুলি যথাযথ তদন্ত করিয়া স্থায়ী করা হইতেছে।

(খ) রেশন কার্ড সরবরাহ করার ব্যবস্থা হইতেছে।

(গ) রেশন কার্ড দেওয়ার কাজ চলিতেছে এবং রেশন কার্ডবিহীন ব্যক্তিদের ক্ষেত্রে উপযুক্ত তদন্ত করিয়া প্রকৃত দরখাস্তগুলি বাছিয়া লইয়া সেই সব দরখাস্তের ভিত্তিতে রেশন কার্ড দেওয়া হইতেছে।

## বীরভূম জেলার রামপুরহাট ১ নং পঞ্চায়েত এলাকায় পাথর খাদ হইতে পাথর উত্তোলন বাবদ রাজস্ব আদায়

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৮।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডলঃ** শিল্প ও বাণিজ্য

দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বীরভূম জেলায় রামপুরহাট ১ নং পঞ্চায়েত সমিতির অন্তর্ভুক্ত নারায়ণপুর ও কুশুম্বা গ্রাম পঞ্চায়েত এলাকায় পাথর খাদসমূহ হইতে পাথর ইত্যাদি উত্তোলন বাবদ ১৯৮০-৮১ ও ১৯৮১-৮২ বর্ষে সরকার রয়ালটি ও রাজস্ব বাবদ কত টাকা পাইয়াছেন ?

**বাণিজ্য ও শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ঃ** পাথর উত্তোলন বাবদ রয়ালটি ও রাজস্ব খাতে ১৯৮০-৮১ ও ১৯৮১-৮২ বর্ষে আদায়ের পরিমাণ নিম্নরূপ :

| | |
|---|---|
| ১৯৮০-৮১ বর্ষে | ৬৩,৬৬৫.০০ টাকা |
| ১৯৮১-৮২ বর্ষে | ৬৪,০৪৯.০০ টাকা |
| মোট আদায় ঃ | ১,২৭,৭১৪.০০ টাকা |

## রামপুরহাট পৌর এলাকায় "গান্ধীপার্ক" উন্নয়নের পরিকল্পনা

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডলঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূবক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার রামপুরহাট পৌর এলাকায় "গান্ধীপার্ক" উন্নয়নের জন্য বন দপ্তর পরিকল্পনা করিয়াছেন ;

(খ) সত্য হইলে, ইহার রূপরেখা কিরূপ ; এবং

(গ) উক্ত পরিকল্পনার কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায় ?

**বনবিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) একটি উদ্যান তৈয়ারী করা হইবে।

(গ) বর্তমানে পরিকল্পনার স্তরে আছে। ১৯৮২-৮৩ আর্থিক বৎসরে কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়।

## রামপুরহাটে বাস স্ট্যাণ্ড নির্মাণ

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডলঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট শহরে বিভিন্ন জেলা হইতে যাত্রী বহনকারী এবং জেলাভ্যন্তরে চলাচলকারী বাসগুলি দাঁড়াইবার এবং ছাড়িবার জন্য একটি বাস স্ট্যাণ্ড পত্তনের পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছে কি না ; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কবে নাগাদ এই পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায় ?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) পরিকল্পনার প্রাথমিক কাজ শুরু হইয়াছে।

## সোদপুর স্টেশনে ওভারব্রীজ নির্মাণ পরিকল্পনা

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২।) **শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য:** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার সোদপুর স্টেশনের উপর দিয়ে ওভারব্রীজ তৈরী করার কোন পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কেন্দ্রীয় রেল দপ্তর ঐ ওভারব্রীজ তৈরী করার বিষয়ে মত দিয়েছেন কি না?

**পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয়:** (ক) পরিকল্পনাটি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

(খ) রেল কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা ক'রে পরিকল্পনাটি তৈরী করা হয়েছে, প্রাথমিক অনুমোদন এখনও পাওয়া যায় নি।

## মথুরাপুর-গিদারহাট স্বাস্থ্যকেন্দ্র

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৯।) **শ্রীসত্যরঞ্জন বাপুলি:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলার মথুরাপুর থানায় গিদারহাট সাব-সিডিয়ারি স্বাস্থ্য কেন্দ্রে কোন ডাক্তার নেই;

(খ) সত্য হলে কবে থেকে উক্ত স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নিয়োগ করা হবে;

(গ) উক্ত স্বাস্থ্য কেন্দ্রের শয্যাসংখ্যা কত; এবং

(ঘ) শয্যা বাড়ানোর কোন পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয়:** (ক) গিদারহাট নামে কোনও স্বাস্থ্য কেন্দ্র নাই। তবে মথুরাপুর ব্লক-২-এর অধীন গিদারহাট সহায়ক স্বাস্থ্য কেন্দ্রে বর্তমানে ডাক্তার আছে।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) গিদারহাট স্বাস্থ্য কেন্দ্রের বর্তমান শয্যাসংখ্যা ৬।

(ঘ) না।

## রামপুরহাট মহকুমা হাসপাতালে শয্যাসংখ্যা বৃদ্ধির পরিকল্পনা

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩০।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডল:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য রামপুরহাট মহকুমা হাসপাতালে চিকিৎসার্থী রোগীর অনুপাতে শয্যাসংখ্যা একান্তই নগণ্য হইয়া পড়িয়াছে ; এবং

(খ) সত্য হইলে শয্যাসংখ্যা বৃদ্ধি করার কোন পরিকল্পনা গৃহীত হইয়াছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) সত্য নহে। তবে ঐ হাসপাতালে রোগীর অনুপাতে শয্যাসংখ্যা কম।

(খ) হাঁ।

## বাঁকুড়া জেলায় তন্তুজীবীদের জন্য সোসাইটি

১০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় তন্তুজীবীদের জন্য কোন সোসাইটি চালু আছে কি ;

(খ) সোসাইটিগুলির অধীনে বর্তমানে কতজন তন্তুজীবী আছেন ; এবং

(গ) উক্ত জেলায় তন্তুজীবীর ব্লকওয়ারী সংখ্যা কত ?

**সমবায় বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) হাঁ, ২৭টি তন্তুবায় সমবায় সমিতি চালু আছে।

(খ) ৩৮৮৭ জন।

(গ) তন্তুজীবীর ব্লকওয়ারী সংখ্যা নিম্নরূপ :

| ব্লকের নাম (১৯৭৭ সালের পরিসংখ্যান অনুযায়ী) | | সংখ্যা |
|---|---|---|
| (১) খাতড়া (১) | ... | ১৬০ |
| (২) খাতড়া (২) | . | ১২১ |
| (৩) রায়পুর (১) | . . | ১৪১ |
| (৪) রায়পুর (২) | ... | ১৮৩ |
| (৫) সিমলাপাল | ... | ৩১২ |
| (৬) তালডাংরা | ... | ৫১৫ |
| (৭) ওন্দা | ... | ৯৪৩ |
| (৮) বিষ্ণুপুর | ... | ২২৭৯ |
| (৯) জয়পুর | . | ৪০৭ |
| (১০) কোতলপুর | ... | ৫২০ |
| (১১) ইন্দাস | ... | ২৪২ |

| ব্লকের নাম | | সংখ্যা ( ১৯৭৭ সালের পরিসংখ্যান অনুযায়ী ) |
|---|---|---|
| (১২) পাত্রসায়ার | ... | ৩৮৫ |
| (১৩) সোনামুখী | ... | ৫৩২ |
| (১৪) বাঁকুড়া (১) | ... | ২১২১ |
| (১৫) বাঁকুড়া (২) | ... | ৬৪৯ |
| (১৬) বড়জোড়া | ... | ৪৩২ |
| (১৭) মেজিয়া | ... | ১১৭ |
| (১৮) সালতোড়া | ... | ১১১ |
| (১৯) গঙ্গাজলঘাটি | ... | ৬৭৫ |
| (২০) সাঁতুয়া | . | ৭৯২ |
| (২১) ইন্দপুর | ... | ১২০৬ |
| (২২) রানীবাঁধ | . | ১৩২ |

### বিড়ি শ্রমিকদের জন্য চিকিৎসাকেন্দ্র

২১। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮।) **শ্রীকাশীনাথ মিশ্র:** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বিড়ি শ্রমিকদের ওয়েলফেয়ার ফাণ্ডের টাকায় উক্ত শ্রমিকদের জন্য চিকিৎসা কেন্দ্র করা হয়েছে;

(খ) সত্য হলে চিকিৎসা কেন্দ্রের জেলাওয়ারী সংখ্যা কত;

(গ) উক্ত চিকিৎসা কেন্দ্রে স্থায়িভাবে ক'জন চিকিৎসক নিযুক্ত আছেন;

(ঘ) (১) উক্ত ওয়েলফেয়ার ফাণ্ডের জন্য ১৯৭৭ সাল হতে আজ পর্যন্ত জেলাওয়ারী কত টাকা বরাদ্দ করা হয়েছে; এবং

(২) ১৯৭৭ সাল হতে আজ পর্যন্ত কত টাকা ব্যয় হয়েছে?

**শ্রম বিভাগের মন্ত্রী মহাশয়:** (ক), (খ), (গ) ও (ঘ) ১৯৭৬ সালের বিড়ি শ্রমিক কল্যাণ তহবিল আইন (বিড়ি ওয়ার্কার্স ওয়েলফেয়ার ফাণ্ড অ্যাক্ট, ১৯৭৬) সংক্রান্ত সমস্ত বিষয় কেন্দ্রীয় সরকারের আওতাধীন। উক্ত তহবিল হইতে খরচপত্র ও হাসপাতালাদি স্থাপনের ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণের ক্ষমতা কেন্দ্রীয় সরকারের। আইনানুসারে এ সম্পর্কে রাজ্য সরকারের করণীয় কিছু নাই ও প্রশ্নোক্ত তথ্যাদি রাখারও কোন কথা নাই।

[ 12.00—12.10 P.M. ]

## শপথ গ্রহণ

**মিঃ স্পীকার :** যদি কোন সদস্য এখনও শপথ নিতে বাকী থাকেন তাহলে এখানে শপথ নিতে পারেন।

( কোন সদস্যই শপথ নিতে এগিয়ে আসলেন না )

## ADJOURNMENT MOTION

### মুলতবী প্রস্তাব

**মিঃ স্পীকার :** "আজ আমি তিনটে এডজর্নমেন্ট মোশান পেয়েছি। প্রথমটা হচ্ছে শ্রীচৌধুরী মহম্মদ আবদুল করিমের কাছ থেকে, দ্বিতীয়টা পেয়েছি শ্রীআবদুল মান্নানের কাছ থেকে এবং তৃতীয়টা পেয়েছি শ্রীশান্তিরাম মাহাতোর কাছ থেকে।

প্রথম দুটো হচ্ছে আইন-শৃঙ্খলার ব্যাপার নিয়ে এবং তৃতীয়টা হচ্ছে খরার ব্যাপার নিয়ে। তৃতীয়টি নিয়ে হাউসে একটা স্টেটমেন্ট আগে দেওয়া হয়েছে। সুতরাং এটিকে গ্রহণ করছি না।

প্রথম দুটো নিয়ে এখানে আলোচনার যথেষ্ট সুযোগ রয়েছে। সেজন্য প্রথম দুটোও আমি এ্যালাউ করছি না। তবে সদস্যদের মধ্যে যে-কোন একজন ইচ্ছা করলে এখানে পড়তে পারেন।"

**Shri Chowdhury Md. Abdul Karim :** Mr. Speaker, Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, feeling of insecurity of the family members of one Shri Paramesh Kumar Chakraborty of Malkot, P. O Surjapur, P. S. Karandighi, Dist. West Dinajpur on account of intimidation and torture on the 18th June, 1982 by a group of workers belonging to the party in power for his support to one of the party opposition during election

## Calling Attention to matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 44 notices of Calling Attention on the following subjects namely :—

1. "Labour Boycott" November in rural areas. — Shri Kashinath Misra, M.L.A.

2. Security and Welfare of the Fishermen. — Shri Kashinath Misra, M.L.A
3. Rationing System. — Shri Kashinath Misra, M.L.A
4. Reopening of closed factories in West Bengal. — Shri Kashinath Misra, M.L.A
5. Adoption of New Industrial Schemes for solving the problem of growing unemployment — Shri Kashinath Misra, M.L.A
6. Scarcity of Drinking Water in rural Areas. — Shri Kashinath Misra, M.L.A
7. Food-Adulteration in West Bengal. — Shri Kashinath Misra, M.L.A
8. Destruction of Forests in West Bengal. — Shri Kashinath Misra, M.L.A
9. Scarcity of Water in M.L.A. Hostel. — Shri Kashinath Misra, M.L.A
10. Deplorable condition of Weavers due to closure of Weaving Industry. — Shri Kashinath Misra, M.L.A
11. Arson at Gidhurria Gram in Bankura on May last.
—Shri Kashinath Misra, M.L.A
12. Bus Accident on the way to Digha on 22.6.82
—Shri Kashinath Misra, M.L.A. & Shri Abdul Mannan, M.L.A
13. Heavy discharge of wastes by insecticides and pesticides industries.
—Shri Abdul Mannan, M.L.A.
14. Disruption of Rathajatra festival at Serampore.
—Shri Abdul Mannan, M.L.A
15. Failure of State Govt. to implement Central Acts for prevention and control of water pollution and smoke nuisance.
—Shri Abdul Mannan, M.L.A
16. Abnormal increase in the number of unemployed person in the live register of employment exchange. —Shri Abdul Mannan, M.L.A
17. Milk supply under the Essential Commodities Act.
—Shri Abdul Mannan, M.L.A
18. Proposal for installing water metre in Industrial and Commercial houses in Calcutta. —Shri Abdul Mannan, M.L.A
19. Flight of Capital. —Shri Abdul Mannan, M.L.A
20. Lathi charges on State Co-operative Bank Employees on 23.6.82.
—Shri Abdul Mannan, M.L.A.
21. Spurt in Satta Gambling activities in Kharagpur.
—Shri Abdul Mannan, M.L.A
22. Illegal construction of three storied building on Alimuddin Street.
—Shri Abdul Mannan, M.L.A.

23 Proposed for abolition of Court fees. —Shri Abdul Mannan, M.L.A.
24 Proposal for creating a Judicial Service in the line with the IAS and IPS. —Shri Abdul Mannan, M.L.A.
25. Clash between two groups of people in Ekbalpur on 21.6.82. —Shri Abdul Mannan, M.L.A.
26 Unsatisfactory Power situation in Calcutta and its suburbs. —Shri Abdul Mannan, M.L.A.
27 Government proposal to raise funds through West Bengal Loan, 1982. —Shri Abdul Mannan, M.L.A.
28 Search for Naxalites in Nadia. —Shri Abdul Mannan, M.L.A.
29 Controversing regarding the statutes of Calcutta University. —Shri Abdul Mannan, M.L.A.
30 Acquisition of 16 acres of land by Education Department at Khanakul, Hooghly. —Shri Santimohan Roy, M.L.A.
31 Alarming rise in Malaria cases in Calcutta. —Shri Abdul Mannan, M.L.A.
32. Visit to Spain by the P.W.D. Minister. —Shri Abdul Mannan, M.L.A.
33 Demonstration by Cinema Employees on 22.6.82 in Darjeeling. —Shri Abdul Mannan, M.L.A.
34. Spurt in the cases of snatching from bus passengers. —Shri Abdul Mannan, M.L.A.
35. Omission of the name of Prof. H. Mukherjee from the electroal rolls. —Shri Abdul Mannan, M.L.A.
36. Deteriorating condition of Calcutta Madrasah of both Anglo and Arabic Department. —Shri Abdur Rauf Ansari, M.L.A.
37 Failure of Urdu Academy. —Shri Abdul Mannan, M.L.A.
38 Contamination of drinking water in the fringe areas of Calcutta. —Shri Habibur Rahman, M.L.A. & Shri Nurul Islam Chowdhury, M L.A
39. Proposal to grant Urdu as Second Official language. —Shri Habibur Rahman, M.L.A. & Shri Nurul Islam Chowdhury, M.L.A.
40. Strike in the West Bengal State Co-operative Bank. —Shri Habibur Rahaman, M.L.A. & Shri Nurul Islam Chowdhury, M.L.A.
41 Arrest of Alleged Naxalites at Krishnagar. —Shri Habibur Rahaman, M.L.A. & Shri Nurul Islam Chowdhury, M.L.A.
42 Irregularities in disbursement of loans for Housing Co-operative. —Shri Habibur Rahaman, M.L.A. & Shri Nurul Islam Chowdhury, M.L.A.

43. Irregularity of supply of milk in Greater Calcutta.

—Shri Habibur Rahman, M.L.A. &
Shri Nurul Islam Chowdhury, M.L.A.

44. Death of a person at Murshidabad by police firing on 5.6.82.

—Shri Habibur Rahaman, M.L.A. &
Shri Nurul Islam Chowdhury, M.L.A.

I have selected the notice of Shri Abdur Rauf Ansari, M.L.A. on the subject of deteriorating condition of Calcutta Madrasah of both Anglo and Arabic Department.

**মিঃ স্পীকার ঃ** এইবার আমি মাননীয় সদস্য কর্তৃক আনীত যে দৃষ্টি আকর্ষণী প্রস্তাব এসেছে তার উপর শিক্ষামন্ত্রীকে আজকে বিবৃতি দিতে অনুরোধ করছি। আজকে যদি বিবৃতি দেন তো ভালো, না হলে আর দিন নেই।

( শিক্ষামন্ত্রী নেই )

এইবার আমি সমবায় মন্ত্রীকে সমবায় বিষয়ক দৃষ্টি আকর্ষণীর উপর বিবৃতি দিতে অনুরোধ করছি। ওনার যদি সম্ভব হয় তাহলে বিবৃতি দেবেন।

**শ্রীনির্মল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন পশ্চিমবঙ্গের রাজ্য সমবায় ব্যাংক সম্বন্ধে উল্লেখ করে যে দৃষ্টি আকর্ষণী এনেছেন আমি এ বিষয়ে আপনার অনুমতি পেয়ে বিবৃতি দিতে পারছি বলে আপনার কাছে কৃতজ্ঞ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য সমবায় ব্যাংক সম্পর্কে রিজার্ভ ব্যাংকের তরফ থেকে ২ বার ২টি টিম গিয়েছিল এবং এই টিমের ভিত্তিতে ফিনানসিয়াল ইনভেস্টমেন্টে ইরেগুলার ইনভেস্টমেণ্ট ছিল—এই অভিযোগ পাওয়া গেছে। ১৯৮০ সালের ভিত্তিতে তার সমবায় ব্যাংকের উপর ব্যবস্থা নেওয়ার জন্য রাজ্য সরকার আবেদন করে কলকাতা হাইকোর্টের কাছে। কলকাতা হাইকোর্টের বিচারপতি বসাকের বিচারাধীন এটি ছিল। তিনি রাজ্য সরকারের প্রস্তাব বাতিল করে দেন। তখন রাজ্য সরকার আবার সুপ্রিম কোর্টে এ্যাপিল করেন এবং এখন এই কেসটি সুপ্রিম কোর্টের বিচারাধীন আছে। আমি আদালতের ব্যাপারে কিছু বলতে চাই না। তবে এই প্রসঙ্গে বলতে চাই যে, রাজ্য সমবায় ব্যাংকগুলিতে নানা রকম অন্যায় চলছে। রাজ্য সরকার এই ব্যাপারে কঠোর ব্যবস্থা গ্রহণ করতে চেয়েছেন এবং এখনো চান এবং আইনের দ্বারা যদি কোন ব্যবস্থা থাকে তাও

প্রয়োগ করতে চান। এখানে খবর পেয়েছি যে, সেখানকার কর্মচারীরা আন্দোলন শুরু করেছেন। সেখানে একটা অস্বাভাবিক অবস্থার সৃষ্টি হয়েছে। রাজ্যের সমবায় ব্যাংক কৃষিঋণের স্বল্পকালীন সংস্থা। এই প্রতিষ্ঠানে যাতে স্বাভাবিক অবস্থা ফিরে আসে এবং এর দুর্নীতির যাতে মূলোৎপাট করতে পারি তার জন্য যা করণীয় আমরা তা করবো, এই আশ্বাস বিধানসভার সকল সদস্যদের দিতে পারি।

**মিঃ স্পীকার :** মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি জুটমিল সম্পর্কে স্টেটমেণ্ট দিতে।

[ 12.10—12.20 P. M. ]

**Shri Krishnapada Ghosh :** Sir, in reply to the calling attention notice moved by Shri Santas ee Chattopadhyay, I beg to make the following statement.

A delegation of the I J M A met in the morning of 6.9 81 and offered a proposal informally for consideration suggesting work in the jute Mills for three weeks followed by one week without any payment i. e. on no-work-no-pay basis. Naturally I could not agree to this proposal but requested the I J M A to submit their proposals in writing so that I can discuss. Since the proposals have not been received by me officially so far from the I J M A, the question of taking necessary action on this issue does not arise.

**শ্রীসুব্রত মুখার্জী :** স্যার, আমার একটা অনুরোধ হচ্ছে জুটের যে অবস্থা সেটা শ্রমমন্ত্রী জানেন। শুধু একটা স্টেটমেণ্ট না নিয়ে জুটের উপর একটা ডিসকাশন অনেক সময় নিয়ে করলে ভালো হয়। কয়েক লক্ষ মানুষ অনাহারে আছে, অনেকে আত্মহত্যা করেছে। ১৭টা বন্ধ আছে, ৬৪টা প্রায় ধুক ধুক করছে। এই রকম অবস্থায় সরকার থেকে কি তাঁরা করবেন, বা অল পার্টি একটা রেজোলিউশান এই হাউস থেকে নিয়ে কিছু করতে পারা যায় কিনা সে বিষয়ে একটা ব্যবস্থা করা উচিত।

**মিঃ স্পীকার :** মন্ত্রী মহাশয় এটা বিবেচনা করবেন।

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** এটা বিতর্কমূলক হতে পারে না। কিন্তু আপনাদের

ইনফরমেশানের জন্য বলতে পারি পূর্ববর্তী হাউসে জুটমিল জাতীয়করণ করা হোক এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত হয়েছিল।

**Mr. Speaker** : I now request the Minister-in-Charge of the Health and Family Welfare Department to make a statement on the subject of protest of West Bengal Health Service Association against the decision of the Government to disallow private practice of teachers in Medical Colleges—attention of which was called by Shri Abdur Rauf Ansari on the 21st June, 1982.

**ননী ভট্টাচার্য** : এটা বাংলায় বলতে পারলে খুশী হতাম। তবে আপনি যদি অনুমতি করেন তাহলে চুম্বকে যে সব পয়েন্ট আছে সেগুলি বাংলায় বলতে পারি। Sir, the question of improving medical education, research and patients' care in medical teaching institutions has been under the consideration of the Government for some time past. The Govt. have had under contemplation the question of making all the teaching posts in medical colleges and in post-graduate teaching institutions whole-time and non-practising The State Health Advisory Committee, having representatives of I. M. A. & Health Service Associations in it, also recommended introduction of such a stream. They also recommended improvement of pay-structure, provision of perquisites like accommodation, transport, telephone etc. for the medical teachers and strengthening the set-up at the headquarters.

2. Govt., after detailed deliberations and discussions at different levels, accepted the recommendations of the Committee and introduced with effect from 8.6.82 a non-practising teaching stream of medical teachers, in which all the teaching posts in all the institutions have been included. Even prior to introduction of this scheme, some teaching posts like those of Principals and those in paraclinical and non-clinical Departments had all along been non-practising. Besides, the teachers always have had the right, at their option, to be on practising or non-practising terms. The effect of the present scheme is to do away with this option in so far as teachers and other medical officers in medical teaching institutions are concerned. In addition to teaching posts all other posts of Medical Officers in teaching institutions have also now become non-practising ones since the order of 1965 which allowed such private practice has now been revoked. In teaching institutions, however, there will still remain some teachers who are not members of the W. B. H. S., like ex-management teachers of the colleges taken over by the Govt, and a small number of honorary teachers (a dying cadre) who do not automatically come under the purview of the non-practising teaching stream. Govt. is actively considering

the question of bringing such teachers under the same service conditions by making suitable amendments.

3 Initially the pay-scales for different categories of posts were suggested with a minimum of Rs. 1250/- and maximum of Rs. 3000/-. Govt. have now sanctioned the pay-scales with a minimum of Rs. 1020/- and maximum of Rs. 2750/-. In addition there has been upward revision of the rates of non-practising allowances and specialists pay.

4. In the new stream 3-tier teaching posts have been sanctioned against 5-tier posts exisiting previously. These 3-tier posts carry 3 different pay-scales. Previously, however, pay-scales were not attached to particular posts and the incumbents enjoyed the pay-scale according to their grade in the W. B. H. S.

The existing teachers enjoying a rank not included in the 3-tier system will be adjusted suitably in the newly introduced 3-tier posts with protection of their existing pay. The number of different posts in the 3-tier system is being specified according to need and also keeping in view the norms of the medical Council of India. During transition period it is recognised that there may be problems of adjustment. Such problems will, however, be dealt with on individual merit and these difficulties will be overcome in due course.

5. The West Bengal Health Services Association have since represented that the recommendation of the State Health Advisory Committee have not been accepted in toto and there are some anomalies in the order constituting the non-practising stream. As stated, the pay-scales of the teaching stream are with a minimum of Rs. 1020/- and maximum of Rs. 2750/- which is less than the minimum and maximum of pay-scales suggested by the Committee. However, these pay-scales have been sanctioned keeping in view the pay-structures of different categories of Govt. servants on the basis of the recommendations of the Pay Commission and also the pay-structure prevailing in other States for medical teachers including Central Govt. Institutions. The total pay packet is in no way less than what is prevalent in All India Institute of Medical Science and Post-Graduate Institute, Chandigarh. The apprehension of the Association to the effect that the medical teachers not belonging to W. B. H. S. will continue on practising terms and thus dual system run concurrently, will be done away with soon when medical teachers not belonging to W. B. H. S. are also brought under the same service condition as has been stated earlier.

6. After adjustment of the existing teachers in the new 3-tier set-up, Govt. will devise the method of recruitment to each teaching post according to the norms and procedures laid down by Govt. In prescribing the method of such recruitment the suggestion made by the Health Advisory Committee and Health Service Association will be duly taken into consideration.

7. For dealing with the matters concerning the medical teachers and the teaching medical institutions separate sections at the headquarter both in the

Secretariat and Directorate are already in existence. If so required, the question of strengthening the set-up at the headquarter as well as in the teaching institutions by providing additional staff will also be considered.

8. Govt. also realise that for enabling the medical teachers to devote their whole-time services towards teaching and research as also for patients, care, they will need other perquisites such as accommodation, transport, telephone etc. But due to paucity of funds it has not yet been possible to make arrangement for the same. However, Govt. contemplates to provide such facilities to the medical teachers in a phased way within the limited resources as far as possible.

9. It will be appreciated that introduction of any new scheme will give rise to some transitional problems. I have already mentioned that with the introduction of non-practising teaching stream, some issues with regard to pay of individual officers, adjustment of an individual with 3-tier posts etc. may crop up. Such problems as well as other deficiencies like providing perquisites such as accommodation, telephone etc. will be dealt with in consultation with professional associations from time to time.

10. I presume that this has not been construed by anybody as a condition precedent to the introduction of non-practising teaching stream. I hope support from professional associations, like I.M.A., H.S.A., Jr. Doctors' Association, etc. will be forth coming in fully implementing this new teaching stream which is a measure long over-due.

[ 12.20—12.30 P.M. ]

**Mr. Speaker** : The Minister-in-charge of the Labour Department will please make a statement on the subject of diplorable condition of Bidi Workers—attention called by Shri Anil Mukherjee on the 22nd June, 1982.

**Shri Krishnapada Ghosh** : Mr. Speaker Sir, the Bidi and Cigar Workers ( Conditions of Employment ) Act, 1966 provides for the welfare of workers in Bidi and Cigar Establishments and to regulate the conditions of their work. In West Bengal Bidi Workers are spread over different districts. Minimum wages have been prescribed for Bidi Workers which varies from district to district. As per the Act, the bidi manufacturers are required to take out licences for the manufacturing premises but this does not cover the place of work of the home workers. In all 1107 licences have been issued upto December, 1981.

It is estimated that there are over 4.50 lakhs workers in bidi industry in the State.

The problems of Bidi Workers specially in Bankura and Murshidabad districts have been engaging the attention of the Government.

In January, 1982 the Bidi Workers in Bankura went on strike to realise their demands such as issue of identity cards, recognition of workers, wage increase, reopening of some closed units etc. These issues were discussed at different levels. The strike was called off after an interim solution relating to wages at the bi-partite level. No solution could be found so far regarding reopening of closed units ; neither has any management taken any steps to issue identity cards to the Bidi Workers.

In Jangipur, Murshidabad district also the workers have been agitating regarding non-recognition of home workers by the management, issue of identity cards, supply of log book to the home workers, payment of prescribed minimum wages etc.

The various issues were considered in several meetings at different levels. Meetings were held by me also with the representatives of the Trade Unions concerned and the Manufacturers' Associations. Suggestions have been made :

(a) for formation of co-operatives of bidi workers,

(b) abolition of the system of contractors,

(c) uniform minimum wages for the whole State and the enforcement thereof,

(d) issue of identity cards to the workers by the management,

(e) restriction on import of bidis from the neighbouring States,

(f) strengthening of the implementation machinery

and

(g) amendment of the Act to provide for stringent punishment against the defaulting employers.

Various suggestions made at the meeting are under the active consideration of the Government.

**ডাঃ জয়নাল আবেদিন:** শ্রমমন্ত্রী মহাশয় যেটা বললেন, আমরা বুঝলাম না। সার্কুলেট করলে আমরা পড়ে নেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রমমন্ত্রী মহাশয় একটু আগে যেটা বললেন, বিগত অধিবেশনে, ঐ জুট ইনডাস্ট্রি ন্যাশনালাইজেশনের যে প্রস্তাব ছিল, আমি শ্রমমন্ত্রীকে অনুরোধ করবো, লিডার অব দি হাউসের সঙ্গে পরামর্শ করে, অপোজিশন লিডারদের সঙ্গে পরামর্শ করে, অতীতে হলদিয়া এবং ফরাক্কার ব্যাপারে যে জয়েন্ট ডেলিগেশন গিয়েছিল অল পার্টি ডেলিগেশন, এই লাইনে আপনি চিন্তা করতে পারেন কি না—কারণ বর্ষার মরশুম এসে গেছে, পাট

চাষের মরশুম, পাট বিক্রির দায় পড়বে পূজার আগে। সুতরাং আপনাকে অনুরোধ করবো, ক্যান ইউ কনসিডার দি ডেলিগেশন ? অল পার্টি ডেলিগেশন টু ডেলহি ? আই রিকোয়েস্ট ইউ টু কনসিডার ইট এ্যান্ড কনসাল্ট উইথ লিডার অব দি হাউস।

**শ্রীকমল সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিষয়টা নিয়ে সুব্রতবাবু দু'দিন বলেছেন। আমরা সুব্রতবাবুর কাছে বলেছিলাম—অন্য লোক বলেছিলেন, আমরা একযোগে একটা প্রস্তাব আবার পাশ করতে পারি কি না, কিংবা কেন্দ্রীয় সরকারের কাছে আমরা একযোগে গিয়ে এই বিষয়ে কতখানি কি করতে চান—কারণ এর সঙ্গে শুধু ২॥ লক্ষ চটকল শ্রমিকের সম্পর্কই জড়িত নয়, দেশের অর্থনীতি এর সঙ্গে জড়িত, আমাদের দেশের সমস্ত পাট চাষী জড়িত। যে প্রস্তাব জয়নাল আবেদিন সাহেব দিয়েছেন—আজকে তো হাউস শেষ হয়ে যাবে, পরে আলোচনা করে এটা করা যায় কি না সেটা আপনার মাধ্যমে আমি সরকারকে বিবেচনা করতে বলছি।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** অল পার্টি ডেলিগেশন দিল্লীতে যাওয়ার দরকার আছে বলে আমরা মনে করি।

**শ্রীশান্তিমোহন রায়:** ন্যাশনালাইজ কবে করবেন, আমি জানিনা। দিল্লী গভর্নমেণ্ট কবে করবেন জানি না। কিন্তু ইতিমধ্যে লক্ষ লক্ষ শ্রমিক না খেয়ে মরছে, তাদের ভবিষ্যত কি হবে ?

**শ্রীদেবপ্রসাদ সরকার:** মাননীয় শ্রমমন্ত্রী এই বিষয়ে একটা স্টেটমেণ্ট করলে আমরা খানিকটা আশ্বস্ত হই। সরকার কি ভাবছেন, এটা আমাদের জানা দরকার। এটা একটা লেজিটিমেট ডিমাণ্ড।

## MENTION

**মিঃ স্পীকার:** শান্তিমোহন রায় মহাশয় আপনি আপনার বক্তব্য বলুন।

**শ্রীশান্তিমোহন রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথাই বলছিলাম, আমাদের শ্রমমন্ত্রী মহাশয় একটা ক্যালাস মিনিষ্টারের মত একটা স্টেটমেণ্ট আমাদের কাছে করলেন, যেটা শুনে আমরা প্রত্যেকেই হতবাক হয়ে যাচ্ছি। জুট

মিল করে ন্যাশনালাইজ হবে, তার জন্য অল পার্টি ডেলিগেশন নিশ্চয় আমরা করবো, সব কিছু করবো। কিন্তু ইতিমধ্যে যে লক্ষ লক্ষ শ্রমিক না খেয়ে মরছে, তাদের ভবিষ্যত কি, সেটা সভার কাছে আমরা জানতে চাই।

[ 12.30—12.40 P. M. ]

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** মিঃ স্পীকার, স্যার, ইস্টার্ন কোল ফিলডসের যে সমস্ত এ্যানসিলিয়ারি ইউনিটস আছে আসানসোল এলাকায় সেগুলি বন্ধ হবার উপক্রম হয়েছে। ইস্টার্ন কোল ফিলডসের বৈষম্যমূলক আচরণের ফলে প্রায় ৯৮টি এ্যানসিলিয়ারি ইউনিটস বন্ধ হয়ে যেতে বসেছে এবং তার ফলে প্রায় ৫ হাজার শ্রমিক ছাঁটাই হবার সম্ভাবনা দেখা দিয়েছে। প্রাদেশিকতার প্রশ্ন না তুলে বলা যায় এই ইস্টার্ন কোল ফিলডসের ৯৮টি ইউনিটের অধিকাংশ ইউনিটই ছোট বাঙালী ব্যবসায়ীদের দ্বারা পরিচালিত হয়। এই ক্ষেত্রে গভর্নমেন্ট অব ইণ্ডিয়া এবং ইস্টার্ন কোল ফিলডসের যাঁরা কর্মকর্তা তাঁরা ইচ্ছা করে বৈষম্যমূলক আচরণ করছেন। আমি আপনার মাধ্যমে তার তীব্র প্রতিবাদ করছি এবং আপনি পশ্চিমবাংলা বিধানসভার এই মনোভাব ইস্টার্ন কোল ফিলডসের কর্তৃপক্ষকে জানাবেন। এর ফলে আরো বেকারত্ব বেড়ে যাবে। এই ৯৮টি ইউনিট বন্ধ যাতে না হয় সেদিকে দৃষ্টি দিতে হবে।

**মিঃ স্পীকার:** আজকে আধ ঘণ্টা উল্লেখ হবে। কারণ হাউসের অন্যান্য আরো অনেক বিজনেস আছে। এই আধ ঘণ্টার মধ্যে যে ক'টি উল্লেখ হয় হবে, না হলে হবে না।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** মিঃ স্পীকার, স্যার, বহরমপুর-কাটোয়া পর্যন্ত একটি রাস্তা হয়েছে। মাঝখানে সালারের কাছে একটি রেল গেট আছে। সেটা না খোলা পর্যন্ত রাস্তাটির কাজ হচ্ছে না। বহরমপুর-কাটোয়া রাস্তাটি চালু হয়ে গেলে কলকাতার দূরত্ব ২৫/৩০ মাইল কমে যাবে। এই রেল গেটটি অবিলম্বে খোলার জন্য আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশচান সেন:** মিঃ স্পীকার, স্যার, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে এখানে উপস্থিত করতে চাই। আমাদের মাননীয় বিদ্যুৎমন্ত্রী

শঙ্কর গুপ্তের জীবননাশ করবার জন্য ৭ দিনের হুঁশিয়ারি দেওয়া হয়েছে। এরা কংগ্রেসী গুণ্ডা ছাড়া আর কেউ নয়। মিঃ স্পীকার, স্যার, ঘটনার বিবরণে দেখা যায় কসবা থানার অন্তর্গত কালিকাপুর, বিরাটি অঞ্চলে সমাজবিরোধীরা বেশ আড্ডা জমিয়ে বসেছে। ঘটনাটি ঘটেছে গত পরশু দিন। ক্যানিং অঞ্চলে সি পি এম শিক্ষক কর্মীকে খুন করেছিল যে সেই আসামী কালিকাপুরে এসে আশ্রয় গ্রহণ করে। পুলিশ তাকে গ্রেপ্তার করার জন্য ঐ অঞ্চলে যায়। ঐ অঞ্চলের সাধারণ মানুষ ঐ খুনীকে গ্রেপ্তার করতে বলে এবং ঐ খুনী কানাই কুমড়ি বলে একটি কংগ্রেসী মস্তানের বাড়ীতে আশ্রয় নিয়েছিল। সেই অঞ্চলের সাধারণ মানুষ যেহেতু খুনীকে ধরতে সাহায্য করেছিল সেইজন্য ঐ মস্তান গুণ্ডাদের নিয়ে ঐ এলাকার ১০/১২টি পরিবারকে ওখান থেকে তাড়িয়েছে। তারা অন্যত্র আশ্রয় গ্রহণ করেছিলেন। সেখানে গিয়েও তাড়াবার চেষ্টা করছেন। ঐ অঞ্চলের জনপ্রতিনিধির জীবননাশের হুমকি এই কানাই কুমড়ি দিয়েছে। ঐ এলাকার সাধারণ মানুষ এই কানাই কুমড়ির গুণ্ডামির জন্য ভীতসন্ত্রস্ত। এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলীঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় সদস্য শচীনবাবু যে কথাগুলি বললেন সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ সে বিষয়ে কোন সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কংগ্রেসের কর্মী আমাকে চিঠি দিয়েছে সি পি এম-এর ছেলেরা আমাদের সমর্থকদের ওপর আক্রমণ করেছে। আমরা বলি এম এল এ-দের জীবননাশের চেষ্টা করা হচ্ছে। যে কোন অবস্থাতেই শান্তি ভঙ্গ হলে সেটা খারাপ জিনিস। মন্ত্রীদের যদি হুমকি দেয় তাহলে আমরা আছি কোথায়? যেই হুমকি দিক না কেন, এটা অত্যন্ত খারাপ। এই অবস্থা হলে আমরা আছি কোথায়?

**শ্রীদেবপ্রসাদ সরকারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, রিজার্ভ ব্যাংকে গত এপ্রিল মাস থেকে দীর্ঘ দু'মাস সেখানকার কর্মচারীরা কর্মচারী-স্বার্থ-বিরোধী কতকগুলি পদক্ষেপের প্রতিবাদে গো-স্লো পদ্ধতিতে আন্দোলন করছেন। সেই আন্দোলনকে পর্যুদস্ত করার জন্য কর্তৃপক্ষ রিজার্ভ ব্যাংকের কলকাতার ক্লিয়ার হাউসের অপারেশান থেকে আরম্ভ করে সমস্ত কাজকর্ম গুটিয়ে ফেলছেন। এর ফলে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক লেনদেনের কাজকর্ম সম্পূর্ণ বিপর্যস্ত হতে

বসেছে। এবং রাজ্য সরকারের কাজকর্ম ও বিপর্যস্ত হতে বসেছে। এ ব্যাপারে আমার বক্তব্য অবিলম্বে মাননীয় মুখ্যমন্ত্রী এই সমস্যার যাতে সমাধান হয় তার জন্যকেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রীপ্রণব মুখার্জীর সঙ্গে আলোচনা করে একটা ফয়সালা করুন। সেখানে আন্দোলনরত কর্মচারীদের দাবি-দাওয়া যাতে সহানুভূতির সঙ্গে বিবেচিত হয়ে সমস্যার সমাধান হয় সে ব্যবস্থা করুন।

**শ্রীমলিন ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ কংগ্রেস (ই) যারা সিভিল ওয়ার করবে বলছে তাদের ফ্যাসিস্ট বাহিনী বাংলাদেশে জনসমর্থন হারাবার পর শান্ত গ্রামবাংলায় যে অশান্তির পরিবেশ সৃষ্টি করার চেষ্টা করছে তারই একটা উজ্জ্বল দৃষ্টান্ত তুলে ধরতে চাই। স্যার, গত ১৯শে জুন, শনিবার চণ্ডিতলা থানার বাক্‌সা গ্রামে ঐ কংগ্রেস (ই)-র কর্মীরা একটি গোপন জায়গাতে বোমা তৈরী করছিল। বিজয় শী, লক্ষ্মণ শী কংগ্রেস (ই)-র কর্মী, এরা দু' ভাই তাতে আহত হয়। একজন কুখ্যাত লোক সোনা অধিকারী—তাকে পুলিশ গ্রেপ্তার করেছে। স্যার, গ্রামবাংলায় এইভাবে ওরা অশান্তির সৃষ্টি করতে চাইছে। এ ব্যাপারে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুব্রত মুখার্জীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক গুরুত্বপূর্ণ সংবাদ এর আগে আপনি পেয়েছেন, আজ আর একটি গুরুত্বপূর্ণ সংবাদ আপনার মাধ্যমে মন্ত্রিসভাকে ও মাননীয় সদস্যদের জানাচ্ছি প্রতিকারের জন্য। স্যার, চাণক্যের টিকিতে হাত পড়েছিল বলে নন্দবংশ ধ্বংস হয়েছিল। স্যার, করণদীঘির শ্রীপরমেশ চন্দ্র চক্রবর্তী একজন দরিদ্র ব্রাহ্মণ। কংগ্রেস করেছেন বলে তাঁকে জোর করে মার্কসবাদীরা ধরে নিয়ে এসে তাঁর টিকি কেটে দেয় এবং তাঁকে প্রচণ্ড মারধোর করা হয়। সেই টিকিটি আপনাকে আমি দিচ্ছি স্যার। এই টিকি নন্দবংশ ধ্বংস করবে। এটা আপনার কাছে জমা দিচ্ছি।

**মিঃ স্পীকারঃ** ডাঃ আবেদিন, আপনি যে মেনশানটা দিয়েছেন সেটা ইলেকশান কমিশনের ব্যাপার, এটা নিয়ে এখানে আলোচনা হতে পারে না, আমি সেই জন্য এটা এ্যালাউ করছি না।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** স্যার, আলোচনা করতে চাই না, মেনশান করতে চাই। ভোটার লিস্টে এমনই কারচুপি যে রাষ্ট্রপতি পদের প্রার্থীর নামই ভোটার লিস্টে নেই।

**মি: স্পীকার :** না, এটা আলোচনা হতে পারে না, আপনি বসুন।

[ 12.40—12.50 P. M. ]

## MENTION

**শ্রীসুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলায় পুনরায় এনকে-ফ্যালাইটিস্ রোগের প্রাদুর্ভাব দেখা দিয়েছে এবং এ পর্যন্ত তিনজন লোক মারা গেছে। ছাতনায় একজন, ওণ্ডায় একজন এবং তালডাংরায় একজন মারা গেছে। বাঁকুড়া জেলায় বরাবরই এই রোগের প্রকোপ দেখা যায়। শুধু বাঁকুড়া জেলায় নয়, পশ্চিমবাংলার অন্যান্য জায়গাতেও আজকে এই রোগের প্রাদুর্ভাব দেখা দিয়েছে এবং সেই সংগে জণ্ডিস ও মেলেরিয়াও উল্লেখযোগ্য ভাবে বৃদ্ধি পাচ্ছে। আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য তাঁকে অনুরোধ করছি। সেই সংগে আরো বলছি যে, যে সমস্ত জায়গায় ডাক্তার নেই সে সমস্ত জায়গায় অবিলম্বে ডাক্তার পাঠাবার ব্যবস্থা করা হোক। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, বিশেষ করে ছাতনা ব্লকের কমলপুরে এবং তালডাংরা ব্লকের গোগরা স্বাস্থ্য কেন্দ্রে অবিলম্বে ডাক্তার নিয়োগ করা প্রয়োজন।

**শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, গত ২-১১-৭৯ তারিখে রেল দপ্তরের অফিসাররা, পশ্চিমবংগ সরকারের অফিসাররা এবং সি এম ডি এ-র অফিসাররা বসে একটা সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন যে, পশ্চিমবাংলায় নতুন ৬টি রেল ব্রীজ করা হবে। এর মধ্যে সোদপুরের ওভার ব্রিজটি প্রথম প্রায়রিটি-তে ছিল। কিন্তু দুঃখের কথা, ২৮-৯-৮১ তারিখে পি ডাব্লু ডি-র চিফ্ ইঞ্জিনীয়ার রেল দপ্তরকে জানিয়েছেন যে, প্রায়রিটি লিস্ট চেঞ্জ করা হয়েছে এবং ডিপার্টমেন্ট বেসিসে নতুন করে একটা প্রায়রিটি লিস্ট করা হয়েছে। এর ফলে এবং খুবই স্বাভাবিক কারণে সোদপুরের মানুষদের মধ্যে বিভ্রান্তি বিক্ষোভের সৃষ্টি হয়েছে। ১৯৬৯ সাল থেকে সোদপুরের বর্তমান লেভেল ক্রসিং-এর পরিবর্তে একটা ওভার ব্রিজের পরিকল্পনার কথা শোনা যাচ্ছে এবং দীর্ঘদিন পরে ১৯৭৯ সালে

প্রথম সরকারী তরফ থেকে এবিষয়ে উদ্যোগ গ্রহণ করা হয় এবং এটাকে প্রথম প্রায়রিটি দেওয়া হয়, কিন্তু পূর্ত দপ্তরের অফিসারদের দ্বারা সে উদ্যোগ আবার বিলম্বিত হতে চলেছে। অবিলম্বে এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ না করলে সোদপুর অঞ্চলে প্রচণ্ড বিশৃংখলার সৃষ্টি হতে পারে। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীদীপেন্দ্র বর্মণ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জ থানার ভাটোলে একটা সাবসিডিয়ারি হেলথ সেণ্টার আছে। পাশাপাশি তিনটি অঞ্চলের ২৫,০০০ মানুষ এই স্বাস্থ্য কেন্দ্রটি থেকে চিকিৎসার সুযোগ পেয়ে থাকে। কিন্তু বিগত ৫ বছর ধরে দেখা যাচ্ছে যে, সেখানে কোনও ডাক্তার নেই এবং ডাক্তারের অভাবে ঐ ব্যাপক এলাকার ২৫,০০০ মানুষ চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, উনি অবিলম্বে ওখানে ডাক্তার পাঠাবার ব্যবস্থা করুন এবং ওখানকার ২৫,০০০ মানুষকে একটু চিকিৎসার সুযোগ করে দিন।

**শ্রীসুনীতি চট্টরাজ** ঃ মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা বিশেষ বিষয়ের প্রতি বামফ্রণ্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করছি।

মাননীয় স্পীকার, স্যার, আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে, আমরা এই হাউসে বার বার বলছি, নির্বাচনের পর একটা সিস্টেম অনুসারে, একটা চক্রান্ত অনুসারে এবং কোন একটি মেইন ব্রেনের পরামর্শ অনুসারে পশ্চিমবাংলায় কংগ্রেসীদের ওপর একটার পর একটা অত্যাচার শুরু হয়েছে। (গোলমাল) স্যার, কারা করছে, তা কিন্তু আমি এখনও বলিনি।

মাননীয় স্পীকার, স্যার, পশ্চিমবাংলার সব জায়গাতেই আজকে কংগ্রেসীদের ওপর অত্যাচার হচ্ছে। আজকে আমি বীরভূমের বুকে যে সমস্ত ঘটনা ঘটছে তারই দু'-একটি এখানে উল্লেখ করছি। বীরভূম জেলা কংগ্রেসের সাধারণ সম্পাদক শ্রীমিহির মুখার্জীকে কিডন্যাপ্ করে মালদহে নিয়ে যাওয়া হয়েছিল, মালদহের পুলিশ তাঁকে উদ্ধার করেছে। মিহির মুখার্জী পুলিশের কাছে আসামীদের নাম বলেছেন। তিনি বলেছেন যে, তাঁকে জেলা পরিষদের সভাধিপতি ব্রজ মুখার্জীর নেতৃত্বে কিডন্যাপ্ করেছিল। তারপরে এই সেদিন পার্বতীপুরে ডাকাতি হয়েছে, অবিনাশপুরে ডাকাতি হয়েছে, লাডুলীয়ায় ডাকাতি হয়েছে। কিন্তু দুঃখের বিষয়

হচ্ছে ঘটনা পরম্পরায় দেখা যাচ্ছে বেছে বেছে কংগ্রেসীদের বাড়ীতে ডাকাতি হচ্ছে এবং বেছে বেছে কংগ্রেসীদের বাড়ি পুড়িয়ে দেওয়া হচ্ছে। স্যার, লাঙুলীয়ায় একজন গ্র্যাজুয়েট ছেলে একটি ডাকাতকে ধরার ফলে তার পা কেটে বাদ দেওয়া হয়েছে এবং সে এখনো পি জি হাসপাতালে আছে। রাত্রিবেলা যখন সে একটি ডাকাতকে ধরেছিল তখন সেই ডাকাত তাকে কি বলেছিল জানেন? সে ডাকাত তাকে স্পেসিফিকভাবে বলেছিল, 'ব্যাটা ঘোষ, তুই কংগ্রেসী করেছিলি।'

স্যার, আজকে সারা পশ্চিমবাংলায় এ জিনিস ঘটে চলেছে। আমি এর প্রতিকার চাইছি। তাই আমি আপনার মাধ্যমে এ সমস্ত বিষয়গুলির প্রতি বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅনিল মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন যাবৎ বাঁকুড়া জেলার ওণ্ডায় অঞ্চলে নকশালদের যে সাংঘাতিক কার্যকলাপ চলছে তাতে ঐ অঞ্চলে খুব উদ্বেগের সৃষ্টি হয়েছে। আমরা আগে জানতাম যে, নকশালরা শুধু খুন, জখম করে। কিন্তু কিছুদিন আগে একটা চিঠি পেয়েছি, তাতে একটা নূতন খবর আছে যে, নকশালরা চুরিও করছে। এটা একটা নূতন খবর যে, কিছুদিন আগে ২জন নকশাল ওখানে ইলেকট্রিক মোটর চুরি করতে গিয়েছিল। যখন চুরি করে তখন ঐ দু'জনকে গ্রেফতার করা হয়, তখন সেখানে নকশালরা একটা হামলার সৃষ্টি করে। তীর, ধনুক, বল্লম ইত্যাদি নিয়ে তারা হামলা করে। এই ব্যাপারে ওখানে সাধারণ মানুষের মধ্যে একটা ত্রাসের সৃষ্টি হয়েছে। সুতরাং আমি আপনার মাধ্যমে চিঠিটি মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে পাঠিয়ে দিচ্ছি, যাতে ওখানকার মানুষ শান্তিতে থাকতে পারে তার জন্য যেন ব্যবস্থা করা হয়।

**শ্রীনীরোদ রায়চৌধুরী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বনগাঁ-শিয়ালদা ট্রেন চলাচলের যে দারুণ অব্যবস্থা সে সম্পর্কে আমি আপনার মাধ্যমে রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অধ্যক্ষ মহাশয়, ঐ লাইনে রেল ঠিকমত চলছে না, হাজার হাজার নিত্যযাত্রী দারুণ অসুবিধার মধ্যে আছেন এবং তাঁদের অফিসে আসতে দেরী হয়ে যাচ্ছে প্রতিদিন। তাছাড়া গাড়ীতে ফ্যান নেই, লাইট নেই, গাড়ী এবং শিয়ালদা স্টেশন কোনখানেই কোনরকম জলের ব্যবস্থা নেই। সাড়ে সাতটার ট্রেন —সাড়ে আটটার সময় বলে দিল যে ৩ নম্বরের ট্রেন ৭ নম্বরে ছাড়বে, সেখানে গিয়ে দেখা গেল সেখানেও ট্রেন নেই। এই যে অব্যবস্থা এটার প্রতিকারের জন্য এবং ঐ লাইনটিকে ডবল করার জন্য আমি আপনার মাধ্যমে রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীআবদুল মান্নান ঃ** মিঃ স্পীকার স্যার, বিগত কিছুদিন ধরে পশ্চিমবংগের বিভিন্ন সংবাদপত্রে দেখা যাচ্ছে যে, পশ্চিমবঙ্গে নারী ধর্ষণের সংখ্যাটা বেড়ে গেছে। বিধানসভায় সরকার পক্ষের বহু সদস্য এ রকম খবরের উল্লেখ করেছেন। আমি আর একটা খবর এখানে উল্লেখ করছি। গত ৮ই জুন যখন সরকারী দলের একজন সদস্যের নেতৃত্বে কিছু মানুষ বারুইপুরের ঝর্ণা ও বর্ণা মুখার্জীর উপর অত্যাচার করতে যায় তখন একজন কংগ্রেস কর্মী শ্রীগোপাল সিদ্ধান্ত বাধা দিতে যায়, সেজন্য তাকে গুরুতররূপে আহত করা হয়েছে। তাকে হসপিটালে ভর্তি করা হয়েছে। তারপর তাকে হুমকি দিয়ে একটি চিঠি দেওয়া হয়েছে। সেই চিঠিটা আমি আপনার কাছে জমা দিচ্ছি।

**শ্রী এম আনসারউদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়ার জগৎবল্লভপুর, শঙ্করহাটি, মাজু অঞ্চল পর্যন্ত ৩ মাইল একটি রাস্তা আছে, যে রাস্তাটি ঐ অঞ্চলে মুন্নক চাঁদের বাঁধ বলে পরিচিত। রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ৪টি অঞ্চলের যোগা-যোগের একমাত্র রাস্তা। এর আগে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। আমি পুনরায় মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি, জগৎবল্লভপুর কলেজ, হাসপাতাল ইত্যাদি এবং ৪টি অঞ্চলের ঐটি একটিই যোগাযোগের রাস্তা। রাস্তাটি যাতে তাড়াতাড়ি নির্মাণ করা হয় সেজন্য অনুরোধ জানাচ্ছি।

[ 12.50—1.00 P.M. ]

**শ্রীদ্বিজেন্দ্রনাথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গোটা বাংলাদেশ সীমান্তবর্তী অঞ্চলে যে সমস্ত জায়গা রয়েছে সেখানে প্রচুর গরু, মোষ চুরি হচ্ছে এবং এটা একটা নিত্যকারের ঘটনা। সেখানে সীমান্ত রক্ষী বাহিনী থাকা সত্ত্বেও গ্রামে গ্রামে লুঠ হচ্ছে এবং ঐভাবে গরু, মোষ চুরি হচ্ছে। এই উপদ্রবের ফলে সেখানকার সাধারণ মানুষের জীবন বিপর্যস্ত হয়ে উঠেছে। বি এস এফ-কে বললে তারা বলেন আমরা দেশ রক্ষা করবার জন্য রয়েছি—গরু, মোষের ব্যাপারে আমরা যাব না। কাজেই আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি বাংলাদেশ সীমান্তবর্তী এলাকায় মানুষের গরু, মোষ যাতে রক্ষা পায় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রীশিশির অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে

স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি স্যালাইন ওয়াটার এরিয়ায় ১,২,৫ জল সরবরাহ প্রকল্প যেটা প্রায় আড়াই লক্ষ লোকের পানীয় জল সরবরাহের জন্য করা হয়েছিল ১৯৭২সাল থেকে ১৯৭৮ সালের মধ্যে, সেখানে দেখছি তার ৮০ ভাগ অংশে জল সরবরাহ করা হচ্ছে না বিদ্যুৎ সরবরাহের ভোলটেজ লো হবার ফলে পাম্প চলে না এবং জলাভাবে গরু, ছাগল পর্যন্ত জল খেতে পারে না। আমি অনুরোধ করছি ১ কোটি টাকার এই প্রকল্পের প্রতি অবিলম্বে দৃষ্টি দেওয়া হোক। তবে এই প্রসঙ্গে একটা কথা উল্লেখ করছি, জল দপ্তর এবং বিদ্যুৎ দপ্তরের বাস্তুঘুঘুদের তৎপরতার অভাবে সেখানকার মানুষ এই দুর্ভোগে পড়েছে। কাজেই অনুরোধ করছি সেই জল সরবরাহ প্রকল্প অবিলম্বে ভালভাবে চালু করা হোক।

**শ্রীরবীন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় স্পীকার মহাশয়, একই জিনিসের রিপিটিশন খুব শ্রুতি মধুর নয়, তবুও বাধ্য হচ্ছি সেই কথা বলতে। আমি এই ঘটনা সম্বন্ধে আজ দীর্ঘদিন ধরে ৭ বার মেনশনের মাধ্যমে উল্লেখ করেছি. ৫ বার বক্তৃতায় বলেছি এবং কোশ্চেনের মাধ্যমেও বলেছি। বিষ্ণুপুর বটতলা থেকে পাথরঘাটা হেলথ সেণ্টার পর্যন্ত একটি রাস্তা—যার দৈর্ঘ্য হচ্ছে মাত্র ৬ কিলোমিটার, সেটি আজ ১৩.১৪ বছর পর্যন্ত হল না। রাস্তায় কখনও খোয়া পড়ে, কখনও ইট পড়ে কিন্তু সমাপ্ত আর হচ্ছে না। বলা হচ্ছে বর্ষার জন্য হচ্ছে না, বর্ষা হয়ে গেলে হবে। কিন্তু কত বর্ষা চলে গেল, সেই অবহেলিত অবস্থাতেই রয়ে গেল। বহুবার এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করা হয়েছে, কিন্তু কোন সুরাহা হয় নি। এবারে আমি পূর্তমন্ত্রীর কাছে জিজ্ঞেস করছি, তিনি বলুন এই রাস্তাটি তিনি গ্রহণ করবেন কিনা? এই জিনিস আর চলতে পারে না।

**শ্রীশচীন্দ্রনাথ হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার খানাকুল-নতিবপুর ২ নং গ্রাম পঞ্চায়েতে হাইখানা নির্মাণ করতে হবে। এই হাইখানা নির্মিত না হলে এই এলাকার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রসহ ১৬ হাজার লোকের ক্ষতি হবে। আমি আশা করি মন্ত্রী মহাশয় অবিলম্বে এই ব্যাপারে দৃষ্টি দেবেন।

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কালনা-বলাগড় থানার মধ্য

দিয়ে প্রবাহিত বেহুলা নদীর সংস্কার করা দরকার। বিগত বামফ্রন্ট সরকার এই নদী সংস্কারের ব্যাপারে একটা প্রকল্প করেছিলেন। কিন্তু সেই প্রকল্প ভাগীরথীর অববাহিকায় অবস্থিত বলে সেটা কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন ছিল। আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি এই নদীর যদি সংস্কার করা হয় তাহলে ওই এলাকার বহু মানুষ বন্যার হাত থেকে রক্ষা পাবে এবং বহু জমিতে জলসেচের ব্যবস্থা করা যাবে।

**শ্রীনিতাই চরণ আদক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে হাওড়া জেলার বাগনান থানার বাগনান গ্রামে কয়েক বছর আগে কৃষকরা নিজেরা কয়েকটি উন্নত মানের বীজ রোপন করেছিল। এই বীজ তৈরী বর্তমানে বন্ধ হয়ে আছে। এখন সরকার যদি কয়েক লক্ষ টাকা দিয়ে সেই বীজ কেন্দ্রগুলি নেন তাহলে সেই এলাকায় ভাল চাস হতে পারে এবং কয়েক হাজার কৃষক উপকৃত হতে পারে। সেই জন্য আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই বীজ কেন্দ্রগুলি অধিগ্রহণ করেন।

**শ্রীশ্যামল চক্রবর্তী:** মিস্টার স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়, যাতে পশ্চিমবাংলার স্বার্থ এবং সমস্ত মানুষের স্বার্থ জড়িত সেই বিসয়টির প্রতি মুখ্যমন্ত্রী এবং বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হ'ল যে, ডি ভি সি—পশ্চিমবঙ্গ, বিহার এবং কেন্দ্রীয় সরকারের এতে অংশ আছে। পশ্চিমবঙ্গের অংশ সর্বাপেক্ষা বেশী। তা সত্ত্বেও ডি ভি সি এ্যাক্ট অনুযায়ী তার যে লাভ তার তিন ভাগের এক ভাগ পশ্চিমবাংলার প্রাপ্য, কিন্তু বন্টনের এই আইন থাকা সত্ত্বেও পশ্চিমবাংলার ন্যায্য লাভের অংশ থেকে বঞ্চিত করা হচ্ছে। শুধু যে লাভের অংশ থেকে বঞ্চিত করা হচ্ছে তা নয়, নূতন যে ডি ভি সি অডিট রিপোর্ট আমাদের কাছে এসে পৌঁছেছে এতে আমরা দেখলাম পশ্চিমবঙ্গ সরকার যে মূলধন বিনিয়োগ করেছেন এর মধ্যে ৩৪ কোটি টাকার উপর সুদ পশ্চিমবঙ্গ সরকার পায় নি। আমাদের কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার এই সামান্য টাকা, যে টাকা আমরা দিয়েছি তার সুদ থেকে বঞ্চিত করবার একটা চক্রান্ত চালাচ্ছেন। সেই জন্য আপনার মাধ্যমে গুরুতর বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে লড়াই করে পশ্চিমবাংলার ন্যায্য দাবি আদায় করতে পারেন।

**শ্রীঅবন্তি মিশ্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পশ্চিমবঙ্গের শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বছরের প্রায় অর্ধেক সময় অতিবাহিত হয়ে গেল, কিন্তু মেদিনীপুর জেলার রামনগর ১ নং এবং ২ নং ব্লকে প্রাথমিক বিদ্যালয়গুলিতে পাঠ্যপুস্তক বিলি করা হয় নি। সেখানে দলীয় দৃষ্টিভঙ্গিতে পুস্তক বিলি করা হচ্ছে। খুব দুঃখের কথা যে, পশ্চিমবাংলায় ৭ শো/৮ শোর মতো প্রশাসক পরিচালকমণ্ডলীর মাধ্যমে নিয়োগ করা হয়েছে। তার মধ্যে দরকার হয়ত ৪ শোর মতো। তার মধ্যে যাঁদের আয়ুষ্কাল এক বছর হওয়া উচিত, কিন্তু তারা ২ বছর চালিয়ে যাচ্ছেন। তৃতীয়তঃ যেখানে প্রশাসকগুলি নিয়োগ করা উচিত সরকারী কর্মচারীদের মধ্যে থেকে। কিন্তু তা না করে দলীয় লোক নিয়ে প্রশাসক রূপে নিয়োগ করা হচ্ছে।

**শ্রীমাধুবেন্দু মহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শ্রমমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নৈহাটি জুট মিলের কয়েকটি ক্রয় কেন্দ্র আছে। নদীয়া জেলার নাজিরপুর তার মধ্যে একটা। নাজিরপুরের প্রায় পঞ্চাশ জন পাট ব্যবসায়ী, ওরা এই নৈহাটি জুট মিলের পোদ্দার লিমিটেড কোম্পানির মাধ্যমে তাদের কাছ থেকে পাট কিনেছে। কিন্তু এখনও পর্যন্ত ২১ লক্ষ টাকা বাকি নাজিরপুরের পাট ব্যবসায়ীদের। তাদের এই টাকা দেওয়া হয় নি। ধানাইপানাই করা হচ্ছে। এর ফলে এখানকার স্থানীয় যে সমস্ত পাট ব্যবসায়ী কৃষকদের কাছ থেকে, পাট চাষীদের কাছ থেকে পাট কিনেছে তারাও টাকা পায় নি। এই কারণে এখানে একটা অসহনীয় অবস্থার সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে শিল্পমন্ত্রী এবং শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে চাষীরা টাকা পায় তার ব্যবস্থা করতে।

[1.00—1.10 P.M ]

**শ্রীঅশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। হাওড়া পৌরসভার অন্তর্গত লিলুয়াতে মুসলমানদের একটি বেরিয়াল গ্রাউণ্ড আছে। এটি গত কয়েক বছর ধরে ভেঙেচুরে পড়ে আছে। এখানে তবুও মৃতদেহ নিয়ে যান। গত ২ বছর ধরে এটি অত্যন্ত অব্যবস্থার মধ্যে পড়ে আছে। এখানে জল নেই, আলো নেই, প্রধান ফটকের দরজা ভেঙে আছে। দুষ্কৃতকারীরা রাত্রিবেলাতে সেখানে নানারকম অসামাজিক কাজকর্ম

করছেন। এ ব্যাপারে আমি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি এটি সংস্কারের জন্য তাড়াতাড়ি ব্যবস্থা গ্রহণ করেন। এর সঙ্গে পিলখানায় কারবালা ট্যাঙ্ক যেটি আছে, নির্বাচনের আগে সংস্কার করবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন, কিন্তু এটিও এখন পর্যন্ত পূর্বাবস্থায় পড়ে আছে। যে কাজ শুরু করা হয়েছিল তাও বন্ধ করে দেওয়া হয়েছে। এ ব্যাপারে তাড়াতাড়ি ব্যবস্থা গ্রহণের জন্য পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Subodh Uraon :** माननीय अध्यक्ष महोदय, जलपाईगुड़ी जिला में कुमारग्राम केन्द्र में कार्तिक चाय बगान रंडक चाय बगान के बीच में घौला नदी प्रवाहित होती है। उस नदी के उपर पुल न होने की वजह से वहाँ के आदमियों को वर्षा काल में बड़ा कष्ट होता है। आवागमन का साधन सब बन्द हो जाता है। वर्षा के समय में उस एरिया के लोगों को बहुत कष्ट होता है। अतएव मैं सरकार से अनुरोध करूंगा कि उस नदी के उपर एक पुल का निर्माण शीघ्र करें।

**শ্রীলক্ষ্মীকান্ত দেঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কারণ, পৌরমন্ত্রী প্রশান্ত শূর মহাশয় বিষয়টির সঙ্গে জড়িত। আমরা জানি, সি এম ডি এ-এর বস্তি উন্নয়ন প্রকল্পের কাজ শুরু হয়ে গিয়েছে এবং বিভিন্ন জায়গায় ধীরে ধীরে সেই কাজ চলছে। ১৯৮২ সালে কিছু কিছু জায়গায় তৃতীয় কিস্তিতে কাজ আরম্ভ হয়ে গিয়েছে। এটা খুবই স্বাভাবিক। কিন্তু আমরা লক্ষ্য করছি, বিভিন্ন জায়গায় কিছু কিছু লোক বলে বেড়াচ্ছে যে, তারা আসার পরে তবে সেখানে কাজ শুরু করবে। সে জন্য আমি পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, তিনি কখন, কি ভাবে এই কাজগুলি সম্পন্ন করবেন—এই ব্যাপারে তিনি আমাদের জানিয়ে দিন। বিশেষতঃ এখন মুসলমানদের রমজান মাস চলছে, মুসলমানদের পরব। সেজন্য যে সমস্ত বস্তিতে কাজ এখনও আরম্ভ করা হয় নি সেখানে যাতে এখুনই তিনি কাজ শুরু করার ব্যবস্থা করেন সেজন্য তাঁকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীসমর মুখার্জীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি ছোট্ট কথা বলতে চাই। মহাভারতের এক জায়গায় আমরা দেখতে পাই 'বক রাক্ষস', সে দৈনিক একটা করে মানুষ খেত। আমাদের পশ্চিমবাংলাতে দেখতে পাচ্ছি যে, প্রত্যেক দিন হয় একটি করে খুন, না হয় একটি করে নারী ধর্ষণ হচ্ছে নিত্য-নৈমিত্তিক ঘটনা। গত ১২ই জুন তারিখে রতুয়া থানার বাণীটোলা গ্রামে ১৩ বছরের একটি

মেয়েকে গ্রামপঞ্চায়েতের সদস্য, সি পি এম-এর শ্রীঅজয় দে এবং কয়েকজন মিলে অপহরণ করেছিল। গত ১৫ তারিখে মালদা টাউন স্টেশন এলাকায় ঐ কিশোরীটিকে ধূলালুণ্ঠিত অবস্থায় পাওয়া যায়। পরে পুলিশের কাছে জবানবন্দীতে জানা যায় কে তাকে ধর্ষণ করেছিল। কিন্তু দুঃখের কথা হল, আজকে দেখা যাচ্ছে ১৩ বছরের কিশোরীকেও ধর্ষণ করা হচ্ছে।

( গোলমাল )

**শ্রীদীনবন্ধু মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মৈষাদল-বাগুলিয়া রুর্যাল হসপিটালে শয্যাসংখ্যা বাড়ানোর জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানকার শয্যা সংখ্যা ৩০টির বেশী ৫০টি করতে আমি অনুরোধ করেছি এবং সরকারী মঞ্জুরী পাওয়া সত্ত্বেও এ্যাম্বুলেন্সের কোন ব্যবস্থা হয় নি। এখানে যে এক্স-রে মেশিনটি বসানো আছে সেটি ভুল বসানো হয়েছে। এই মেশিনটি যাতে ঠিক করে বসানো হয় এবং যেহেতু এই এলাকাটি হলদিয়ার কাছে সেইজন্য এর প্রতি গুরুত্ব দিতে আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি

## LAYING OF REPORTS

The Annual Reports of the Damodar Valley Corporation and Audit Reports for 1970-80 and 1980-81.

**Shri Patit Paban Pathak** : Sir, With your permission I beg to lay the Annual Reports of the Damodar Valley Corporation and Audit Reports for 1979-80 and 1980-81.

( Noise )

## STATUTORY RESOLUTIONS

**Mr. Speaker** : Now, I request Shri Subrata Mukherjee to move his resolution.

(Noise )

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মেম্বারস

এজিটেশান করছে। We are all aggrieved. হোম মিনিস্টারকে এই বিষয়ের উপর একটি স্টেটমেণ্ট দিতে বলুন। তাতে পিসফুলি কাজ হবে।

**মিঃ স্পীকারঃ** এত শর্ট সেশানে মুখ্যমন্ত্রী স্টেটমেণ্ট বা বিবৃতি দিতে পারবেন না। আজকে ওনার পক্ষে তা সম্ভব নয়।

**শ্রীসুব্রত মুখার্জীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে ঘটনা ঘটেছে এটা সমস্ত জাতির লজ্জা। এবং এই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে বিবৃতি দিতে অনুরোধ করবো।

[ 1.10—1.20 P. M. ]

**মিঃ স্পীকারঃ** একটু আগে মাননীয় সদস্য সুব্রতবাবু বললেন আমি মুভড হচ্ছি না—এই রকম মন্তব্য স্পীকারের বিরুদ্ধে করা যায় না বলে এটা এক্সপাঞ্জ করে দেবেন। আর আপনি যদি মুভ না করেন তাহলে ধরে নিচ্ছি আপনি এটা মুভ করছেন না।

**শ্রীসুব্রত মুখার্জীঃ** Sir, I beg to move that the West Bengal Colleges (Payment of Salaries) (Amendment) Second Ordinance, 1982 (West Bengal Ordinance No. IX of 1982) স্যার, আমি যে প্রস্তাব এনেছি তার উপর এই মর্মে একটা আইন পাশ করা হয়েছিল এবং এই আইনের পরবর্তী সময়ে একটা নয় পর পর দুটি এ্যামেণ্ডমেণ্ট হয়েছে। একটা ঐতিহাসিক চেষ্টা হয়েছিল সরকার পক্ষ থেকে যাতে এটা ল্যাপ্স হয়ে যায়। কিন্তু আমাদের সচেষ্টতার দরুন সেটা ল্যাপ্স হতে পারেনি। দুঃখের কথা একটা এ্যামেণ্ডমেণ্ট নয়, একটা আইনও রচনা হয়েছে। একটা এ্যামেণ্ডমেণ্ট আনা হয় ১৯৮২ সালের ১লা ফেব্রুয়ারী। তারপর সেকেণ্ড এ্যামেণ্ডমেণ্ট করে ১৯৮২ সালের এপ্রিল মাসে আনা হয়। স্বভাবতঃই পরিস্থিতি আপনি বুঝতে পারছেন যে, এই হাউস শেষ হবার পর একই এ্যামেণ্ডমেণ্ট ২/৩ বার আনতে হবে, কারণ হাউস বসছে না। তাহলে একটা এ্যামেণ্ডমেণ্ট একটা আইনকে কেন্দ্র করে যখন আনা হয় বারবার তখন সেটা নীতি-বিরোধী নয় এবং এ সম্পর্কে বহু লোকের বহু মন্তব্য আছে। আমি আপনার কাছে সংবিধানের সেকেণ্ড এডিশান এ আই আর, ঢাকা হাইকোর্ট থেকে বলতে চাই। সেখানে পরিষ্কার বলা হয়েছিল নীতি-বিরোধী কাজ সরকার করছেন। ঢাকা হাইকোর্ট

বলেছেন : The Governor cannot continue one Ordinance by another Ordinance so as to evade the provisions of cl. (2) of this Article. An Ordinance must expire as provided in cl. (2), unless it is enacted into an Act of the Legislature (2) তখন এক সঙ্গে ছিল। এ থেকে প্রমাণিত হয় যেখানে হাইকোর্টের জজেরা বলছেন অর্ডিন্যান্সের সঙ্গে ক্রমাগত অর্ডিন্যান্স আনা ঠিক নয়। অর্ডিন্যান্স আনার বিরুদ্ধে বলেছিলেন। কিন্তু যে আইন পাশ করা হয়েছিল তা শুধু জঘন্য নয়, সব ক্ষেত্রে একটা লজ্জাজনক ব্যাপার। এই সরকার থেকে বারবার বলা হয় রাজ্যের হাতে ক্ষমতা দরকার, ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা দরকার। পঞ্চায়েত, পৌরসভা আইন থেকে আরম্ভ করে এই সরকার বিগত ৫ বছর ধরে বলে আসছেন সমস্ত ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা হোক। এ সরকারের কোন মন্ত্রী করছেন জানি না, কিন্তু ১৯৭৮ সালে যে মন্ত্রী করেছেন তাঁকে ভাবতে বলবো যে আইন আছে তাতে একটা কাঠের টুকরো সরকারী অনুমতি ছাড়া কলেজের বাইরে বেরুতে পারবে না। তাঁদের যে স্যালারী আছে তা নির্দিষ্ট সময়ের মধ্যে দিতে হবে। কিন্তু এই আইনের বলে অর্থনৈতিক এবং অর্থনীতির বাইরে সমস্ত ক্ষমতা নিয়ে নেওয়া হয়েছে। স্যালারী প্রোটেকশানের ব্যাপারে যদি সরকার ব্যবস্থা করেন সে বিষয়ে আমি একমত। অর্থাৎ নির্দিষ্ট সময়ের মধ্যে স্যালারির ব্যবস্থা করা হোক। কিন্তু আইনের নাম করে যে সমস্ত ক্লজ দেওয়া হয়েছে তাতে ৪-এর পর থেকে যদি পড়েন তাহলে অবাক হয়ে যাবেন। ৩ নং বলছে: With effect from the commencement of this Act, the State Govt. shall assume the Charge of making full Payment of salaries of the employees of the teaching and non-teaching staff of the colleges একমত আমরা। কিন্তু সঙ্গে সঙ্গে ৫ নং দেখুন : It shall be the duty of a college authority to collect tuition fees, fines and other charges from each and every student on the roll of such college, except those who are granted free-studentship and such fees as may have been fixed for students enjoying such benefit and to pay the State Government seventy-five per cent of the assumed income. ৭৫ পার্সেণ্ট ইনকাম দিয়ে যেতে হবে। তারপর অদ্ভুত ব্যাপার, এ্যামেণ্ডমেণ্ট করে বলছেন ৭৫ পার্সেণ্ট ওটাকে তুলে দেওয়া হোক, দিয়ে সরকারের হাতে রাখা হোক, কোন কলেজের ৭৫ পার্সেণ্ট হবে, কোন কলেজের ৮৫ পার্সেণ্ট হবে, আবার কোন কলেজের ২৫ পার্সেণ্ট হবে। অর্থাৎ কমিউনিস্ট অধ্যুষিত যে-সব কলেজ থাকবে, যে-সব কলেজে দলীয় ইনফ্লুয়েন্স থাকবে সেখানে তারা যাতে এগজেম্পট হতে পারে তার জন্য একটা প্রভিশান রাখা হয়েছে।

৭ নং ক্লজে বলছে: সমস্ত রকম অর্থনৈতিক এবং আধা অর্থনৈতিক ব্যাপারে কলেজের যাতে কোন রকম এক্তিয়ার না থাকতে পারে, স্যালারী দেওয়ার নাম করে যাতে কলেজের গভর্নিং অথরিটিকে ভেঙে দেওয়া যায় আজকে এই অধিকার পর্যন্ত নেওয়া হয়েছে। কলেজে যে সমস্ত গভর্নিং বডি থাকবে এই আইন বলবৎ থাকার জন্য ইচ্ছামত শুধু রাজনৈতিক গোঁড়ামির জন্য তাকে ভেঙে দিয়ে একজন অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দেওয়া যায়। ডি পি আই-কে রাজনৈতিক দিক থেকে যে ক্ষমতা এই অর্ডিন্যান্সের মাধ্যমে দেওয়া হয়েছে এবং যেভাবে অর্ডিন্যান্স জুটো জানা হয়েছে তা অত্যন্ত নিন্দনীয়। আমি এই জুটোর বিরোধিতা করছি না, কিন্তু মূল এ্যাক্টের বিরোধিতা করছি। মূল এ্যাক্টের একটা মাত্র অংশ সমর্থন করতে চাই যে, অংশে টিচিং এবং নন-টিচিং স্টাফের জন্য স্যালারি প্রোটেকশান থাকবে। কারণ, এখানে উত্তর দেওয়ার সময় নিশ্চয়ই মন্ত্রী মহাশয় বলবেন যে, আমরা স্যালারি দিতে চাই, স্যালারি নির্দিষ্ট করতে চাই, নির্দিষ্ট সময়ে যাতে পায় তার ব্যবস্থা করতে চাই। কিন্তু কংগ্রেসের লোক তা করতে দিচ্ছে না। আমরা কিন্তু ক্যাটিগোরিকালি বলছি স্যালারি প্রোটেকশানের জন্য যে-কোন রকম ব্যবস্থা করা হবে তাকে আমরা সমর্থন করে যাব। কিন্তু পরবর্তীকালে যে রুল নেওয়া হয়েছে গভর্নিং বডিকে ইচ্ছামত ভেঙে দেওয়া, ৭২ পার্সেন্টের যে নির্দিষ্ট স্কীম দেওয়া আছে সেটাকে উইথড্র করে নিয়ে খেয়ালখুশিমত ডি পি আই-এর হাতে ক্ষমতা তুলে দেওয়া—এটা সম্বন্ধে আমরা বার বার বলেছি। হুগলী জেলার মহসীন কলেজ, বর্ধমান জেলার বহু কলেজ, কলকাতার বঙ্গবাসী কলেজ, আশুতোষ কলেজ—বহু জায়গায় আমি দেখেছি যেখানে হুইমজিকালি একজন অঞ্চল পঞ্চায়েতের সেক্রেটারী বসে আছে। আশুতোষ কলেজে অঞ্চল পঞ্চায়েত সেক্রেটারী আছে বলে সেখানে মাত্র ২৫ পার্সেন্ট নেওয়া হচ্ছে। বঙ্গবাসী কলেজে ওদের লোক নেই, সেজন্য সেখানে ৮৫ পার্সেন্ট ধার্য করা হয়েছে। এটা একটা নির্লজ্জ ভূমিকা। যে-সমস্ত কলেজে স্বাধীনতার যুগ থেকে মানুষ যুক্ত রয়েছে, বঙ্গবাসী কলেজ গিরিশ বাবুর স্ত্রী নিজের গহনা বিক্রি করে দরিদ্র মধ্যবিত্ত পরিবারের ছেলেদের জন্য করেছিলেন, সেখানে কিছু না দিয়ে সেই সমস্ত কলেজের ঘাড়ে ৮২ পার্সেন্ট চাপিয়ে দিচ্ছেন, সেই সমস্ত জায়গায় এ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দেওয়া হচ্ছে, সেখানে একটা টাকার পর্যন্ত যাতে বাইরে থেকে না আসতে পারে তার ব্যবস্থা করা হচ্ছে। উপরদিকে তাদের চাকরবৃত্তি করা হচ্ছে। অবাক হয়ে যাবেন স্যার, আশুতোষ কলেজকে ছাড়া হয়েছে, কেন হয়েছে! না, আশুতোষ কলেজের অধ্যক্ষ অঞ্চল পঞ্চায়েত কমিটির মেম্বার এবং তাঁর যোগ্যতা হচ্ছে তিনি থার্ড ডিভিশানে পাশ করেছেন।

এম. এ. পাশ করেছেন অর্ডিনারী সেকেণ্ড ক্লাস পেয়ে, যা হয়নি ইতিহাসে কোনদিন —হাস্যরসের উপর তাঁকে বাংলায় ডক্টরেট করিয়ে দেওয়া হয়েছে পি এইচ ডি-তে, তারপর তাঁকে সেখানে প্রিন্সিপ্যাল করা হয়েছে। তিনি সেখানে পার্টিবাজী করছেন এবং সরকারের তহবিল থেকে সেখানে টাকা নেওয়ার ব্যবস্থা করে দেওয়া হয়েছে। সুতরাং আমি অনুরোধ করব সমস্ত সদস্যদের—কংগ্রেস কমিউনিস্টের উর্ধ্বে গিয়ে যাঁরা শিক্ষাকে ভালবাসেন তাঁরা ভাল করে লাইন বাই লাইন পড়ুন। যাঁরা ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা ভাবেন, যাঁরা নিরপেক্ষভাবে চান সমস্ত শিক্ষা-ব্যবস্থা থাকুক তাঁদের শুভ বুদ্ধি জাগরিত হোক, তাঁরা নিজেরা লাইন লাইন পড়ে দেখুন। আমরা স্যালারি প্রোটেকশানের ব্যাপারে রাজি আছি, কিন্তু অপর দিকে সমস্ত যে ক্ষমতা নেওয়া হয়েছে আমরা তার বিরোধিতা করি। কালকে তো মিউনিসিপালিটির মন্ত্রী বললেন মিউনিসিপ্যালিটি বাড়াতে চান, তাদের হাতে ক্ষমতা দিতে চান, পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিতে চান, ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে চান, আর আজকে নির্লজ্জের মত কলেজ শিক্ষা-ব্যবস্থা, যেটা আসল মেরুদণ্ড তৈরী করবে সমাজ এবং জাতির সেই সমস্ত জায়গা থেকে সমস্ত ক্ষমতা কিছু সরকারী ব্যুরোক্র্যাট আমলাদের হাতে দেওয়া হয়েছে। এই যে এ্যাক্ট ১৯৭৮ সালে পাশ হয়েছে এটা একটা সাংঘাতিক এ্যাক্ট, আমি অনুরোধ করছি এই এ্যাক্ট পরিবর্তন করে একটা কম্প্রিহেনসিভ বিল আনা হোক। তা না হলে এই যে অর্ডিন্যান্স করা হয়েছে তার আমরা তীব্র বিরোধিতা করছি এবং এই বিরোধিতার মধ্য দিয়ে আপনারা বিবেচনা করার সুযোগ গ্রহণ করুন।

[ 1.20—1.30 P.M. ]

**শ্রীশম্ভুচরণ ঘোষ:** মাননীয় স্পীকার মহাশয়, সংবিধানের ২১৩ (২) ধারা অনুযায়ী বিরোধী দলের মাননীয় সদস্য সুব্রত মুখোপাধ্যায় একটা স্ট্যাটুটারী রিজোলিউশন মুভ করেছেন। আমি ধরে নিয়েছিলাম তিনি যখন স্ট্যাটুটারী রিজোলিউশন মুভ করেছেন। তখন বিষয়বস্তু সম্পর্কে তাঁর আপত্তি আছে। তিনি তাঁর ভাষণে বলেছেন অর্ডিন্যান্স সম্বন্ধে আমি যে কথাগুলো বলেছি সে সম্পর্কে তাঁর আপত্তি আছে। তিনি ১৯৭৮ সালে ওয়েস্ট বেঙ্গল কলেজ (পেমেন্ট অব স্যালারিজ) এ্যাক্ট সম্বন্ধেও কিছু কিছু মন্তব্য করেছেন। আমি স্যার, আশ্চর্য হই যখন পশ্চিম বাংলার কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের শিক্ষক সমাজ এই আইনকে স্বাগত জানিয়েছেন, তখন ৪ বছর পর এই বিধানসভার কক্ষে দাঁড়িয়ে তিনি এ

বিল সম্পর্কে সমালোচনা করছেন। আমার প্রথম বক্তব্য হচ্ছে এই বিল আনার প্রয়োজন কেন হল। আমরা দীর্ঘদিন ধরে লক্ষ্য করেছি পশ্চিমবাংলায় বে-সরকারী কলেজের শিক্ষক এবং অশিক্ষক কর্মচারীরা মাসের পর মাস বেতনের টাকা পান না, এমনও দেখেছি ১৩/১৪ মাস পর্যন্ত তাঁদের বেতন বাকী পড়ে রয়েছে। তখন এই ব্যাপার নিয়ে শিক্ষক সমাজ আন্দোলন করলেন এবং সেই আন্দোলনে প্রতিটি দলের নেতারা ছিলেন। তাঁদের দাবি ছিল সরকার এমন কোন ব্যবস্থা গ্রহণ করুন যাতে শিক্ষকরা নিয়মিত বেতন পেতে পারেন। আমরা ওয়েস্ট বেঙ্গল কলেজ (পেমেন্ট অব স্যালারিস) এ্যাক্ট, ১৯৭৮ আনি, যেখানে বেতনদান সম্পর্কে নিরাপত্তার কথা বলা হয় এবং এটা সরকারের দায়িত্ব। এর আগে ছাত্রদের কাছ থেকে বেতন আদায় হোত না এবং শিক্ষকরাও বেতন পেতেন না। সরকার সেখানে গ্যারান্টি দিলেন ছাত্র বেতন আদায় হোক, না হোক সরকার শিক্ষকদের বেতনদানের দায়িত্ব গ্রহণ করবেন। এই সঙ্গে এটাও ঠিক হয়, যে বেতন আদায় করা হবে তার ৭৫ ভাগ তারা জমা দেবেন এবং ২৫ ভাগ রেখে দেবেন কলেজ পরিচালনা করবার জন্য। আমরা দেড়কোটি টাকা পেয়েছি ওই ৭৫ ভাগ জমা দিয়েছে বলে এবং সরকারকে সেখানে খরচ করতে হয়েছে ৪ কোটি টাকারও বেশী। ১৯৭৮ সাল থেকে আজ পর্যন্ত আমরা এই ব্যবস্থা চালু করেছি, কিন্তু পরবর্তীকালে দেখলাম শতকরা যে ২৫ ভাগ টাকা তাঁরা রেখে দিতেন সেই টাকা দিয়ে দৈনন্দিন কাজ তাঁরা চালাতে পারেন না। কলেজে যে বিজ্ঞান বিভাগ রয়েছে সেই বিভাগের জন্য যে জিনিসপত্র প্রয়োজন সেটা তাঁদের পক্ষে ওই টাকায় কেনা সম্ভব নয়। ১৯৫২ সালে এক্সপেনডিচার সিডিউল তৈরি করা হয়েছিল এবং তার উপর নির্ভর করে কলেজ পরিচালনা করা হোত। আরো দেখলাম ওই ২৫ ভাগ টাকা যথেষ্ট নয়। তখন আমরা একটা কমিটি করলাম এবং তার সভাপতি ছিলেন ডঃ কিরণ চৌধুরী। ১৯৮১ সালে তাঁরা একটা রিপোর্ট দিলেন এবং বললেন ওই টাকায় কলেজের খরচ চলে না। আমরা অর্ডার পাঠিয়ে দিয়েছি এবং বলেছি এখন খরচ দ্বিগুণ হয়েছে এটা আমরাও স্বীকার করি, কাজেই শতকরা ১৫ ভাগ যেটা করে-ছিলাম তার পরিবর্তন করা দরকার। আমরা হয়ত বলতে পারতাম ৮০ ভাগ জমা দেওয়া হবে এবং ২০ ভাগ তাঁরা রাখবেন। কিন্তু ১৯৮১ সালের জানুয়ারী মাসের রিপোর্ট আমরা গ্রহণ করেছি এবং কলেজকে জানিয়ে দিয়েছি আগে যে খরচ হোত সেটা এখন বেড়েছে, কাজেই আমরা আইন পরিবর্তন করেছি। আর, আমরা ইতিপূর্বে শুধু নবম/দশম শ্রেণীই নয়, একাদশ/দ্বাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক করেছি। এই পরিস্থিতিতে তাদের সোর্স অব ইনকাম কমে গেছে,

কাজেই ওই টুয়ান্টিফাইভ পারসেণ্ট যদি রাখি তাহলে তাঁদের খরচ চলতে পারে না।

দু'টি কন্সিডারেশনে, জিনিসপত্রের দাম বেড়ে গিয়েছে, রিপোর্ট দিয়েছেন এক্সপার্ট কমিটি। সেই কমিটির রিপোর্ট সরকার এ্যাক্সেপ্ট করেছেন। দ্বিতীয়তঃ উচ্চ মাধ্যমিক অবৈতনিক হয়ে যাবার ফলে ইনকাম কমে যাওয়াতে দু'টি জিনিস বিচার করে অর্ডিন্যান্স আমরা এনেছি। সরকার দেখবেন যেটা সিক্স্‌টি ফোর্টি করে দেওয়া আছে, সেটা থাকবে, না কি সেভেন্টি থার্টি করবে, এটা বিচার করে সেইভাবে নির্দেশ দেওয়া হবে। এবং তাঁরা সেইভাবেই সরকারের হাতে টাকা জমা দেবেন, বাকী টাকা সরকার কলেজ পরিচালনার জন্য রাখবেন। আমি মনে করি এই অর্ডিন্যান্সটি নির্দোষ, এটা ডিসয়্যাপ্রুভ করার কোন যুক্তিসঙ্গত কারণ নেই।

**শ্রীসুব্রত মুখার্জী:** স্পীকার মহাশয়, আমি কিন্তু এর আগেই ওনাকে বলেছিলাম, আমি জানতাম, উনি বলবেন স্যালারি প্রটেকশন করার কথা, এই প্রসঙ্গে আমাদের সকলেরই সমর্থন আছে। শিক্ষক অশিক্ষক সকল কর্মচারীদেরই যদি সরকার প্রটেকশন দেন, আমাদের কোন আপত্তি নেই, বরং সাধুবাদ জানাচ্ছি। কিন্তু এইরকম গুরুত্বপূর্ণ ব্যাপার—রেস্ট্রিকশন ক্লজের উপর হেডিং ঠিক আছে, তাতে আমাদের সমর্থন না করার কারণ নেই, কিন্তু তারপরে, আপনি নিজেই বুঝে দেখুন, কি রকম রেস্ট্রিকশন ক্লজ ফোর ওয়ান, "No colleges shall incur any expenditure with capital account or transfer any movable or immovable property without the previous approval of the State Govt." আপনি তো কলেজে পড়েছেন এক সময়ে, কলেজ থেকে মুভেবল অর ইমুভেবল প্রাপার্টি মন্ত্রীর অনুমতি ছাড়া বেরোতে পারবে না? স্যার, বৃটিশ আমলেও তো এই রকম ক্ষমতা ছিল না। পুলিশ ঢুকতে পারত না, প্রিন্সিপ্যালকে বাঘের মত ভয় করত, আজকে সেই জায়গায় ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলছেন, তাঁরা বলছেন স্যালারি প্রটেকশন, তার সংগে এর কি সম্পর্ক, স্যালারি প্রটেকশন সম্পর্কে আমি সাধুবাদ জানাচ্ছি। নেক্সট নাম্বার টু—"The college authority shall not allow free studenship beyond such limit the State Government may, by order from time to time, fix in respect of that college" একটা গরীব ছেলে যদি প্রিন্সিপ্যালের কাছে যায়, তিনি প্রত্যক্ষভাবে জানতে পারেন তার কি দুর্দশা, একজন অধ্যাপক জানতে পারেন, কিন্তু গভর্নমেণ্ট বা মন্ত্রীর পক্ষে সেটা জানা কি করে সম্ভব। অথচ সমস্ত ক্ষমতা নিজেদের হাতে নিয়ে

নিতে চাইছেন এবং সমস্ত সুবিধা নিজেদের ছেলেদের দিয়ে ব্লাক মেইল করে ক্ষমতা কুক্ষিগত করবার চেষ্টা করছেন। আর ক্লজ ফোর হচ্ছে—' A College authority shall not allow without the previous approval of the Director of Public Instruction, West Bengal, or any officer authorised in this behalf, any reduction and remission of fees."

আজকে যদি কোন কলেজ মনে করে যে, ছেলে ফি দিতে পারছে না, তাহলে প্রিন্সিপ্যাল কিছু করতে পারছেন না, কলেজ অথরিটি কিছু করতে পারবেন না, তার জন্য চলে আসতে হবে রাইটার্স বিল্ডিংসে, শিক্ষার সমস্ত ব্যাপারে স্টেট গভর্নমেণ্টের কাছে আসতে হবে। স্যার, এ ছাড়াও যে এ্যামেণ্ডমেন্ট নিয়ে এসেছেন, ডেঞ্জারাস্। মাননীয় মন্ত্রী কিভাবে বলছেন জানি না, তিনি তো লেখাপড়া জানা লোক, যেটা পরিবর্তন করছেন ইন্ সেকশন 5 (4)—The West Bengal Colleges (Payment of Salaries) Act 1978, সেখানে বলছেন সেভেন্টি পারসেণ্ট অব দি এসিউমড ইনকাম চলে যেতে হবে, সাচ পারসেন্টেজ of the assumed income the Govt. may form time to time determine.

কিভাবে এসিউম করবেন, কিভাবে বুঝবেন, কোন কলেজ সেভেন্টি পারসেণ্ট দেয়, কোন্ মেথডে, কোন্ প্রিন্সিপলে, কি করে বুঝবেন। সেভেন্টি পারসেণ্টের জায়গায় ফিফ্‌টি পারসেণ্ট করে দিন, এইট্টি পারসেণ্ট করে দিন, একটা ফিক্স্‌ড করে দিন, সমস্ত কলেজের সংগে একটা সমতা করে দিন। যদি ইউনিফর্মলি না করেন, হুইমজিক্যালি করার যে একটা সুযোগ সরকারকে দেওয়া হচ্ছে, এটা একটা সাঙ্ঘাতিক ব্যবস্থা। সেভেন্টি ফাইভ পারসেণ্ট নিজেরা করেছেন, যা অবস্থা আজকে তো টুয়েন্টি ফাইভ পারসেণ্ট চা-খাবার ব্যবস্থা করতেই চলে যায়, সেভেন্টি ফাইভ পারসেণ্ট দিচ্ছেন, বিভিন্ন কলেজে বিভিন্ন রকম, দলবাজী করার জন্য একটা সাঙ্ঘাতিক ক্লজ রেখেছেন, একটার পর একটা ক্রমাগত অর্ডিন্যান্স করে করে, এটা শুধু কংগ্রেস দলের কোন ভদ্রলোকের পক্ষেই যে সম্ভব নয়, তা নয়, যিনি শিক্ষার সংগে যুক্ত আছেন, তিনি এটা সমর্থন করবেন বলে আমি মনে করি না। আমি তাই অনুরোধ করছি মাননীয় মন্ত্রী মহাশয়কে, এটা শুধু কংগ্রেস দল থেকে বলছে বলে এই দৃষ্টিভঙ্গি থেকে দেখবেন না, ফিফ্‌টি পারসেণ্ট করে দিন, ফিফ্‌টি পারসেণ্ট হাতে রাখুন, একটা প্রিন্সিপল করে দিন, আপনাকে সকলেই সাধুবাদ দেবে, সবাই ভাল কথা বলবে, একটা এমন নিয়ম করে দিয়ে যান, সবাই মিলে পাশ করে দিয়েছে, সব কলেজ একই নিয়মে চলবে, কোন এক্সট্রা ক্ষমতা থাকবে না, তাতে কলেজের মঙ্গল হবে। আমরা সকলেই প্রশংসা করব। আমি আপনাকে অনুরোধ করছি, এটাকে প্রেসটিজ ইস্যু না করে ভাববার চেষ্টা করুন, বিবেচনা করুন,

দরকার হলে টাইম নিন, আলোচনা করুন, এই ক্লজে সেভেন্টি ফাইভ পারসেন্ট এ্যামেণ্ডমেন্টে অনির্দিষ্টভাবে একটা দায়িত্বপূর্ণ ক্ষমতা না নিয়ে ক্যাটেগরিক্যালি ফিফ্‌টি পারসেন্ট করে দিন, সেভেন্টি ফাইভ পারসেন্টের জায়গায়।

[ 1.30—1.40 P. M. ]

**শ্রীশম্ভু চরণ ঘোষ :** মাননীয় স্পীকার মহাশয়, আমার মনে হয় মাননীয় সদস্য এখানে একটু আশংকা প্রকাশ করেছেন যে, যখন আমরা ৭৫ : ২৫ জন-এর ব্যাপারে সংশোধন করছি এবং এটাকে তুলে দিয়ে আমরা বলেছি যে, সরকার নির্দিষ্ট করবেন, তখন এটা কেন করছি ? তার কারণ আমরা একটা রিপোর্ট এ্যাকসেপ্ট করেছি। যে রিপোর্টে রিভাইসড্‌ এক্সপেনডিচার সিডিউলের কথা বলা আছে। কলেজগুলোকে জানিয়ে দেওয়া হয়েছে যে, আগে যেখানে কেমিক্যালসের খরচের জন্য ৫০০ টাকা ছিল, এখন ১০০০ পাবে। কাজেই এটাকে কমাবার কোন প্রশ্নই নেই। এটাকে একটু মেজে-ঘষে দেখতে হচ্ছে। সরকারকে জমা দেওয়া এবং কলেজের হাতে রাখা হোক ৫০/৫০ হবে, না ৬০/৪০ হবে—যেটাই হোক তা ইউনিফর্ম হবে। কোথাও কোন রকম ভাবে পার্থক্য বা ব্যতিক্রম থাকবে না। আমরা তাঁকে বলতে পারি যদি তিনি এ বিষয়ে আলোচনা করতে চান আমি নিশ্চয়ই তাঁর সংগে আলোচনা করব। এই বিষয়ে আশংকার কোন কারণ নেই। সুতরাং মাননীয় সদস্যের মত প্রস্তাবের আমি বিরোধিতা করছি।

The motion of Shri Subrata Mukherjee that the West Bengal Legislative Assembly disapproves the West Bengal Colleges (Payment of Salaries) (Amendment) Second Ordinance, 1982 (West Bengal Ordinance No. IX of 1982), was then put and a division taken with the following result.

## Noes

Abdul Sobhan Gazi, Shri
Adak, Shri Gourhari
Adak, Shri Nitai Charan
Anisur Rahaman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Balai
Bandyopadhyay, Shri Debabrata
Banerjee, Shri Amiya Bhusan
Banerjee, Shri Madhu
Barma, Shri Manindra Nath
Basu, Shri Ajit
Basu, Shri Debi Prosad
Basu, Shri Subhas
Bauri, Shri Gobinda
Bauri, Shri Madan
Bera, Shrimati Chhaya
Bhattacharya, Shri Lal Behari

## Noes

Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Satish Chandra
Bora, Shri Badan
Bose, Shri Biren
Bose, Shri Nirmal Kumar
Bose, Shri Promode Ranjan
Bouri, Shri Nabani
Chakrabarty, Shri Ajit
Chakrabarty, Shri Jatin
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santsri
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
De, Shri Sunil
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghose, Shri Sambhu Charan
Ghosh, Shri Kamakhya
Ghosh, Shri, Krishna Pada
Ghosh, Shri Malin
Ghosh, Shri Robindra
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Guha, Shrl Kamal Kanti
Gupta, Shri Jyotsna Kumar
Gupta, Shri Sankar
Hajra, Shri Sachindra Nath
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Kalimuddin Shams, Shri
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Konar, Shrimati Maharani
Kumar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Let, Shri Dhirenda
Maity, Shri Bankim Behari
Majhi, Shri Dinabandu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mazumdar, Shri Dilip Kumar
Ming, Shri Patras
Mir Abdus Sayeed, Shri
Mir Fakir Mohammad, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Dinabandhu
Mondal, Shri Sahabuddin
Mondal, Shri Shashanka Sekhar
Mortaza Hossain, Dr.
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Munsi, Shri Mahammad Bacha

## Noes

Murmu, Shri Maheswar
Murmu, Shri Sufal
Naskar, Shri Subhas
Neogy, Shri Brajo Gopal
Nezamuddin Md., Shri
Pal, Shri Bijoy
Panda, Shri Bhupal Chandra
Pathak, Shri Patit Paban
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Haradhan
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Kamal
Sarkar, Shri Sailen
Sayed Md. Masih, Shri
Sen, Shri Deb Ranjan
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sinha, Shri Prabodh Chandra
Sk. Siraj Ali, Shri
Soren, Shri Khara
Sur, Shri Prasant Kumar
Talukdar, Shri Pralay
Tirkey, Shri Manohar
Uraon, Shri Subodh

## Ayes

Abdul Mannan, Shri
Abdul Wahed, Shri
Abdur Rauf Answari, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Adhikary, Shri Sisir
Banerjee, Dr. Ambika
Bapuli, Shri Satya Ranjan
Barman, Shri Dipendra
Basu, Dr. Hoimi
Bhunia, Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chandra, Shri Anup Kumar
Chattaraj, Shri Saniti
Chowdhury, Shri Abdul Karim
Ghosh, Shri Asok
Gyan Singh Sohanpal, Shri
Habibur Rahaman, Shri
Khaitan, Shri Rajesh
Lutfal Haque, Shri
Mahata, Shri Subhas Chandra
Mahato, Shri Shantiram
Mahbubul Haque, Shri
Maity, Shri Mukul Bikash
Md. Shamsuzzoha, Shri
Mishra, Shri Abanti
Misra, Shri Kashinath
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Samar
Mukherjee, Shri Subrata
Panja, Shri Ajit Kumar
Ray, Shri Naba Kumar
Roy, Shri Santi Mohan
Sadhukhan, Shri Tarapada
Sarkar, Shri Dhirendra Nath
Seth, Shri Bhupendra Nath
Shaikh Imajuddin, Shri

## Abstentions

Purkait, Shri Prabodh
Maji, Shri Swadeshranjan

The Ayes being 37 and the Noes 134, the motion was lost.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, I beg to move that this Assembly disapproves the West Bengal Panchayet (Amendment) Ordinance, 1982 (West Bengal Ordinance No. X of 1982)।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে পঞ্চায়েতমন্ত্রী মহোদয় উপস্থিত আছেন। ওঁর নাম দেবব্রত—কিন্তু উনি যে পাকে পড়েছেন সেটা কারচুপি, আর জোচ্চুরির জায়গা। আমরা জানি ইলেকশানের আগে ওঁকে গুরুতর ধমক দেওয়া হয়েছে, ওঁর চাকরি চলে যাবে বলা হয়েছে। উই হ্যাভ read it in newspaper, and it has not been contradicted. স্যার, ইন দি ফার্স্ট ইনস্টান্স, এই ভদ্রলোক পঞ্চায়েতের পুকুর চোরদের ধরতে গিয়েছিল। স্যার, আমরা পুকুর চোরদের দেখেছি। কিন্তু স্যার, এ যে সমুদ্র চোর—সমুদ্র চুরি হয়ে গেছে। স্যার, শুধু ৩০০ কোটি টাকা নয়, সেকেণ্ড, ডিপার্টমেন্ট এ্যালোকেশন ইন কেসেস অব রূপিজ ৫০০ ক্রোরস—স্যার, এই পঞ্চায়েতগুলি দেশের রাস্তার ধারে যতগুলি খাস জমি, মার্জিন্যাল ল্যাণ্ড ছিল সেগুলি সব কেটে সাফ করে দিয়েছে—এটা আমরা জানি। তিনি ২৫ হাজার অভিযোগ পেয়েছেন। আমরা বিশ্বস্ত সূত্রে জানি যে, উনি ২৫ হাজার অভিযোগ পেয়েছেন। তদন্ত করে দেখা গেছে ২০ হাজার কম্প্লেন্টস সাবস্টানসিয়েটেড হয়েছে। পঞ্চায়েতের এই দুর্নীতি দমন করার জন্য তিনি একটি স্পেশাল পঞ্চায়েত সেলের প্রস্তাব দিয়েছিলেন। তিনি বলেছিলেন এ্যান্টি-করাপশান সেল তৈরি হবে।

(গোলমাল)

**মিঃ স্পীকার ঃ** মাননীয় সরকার পক্ষের সদস্যদের অনুরোধ করছি আপনারা আবেদিন সাহেবকে বলতে দিন। এইভাবে আপনারা ডিস্টার্বেন্স ক্রিয়েট করবেন না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এইভাবে আপনারা আমার কণ্ঠরোধ করতে পারবেন না। স্যার, আমরা দেখেছি আজকে সব কিছুই আলিমুদ্দিন ষ্ট্রীট থেকে নিয়ন্ত্রিত হচ্ছে। ওখান থেকে ধমক এল। ওকে বলা হল ওর চাকরি নেই। আর এস পি চাকরকে ধমক দিয়ে বলল তোমাদের ঐ মন্ত্রীর মুখ বন্ধ কর। ঐ মন্ত্রীর মুখ বন্ধ করতে বল। না হলে বরখাস্ত করব। নকরি যাবার ভয়ে ভাল মানুষ দেবব্রতবাবু চুপ করে গেলেন।

[ 1.40—1.50 P M]

এই যে মিনি জেনারেল ইলেকশান হয়ে গেল······

( গোলমাল )

স্যার, ঐ চামুণ্ডাকে একটু থামান।

( গোলমাল )

স্যার, আমরা দেখেছি ওদের দায়িত্ব ছিল পঞ্চায়েতগুলিকে দিয়ে রিগিং করাতে হবে। কলকাতার ২২টা সিট ছাড়া কোন সিটই শুধু শহর-ভিত্তিক নয়, কিছু গ্রাম আছে। তাই আমরা দেখলাম ইলেকশানের আগে প্রতিটি নির্বাচনী এলাকায় প্রতিটি পঞ্চায়েতকে ৫০ হাজার টাকা করে নগদ দিয়ে ভোট কেনা হল সরকারী অর্থে।

( গোলমাল )

আপনারা ইলেকশান এগিয়ে আনতে চাইলেন। ইলেকশান ডিউ ছিল ২৪শে জুনের পর, আর আপনারা চাইলেন মার্চ মাসের ১৫ তারিখের আগে ইলেকশান হোক। একদিকে একথা বললেন, আর পঞ্চায়েতের বেলায় অন্য কথা বললেন। আপনারা দু' মুখো নীতি নিয়ে চললেন। মিউনিসিপ্যালিটির নির্বাচনে মার খেয়েছেন, কর্পোরেশনে হাত দিতে পারছেন না, পঞ্চায়েত ইলেকশান করবার সাহস আপনাদের নেই, পঞ্চায়েত ইলেকশান কখন হবে আমরা জানি না। যতদিন পর্যন্ত না ভোটার লিস্টে কারচুরি হচ্ছে ততদিন করবেন কি ?

( গোলমাল )

আজকে পঞ্চায়েতমন্ত্রী এ্যামেণ্ডমেন্ট এনেছেন যে, যদি কোন কারণে কোন অঞ্চল পঞ্চায়েত বা গ্রাম পঞ্চায়েতকে সুপারসিড করেন তাহলে সেখানে যে ৬ মাসের মধ্যে ইলেকশান করতে হবে—যেটা ২১৪ ধারার আছে, সেটা চাইছেন দু' বছর যাতে রাখতে পারেন। আপনারা নির্বাচন তাড়াতাড়ি চান না। ইয়োর ডাইকোটমি—

এ্যাসেম্বলীর বেলায় ভোটার লিস্টে কারচুপি কমপ্লিট, অতএব নির্বাচন মার্চের আগে হোক। আর এই কারচুপি এমন পর্যায়ে পৌছেছে যে প্রফেসার···

**মিঃ স্পীকারঃ** ওটা এক্সপাঞ্জ হবে।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** ঠিক আছে স্যার, আমি বলতে চাই এই কারচুপি একট চূড়ান্ত পর্যায়ে গিয়ে পৌছেছে। এ্যাসেম্বলীর বেলায় আপনারা নির্বাচন এগিয়ে আনতে চাইলেন, আর পঞ্চায়েতের বেলায় আপনারা নির্বাচন পেছিয়ে দিতে চাইছেন। মন্ত্রী মহাশয়কে বলি, কটা গ্রাম পঞ্চায়েত, কটা পঞ্চায়েত সমিতি, কটা জেলা পরিষদ সুপারসিডেড হয়ে আছে সেই ফিরিস্তি কি দিতে পারবেন? দি আদার ডে অনারেবল চিফ মিনিস্টার সেড ১৫০ টার মতন গ্রাম পঞ্চায়েতের সম্বন্ধে কমপ্লেন পেয়েছেন। আপনি একটা পঞ্চায়েতে কেন নির্বাচন করতে পারবেন না? দু' বছর আপনি কেন চাইছেন? হোয়াট ইজ দি বার? কেন আপনি এই বিধান করতে চাইছেন? আপনি করতে চাইছেন, বিকজ ইয়োর ইনটেনশান ইজ ম্যালাফাইডি, আপনি কারচুপি করতে চান আনডার instruction from Alimuddin Street। ভোটার লিস্টে ইনটারপুলেশান করতে চান সি পি এম-এর গুণ্ডাবাহিনী দিয়ে, ঐ চামুণ্ডা মা-কালীদের দিয়ে। যখন দেখা যাবে পরিবেশ সি পি এম-এর জেতবার অনুকূলে হয়েছে, বামফ্রন্টের অনুকূলে হয়েছে তখন নির্বাচন করতে চান। আই অপোজ দিস অর্ডিন্যান্স। আমরা চাই যদি সম্ভব হয় সময় কমিয়ে আনতে। তারপর ১৮ বছরের কথা যেটা বলছেন সেটা কি হঠাৎ গজিয়ে ওঠা কোন ভাবনা, না দীর্ঘ সময় ধরে পর্যালোচনায় বুঝেছেন যে, ১৮ বছর বয়সের নাগরিকদের স্বায়ত্ত শাসনে অংশ গ্রহণ করা উচিত।

আজকে এটা যদি হঠাৎ গজিয়ে ওঠা বুদ্ধি হয়, তাহলে আলাদা কথা। কিন্তু আপনারা যদি অভিজ্ঞতার ভিত্তিতে এই সিদ্ধান্তে এসে থাকেন যে, ১৮ বছরেই নাগরিক অধিকার দেবেন, তাহলে নির্বাচন করতে বাধাটা কোথায়? একটি/দুটি গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতি সুপারসিডেড্ আছে, ঐ একটি/দুটির ক্ষেত্রে নির্বাচন হতে বাধাটা কোথায়? একটা টোকেন নির্বাচন হোক না। আপনারা তো বলেন, আপনারা ইয়া বড় মেজরিটি পেয়েছেন—আপনারা তো ব্রুট মেজরিটি নিয়ে এসেছেন কারচুপির মাধ্যমে—একটা/দুটো টোকেন নির্বাচন হোক না। যদি সাহস থাকে তাহলে সমস্ত পঞ্চায়েতে নির্বাচন হোক। ফোর্থ জুন পঞ্চায়েত নির্বাচন ডিউ ছিল, আপনাদের কোনও মোরাল রাইট নেই—Politically it is

unsound and economically it will be defective in the whole of West Bengal to defer the Panchayet Election. As such, I challenge the Hon'ble Minister and the entire Left Front. Let it be declared the Panchayet Election which was due on 4th June, 1982.

ফোর্থ জুন পঞ্চায়েত নির্বাচন ডিউ ছিল, পঞ্চায়েত ওয়াজ constituted in June, 1978.

সুতরাং আজকে এটা আপনারা ডিক্লেয়ার করুন। এণ্টায়ার ৩২৪২টি পঞ্চায়েত বডিতে ৩৩৫টি পঞ্চায়েত সমিতি এবং ১৫টি জেলা পরিষদে আপনারা নির্বাচন ঘোষণা করুন, Let us face the challenge because you are all coward and because you cannot interpolate the voter list so quick. As such you are taking a lengthy time to manipulate, to manage and to rig the entire election.

স্যার, এই ক'টি কথা বলে আমি আশা করব যে, মন্ত্রী মহাশয় যে অর্ডিন্যান্স এনেছেন, তা প্রত্যাহার করে নেবেন। I disagree. I oppose the Ordinance tooth and nail.

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব তাঁর মোট ১৫ মিনিট বক্তৃতার মধ্যে মাত্র দেড় মিনিট সময় মূল বিষয় সম্বন্ধে ব্যয় করেছেন। বাকি সাড়ে তের মিনিট ধরে তিনি ধান ভানতে মণি পালের গীত গাইলেন বলে আমি মনে করি। অবশ্য তাঁর সে সব প্রশ্নের উত্তর আমি যথা সময়ে দেবার চেষ্টা করব।

মাননীয় সদস্যরা অবগত আছেন যে, গত বছর '৮১ সালের এপ্রিল মাস থেকে জুন মাসের মধ্যে পশ্চিমবাংলায় চারটি গ্রাম পঞ্চায়েতকে বিভিন্ন অভিযোগে সুপারসিড করা হয়েছিল। নদীয়া, মুর্শিদাবাদ এবং বাঁকুড়া—এই তিনটি জেলার চারটি গ্রাম পঞ্চায়েতকে এ্যাবিউস অফ্ পাওয়ার, মিস-এ্যাপ্রোপ্রিয়েশন অফ ফাণ্ড, ইনকম্পিটেন্স ইত্যাদি অভিযোগে সুপারসিড করা হয়েছিল। ( বিরোধী পক্ষ থেকে জনৈক সদস্য: তারা কোন্ পক্ষের ? ) এর মধ্যে দু' পক্ষই আছে। পঞ্চায়েত আইনের ২১৪ ধারায় বলছে যে, সুপারসেশনের পিরিয়ড্ ৬ মাসের বেশী হবে না। সুতরাং গত বছর এপ্রিল থেকে জুন মাসের মধ্যে যে গ্রাম পঞ্চায়েতগুলিকে সুপারসিড করা হয়েছিল, স্বভাবতই অক্টোবর/নভেম্বর/ডিসেম্বর মাসের মধ্যে

সেগুলিতে নির্বাচন করার কথা ছিল। মাননীয় সদস্যরা অবগত আছেন যে, ঐ বছর ৩০শে আগস্ট আমরা উপনির্বাচনের দিন ঘোষণা করেছিলাম এবং ইতিমধ্যে এখবরও মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন যে, ৩১.১২.৮০ তারিখের আগে যে ভোটার লিস্ট ছিল তার অংশ, পার্ট, ক্রমিক নং সমস্ত কিছু গ্রাম পঞ্চায়েতের কন্সটিটিউয়েন্সির ভিত্তিতে তৈরি হয়েছিল। কিন্তু তার পরে যে স্পেশাল রিভাইজড্ সেগুলি ইলেক্টোরাল রোল ৩১.১২৮০ তারিখে প্রকাশিত হয়েছে ইলেকশন কমিশনের ডিসিশন অনুসারে তা গ্রাম পঞ্চায়েতের কন্সটিটিউয়েন্সিব ভিত্তিতে হয় নি, পোলিং স্টেশনের ভিত্তিতে তৈরি হয়েছে। সুতরাং বর্তমানে বিধানসভার ভোটার লিস্ট কন্সটিটিউয়েন্সির ভিত্তিতে তৈরি হয় নি, পোলিং স্টেশনের ভিত্তিতে তৈরি হয়েছে।

[1.50—2.00 P. M. ]

স্বভাবতই গ্রাম পঞ্চায়েতের কন্সটিটিউয়েন্সির ভিত্তিতে যেভাবে গুরুতর রদবদল, রকের হয়ে যায় পোলিং স্টেশনের ভিত্তিতে ইলেকটোরেল রোলস তৈরী করার জন্য—মাননীয় সদস্যরা স্বভাবতঃই বুঝতে পেরেছেন—এতদিন ধরে যেভাবে গ্রাম পঞ্চায়েতের কন্সটিটিউয়েন্সি ছিল সেই কন্সটিটিউয়েন্সিগুলি হোল্‌লি অর পার্টিলি গ্রুপ্‌ড্ হয়ে যায় এবং এর ফলেই নূতন পঞ্চায়েত উপনির্বাচন করতে গেলে গোটা ইলেকশন রোলস রিভাইজ না করা পর্যন্ত ইলেকশন করা কিছুতেই সম্ভব নয়। মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব তিনি নিশ্চয়ই জানেন যে ১৯৭৪ সালের পঞ্চায়েত ইলেকশনের একটা প্রোভাইসোতে পরিষ্কার ভাবে বলা হয়েছে যে ইলেকটোরেল রোলস তৈরি করার পর পোলিং ডেট অন্ততঃ ১০ সপ্তাহ মানে আড়াই মাস সময় দিতে হবে এবং স্বভাবতই উনি যে কথা বললেন তাতে ৩২৪২টি গ্রাম পঞ্চায়েতে মাত্র টিতে ইলেকশন হচ্ছে। সুতরাং সময় বেশী নেই, কমপক্ষে ৪ সপ্তাহ লাগবে এবং ১০ সপ্তাহ সময় দিতে হবে। ইতিমধ্যে মাননীয় সদস্য মনে করেছেন এনটায়ার state election official machinery ডে টু ডে, হাউস টু হাউস যে ভোট হয়ে গেল সেই কাজে লিপ্ত ছিলেন। স্বভাবতঃ আমাদের উপায় ছিল না। এই বিষয়ে আমি আবেদিন সাহেবের সংগে সহমত, সকলের সংগে সহমত। সরকারের গণতান্ত্রিক ক্ষমতা বিকেন্দ্রীকরণে বিশ্বাস নেই, তা নয়। তাকে যে মর্যাদা দিচ্ছে সে মর্যাদা আপনারা ১৭ থেকে ২০ বছর দেন নি, মুখের কথার মধ্যে রেখে দিয়েছিলেন। অফিসারদের হাতে ক্ষমতা রেখে স্বভাবতঃই আপাত-বিরোধী বলে মনে হয়। বামফ্রন্ট সরকারের

নীতি ঘোষিত নীতি নয়, সেটাকে কার্যকরী করেছে তার সঙ্গে আপাত-বিরোধী বলে মনে হয়। তাঁরা যা এনেছেন কম্পালশান অফ দি ইভেন্টস আইনজ্ঞ হিসেবে যা অনুভব করেছেন যে, এছাড়া গত্যন্তর ছিল না। কাজেই এই আশ্বাস আমি আপনাদের সামনে দিতে পারি যে, এক্সিজেন্সী যে মুহূর্তে উঠে যাবে—আমি আপনাদের সামনে সরকারের তরফ থেকে আশ্বাস দিতে পারি যে, নিশ্চয়ই বছরের থাকলেও যত তাড়াতাড়ি সম্ভব আমরা তা করবার চেষ্টা করব। আমি আশা করব এই শোনার পরে মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব তাঁর যে রেজলিউশন এনেছেন সেটা প্রত্যাহার করে নেবেন। আমার সাথে সহমত হবেন। ধন্যবাদ।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের আর কোন ক্ষোভ নেই। এই পঞ্চায়েতের জন্য আপনাকে আমরা সাধুবাদ জানাই, কিন্তু আপনাকে সাধুবাদ জানাব তাতে আপনার চাকরি চলে যাবে, সেটা আমাদের কাছে বেদনাদায়ক হবে। আমরা আতঙ্কিত ছিলাম, ইলেকশানের পূর্বে যে বাদানুবাদ সংবাদপত্রের প্রথম পৃষ্ঠায় আমরা লক্ষ্য করেছি তাতে আমি বেদনা অনুভব করেছি যে, একটা ভাল লোককে এভাবে কোণঠাসা করা হচ্ছে। আমাদের সমবেদনা আপনাদের জন্য আছে। যে ডিফিকালটিটার কথা বললেন এ মেয়ার গভর্নমেন্ট নোটিফিকেশন ইজ দিস, আপনি কনভার্ট করে দেবেন যে এ্যাসেম্বলী বুথে এই অবস্থা তো কখন হয় নি, একটা গ্রাম পঞ্চায়েতের অধীনে ভোটার আর একটা গ্রাম পঞ্চায়েতের অধীন বুথে গিয়ে ভোট দিয়েছে এই অবস্থা হয় নি। এই অবস্থা কখনও কোথাও হয় নি। তা যদি হয় তাহলে এটা রিগিংয়ের আর একটা সোপান বলতে হবে। For the beneft and the inteıest of the Left Front.

আমরা দেখেছি এতদিন এই জিনিস হয় নি, একটা গ্রাম পঞ্চায়েতের ভোটার আরেকটা গ্রাম পঞ্চায়েতের বুথে গিয়ে ভোট দিয়েছে—It is not new to us

আমি যে কথাটা বলছি, এই পঞ্চায়েত একটা নোটিফিকেশন যেখানে করেক্ট করা দরকার আছে বলছেন ৪টে মাত্র গ্রাম পঞ্চায়েত সুপারসিডেড করে রেখেছে, কিন্তু আমি মূল প্রশ্ন তুলেছি যেখানে এই ৩২৪২টি গ্রাম পঞ্চায়েতে সময় এক্সপায়ার করে গেল সেটা কেন ডেফার করেছেন, আপনি কেন নিরুত্তর লেট আস ফেস কিভাবে বেআইনী কাজ হচ্ছে তা আমি ২টো চিঠিতে পেয়েছি। এখনই এই কথা বলতে বলতে তা পেলাম। আমি মাননীয় পঞ্চায়েতমন্ত্রীকে একটা দিচ্ছি। একটা গ্রাম পঞ্চায়েতের প্রধান মাছ চুরিতে ধরা পড়েছে, বে-আইনী সব অপকর্ম করছে

কত কাণ্ড করছে—লুঠ করছে তহবিল। অডিট করাচ্ছে না, মেম্বারদের খবর দিচ্ছে না, পুকুর চুরি করছে। কনটাই (১) রিপোর্ট করছেন অফিসার-ইন-চার্জের কাছে যে. বিক্রি করে দিচ্ছে, ব্লক মার্কেট করা দুটোই আপনাদের কাছে দিচ্ছি, আপনি একটু তদন্ত করবেন। আপনার কাছে অনুরোধ করি। আপনি যে কথা বললেন আমাদের অন প্রিন্সিপল আপনার সম্বন্ধে আমাদের শ্রদ্ধা আছে। এটা প্রিন্সিপলের ব্যাপার ইলেকশনকে ডেফার করবেন। এটা আমরা মেনে নিতে পারি না, পঞ্চায়েত বডিতে যেখানে দুর্নীতির আখড়া—এখানের পলিশিষ্ট হল দুর্নীতির মূল উপজীবা। এই সব জিনিসে আপনি জেহাদ করবেন। We extend our heart-felt co-operation to stamp-out corruption and to eleminate this corruption.

সেইজন্য আমি সহযোগিতার হাত বাড়িয়ে দিতে চাই। কিন্তু তা না হলে আমি একমত হতে পারছি না। এজ পার statute and rules শুধু নির্বাচন করতে দিন। পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ-এর নির্বাচন ঘোষণা করুন। ইলেকশন পোস্টপনমেণ্ট এই অবস্থা আমি পূর্বে দেখিনি। নিবাচন হলে দেবীবাবুর কথায় বলছি যে, পশ্চাদপদের কাপড় ফেলে আপনাদের চলে যেতে হবে। আপনাকে আমি অনুরোধ করবো, এই ফাঁদে পা দেবেন না। আপনার সম্বন্ধে বাংলাদেশে একটা সুনাম আছে, আপনি একজন ভাল কর্মী, অতএব আপনি অন্ততঃ এই ফাঁদে পাবে দেবেন না। আপনার কাছে অনুরোধ একটা ৬ মাসে রাখুন, ২ বছর করবেন না। থ্যাঙ্ক ইউ স্যার, and the hon'ble members for thier patient hearing.

The motion of Dr. Zainal Abedin that this Assembly disapproves the West Bengal Panchayat (Amendment) Ordinance, 1982 (West Bengal ordinance No. X of 1982)., was then put and lost.

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**Mr. Speaker :** All the amendments are in order and taken as moved.

2

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

রাজ্যের বিপুলসংখ্যক বেকারদের জন্য প্রয়োজনীয় কর্মসংস্থানের ব্যবস্থা করতে

সরকারের ব্যর্থতার, কাজের অভাবে বেকার সমাজের হতাশার এবং অনাহারে অর্ধাহারে ঘুরে বেড়ানোর কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

3

রাজ্যের প্রশাসন দলীয় শাসনে পরিণত হয়েছে। বর্তমান সরকারের একটি শরিক দলের নির্দেশে সমস্ত রকমের সরকারী ক্ষমতা গণতন্ত্রপ্রিয় জাতীয়তাবাদী মানুষের বিরুদ্ধে প্রয়োগ করা হচ্ছে। ফলে, রাজ্যে গণতন্ত্রের বদলে কায়েম হয়েছে স্বৈরতন্ত্র। এ সম্পর্কে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

4

রাজ্যের পঞ্চায়েত কার্যের জন্য বরাদ্দীকৃত কোটি কোটি টাকা জনগণের সার্থক সেবার কাজে ব্যয় হয় নি। বর্তমান সরকারের একটি শরিক দলের নির্দেশে প্রায় সমুদয় টাকা গম চুরি ও লুঠ করা হয়েছে। এদের ধরতে ও সাজা দিতে সরকার পুরোপুরি ব্যর্থ হয়েছে, এ বিষয়ের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণ নেই ;

5

বেছে বেছে বিরোধী দলের কর্মীদের ওপর নৃশংস রাজনৈতিক অত্যাচার চালানো হচ্ছে। বহু কংগ্রেস সমর্থকদের বাড়িতে অগ্নিসংযোগ, লুঠতরাজ করা হয়েছে এবং হচ্ছে। নির্বাচনের দিন ঘোষণার পর থেকে বিরোধী দলসমূহের বহু কর্মী, নেতা খুন হয়েছেন। হাজার হাজার জাতীয়তাবাদী কংগ্রেস কর্মী এখনো পাড়াছাড়া, ঘরছাড়া। সারা রাজ্যের কংগ্রেস এলাকায় চলছে সন্ত্রাস ও নৈরাজ্য। গণতন্ত্রের পরিপন্থী এ অবস্থা আয়ত্বে আনতে সরকার ব্যর্থ হয়েছে। এর কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

6

রাজ্যে দিনের পর দিন বিভিন্ন কলকারখানায় শ্রমিক বিক্ষোভ বেড়ে চলছে। সরকারের একতরফা সিদ্ধান্তের ফলে উৎপাদনশীল কলকারখানাগুলো রণক্ষেত্রে পরিণত হয়েছে। শুরু হয়েছে শ্রমিকে সংঘর্ষ ও খুনোখুনি। বহু শিল্পপ্রতিষ্ঠান রাজ্যের বাইরে অন্যত্র চলে যাবার দিন গুনছে। অধিকাংশগুলো ক্রমান্বয়ে বন্ধ হয়ে যাচ্ছে। আর বন্ধ প্রতিষ্ঠান চিরকালই বন্ধ্যার খাতায় থেকে যাচ্ছে। রাজ্যের সমগ্র শিল্প জগতের এই অচলাবস্থা আয়ত্তে আনতে সরকার পুরোপুরি ব্যর্থ হয়েছেন। এর কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

7

রাজ্যে নারীধর্ষণ ও হত্যাকার্য ক্রমবর্ধমান। কিন্তু এই সব সমাজবিরোধীদের

দমন করতে সরকার ব্যর্থ হয়েছে। এ বিষয়ের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

8

গত পাঁচ বছরে উন্নয়নমূলক ও অন্যান্য খাতে বিভিন্ন সময়ে যে সমস্ত আর্থিক সাহায্য কেন্দ্রীয় সরকার দিয়েছেন তার পুরো হিসাব আজ পর্যন্ত বর্তমান সরকার কেন্দ্রীয় সরকারকে দেয়নি। অপরপক্ষে কেন্দ্রীয় সরকারের উপরেই সমস্ত দোষ চাপিয়ে নিজেদেরকে নির্দোষ প্রমাণিত করতে চাইছে এর কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

9

পশ্চিম দিনাজপুর জেলায় কুশমণ্ডি বিধানসভা নির্বাচন কেন্দ্রে গোয়ালগাঁও, কাটাসন প্রভৃতি এলাকায় নির্বাচনের আগে ও পরে বহু বাড়ি ঘর পুড়িয়ে দেওয়ার এবং বহু কংগ্রেস কর্মীকে পুড়িয়ে মারার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

10

গত কয়েক বৎসরে রাজ্য সরকার শিক্ষাক্ষেত্রে মার্কসবাদ ও লেনিনবাদ ছাত্রদের শেখাবার বাবস্থা করার এবং সঙ্গে সঙ্গে ভারতের জাতীয় বহু শিক্ষাবিদ ও জাতীয়তাবাদী রাজনীতিবিদদের চিন্তা ও শিক্ষাধারা ছাত্রদের পাঠক্রম থেকে বাদ দেওয়ার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ; এবং

11

ষষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনায় পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দীকৃত ছয়শত কোটি টাকার মধ্যে মাত্র দুইশত কোটি টাকা রাজ্য সরকার ব্যয় করতে সক্ষম হওয়ার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ; এবং

12

গত বছর পশ্চিম দিনাজপুর জেলায় কুশমণ্ডি, ইটাহার, বংশীহারী থানা এলাকায় সাতষট্টিটা বন্দুক লুঠ হয়েছে। উদ্ধার করা বন্দুকগুলো এখনো নির্দিষ্ট বন্দুকধারী ব্যক্তিদের রাজ্য সরকার ফেরত দেয় নি। সমগ্র এলাকার বাসিন্দা নিরস্ত্র অবস্থায় দিন যাপন করছে। তাদের ওপর ক্রমাগত সমাজবিরোধীরা আক্রমণ চালাচ্ছে। সাধারণ মানুষ নিরপত্তার অভাব বোধ করছে। এই সকল ঘটনার প্রতিকারের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।"

13

**শ্রীশিশির অধিকারী :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় এই যে,—

লক্ষ লক্ষ টাকার সিমেন্ট পারমিট পঞ্চায়েতের মাধ্যমে চোরা পথে পাচার করার উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

14

কাঁথি রাষ্ট্রীয় কল্যাণ নিলয়ের জমি কবে অধিগ্রহণ ক'রে অনাথ মেয়েদের ঘর তৈরী হবে তার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

15

কাঁথি শহর বাইপাস রাস্তা কবে হইবে তাহার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

16

মেদিনীপুর কনস্ট্রাকশন ডিভিশনের কাঁথি অফিস স্থায়ীকরণ ও সেচ দপ্তরের কাঁথি ও ইটা মগরা মহকুমাকে উপরোক্ত ডিভিশনের আওতায় আনিবার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

17

গত প্রায় দুই বৎসর কাঁথি মহকুমা সদর হাসপাতালে এম্বুলেন্স না থাকার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

18

বকসিসপুর, দুর্গাপুর ও ঠাকুরচকের ( কাঁথি-পানিপীয়া ক্যানেলে ) ফুট ব্রীজ নির্মাণের কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

19

কাঁথি থানার মারিসদা, কেশুকুন্দা, মানিকপুর ও ঘাঁটুয়ায় জল সরবরাহের অনিয়মিত ঘটনার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

20

কাঁথি থানার কাঁথি-দারুয়া, বসন্তিয়া-দরিয়াপুর ও বামুনিয়া গ্রামের ভগ্নপ্রায় বিদ্যুৎ লাইন চালু করার ও কাঁথির কচুড়িতে ৩৩ কে: ভি: স্টেশন চালু করার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

:1

গরীব মৎস্যজীবীদের স্বার্থে কাঁথি থানার মৎস্য কেন্দ্র জুনপুটের সমুদ্র পাড় ভাঙ্গা বাঁধের জন্য বোলডার পিচিং করার উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

:2

কাঁথি থানার পুলিশ দীর্ঘ ২/৩ বছরের খুনী ও ডাকাতদের কোর্টের আদেশ থাকা সত্ত্বেও গ্রেপ্তার না করার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

:3

১৯৭৪-৭৫ সালে মজিলপুর, পোথারালিবাড়ি মৌজার গরীব মৎস্যজীবীদের দেওয়া ঋণ মকুবের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ; এবং

24

১৯৭৭ সাল হইতে ১৯৮২ সাল পর্যন্ত কাঁথি মহকুমার দরিয়াপুর, চাপাতলা, সৈয়দপুর, ঘোষপুর, কুশবনী, হাজারারচক, হেঁড়িয়া, যুখিয়া, বামুনিয়া, বাথুরাড়ী, পাচবেড়িয়া, ভাজাচাউলি, নীলপুর, দেয়ানচক ও গংগাধরচক প্রভৃতি মৌজার ক্ষুদ্র ও গরীব রায়তগণের জমির ধান লুঠের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

25

ডঃ সুকুমার রায়ঃ Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় এই যে,—

খরাকবলিত পুরুলিয়া জেলায় খরা পরিস্থিতির মোকাবিলায় কোন কার্যকরী ব্যবস্থা লওয়া হইয়াছে কিনা তাহার উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

26

খরাকবলিত পুরুলিয়া জেলার পুরুলিয়া ১নং ব্লকের অন্তর্গত চাকোলতোড় গ্রামের হরিজন ( মুচি ) সম্প্রদায়ের একমাত্র পানীয়জলের স্থান একটি কূপে ইচ্ছাকৃতভাবে শূকরের বিষ্ঠা নিক্ষেপ করিয়া তাহাদের জলকষ্টে ফেলার জন্য দায়ী ব্যক্তিদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণে প্রশাসনিক ঔদাসিন্যের কথা রাজ্যপালের ভাষণে নেই ; এবং

27

গরীবদের জি. আর. যথা সময়ে বিলি না করে তাদের অনাহারে অর্ধাহারে রেখে ঠিক ভোটের সময় বিলির ব্যবস্থার কথা রাজ্যপালের ভাষণে নেই।"

28

**ডাঃ হৈমী বসু** ঃ Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

কংগ্রেসী এম. এল. এ.-দের ওপর হামলাবাজীর কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

29

রাজ্যে ডাকাতি রাহাজানি বৃদ্ধির কারণ ও তার প্রতিকারের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

30

নির্বাচনে সরকারী অর্থের যে অপচয় হয়েছে তার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ; এবং

31

পশ্চিমবঙ্গে যে হারে খুন বেড়েছে, তার প্রতিকারের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।"

32

**শ্রীআব্দুল ওয়াহেদ** ঃ Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

মালদহ জেলার হরিশচন্দ্রপুর থানায় বহুদিন যাবৎ ব্যাপকভাবে ডাকাতি, হত্যা, সমাজবিরোধীদের দৌরাত্ম্য প্রভৃতি বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই ; এবং

33

সারা পশ্চিমবঙ্গে তথা হরিশচন্দ্রপুর থানায় পঞ্চায়েতে চরম দুর্নীতির এবং তাহার প্রতিকারের ব্যবস্থার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

34

**শ্রীমহবুবুল হক্** ঃ Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

মালদহ জেলার চাঁচোল থানার খররা বিধানসভা কেন্দ্রে প্রচণ্ড খরায় পাট, আউশ ইত্যাদি ফসল নষ্ট হওয়ার এবং জলকষ্টের বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই ;

35

সমগ্র পশ্চিমবঙ্গে বিশেষতঃ গ্রাম্য এলাকায় চরম বিদ্যুৎ সংকটের ফলে জলসেচ ব্যাহত হওয়ার এবং কলকারখানা অচল হওয়ার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ; এবং

36

সারা রাজ্যে বিগত দীর্ঘ সময় ধরিয়া আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ও খুন, ডাকাতি, ছিনতাই, রাহাজানি, গণধর্ষণ, গণ-হত্যা, অফিস-আদালতে হত্যাকাণ্ড প্রভৃতির প্রতিকারের কোন ব্যবস্থার উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

37

**শ্রীহুমায়ুন চৌধুরী** : Sir I beg ro move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

মালদহ জেলার অন্তর্গত কালিয়াচক থানার খরাপীড়িত রেশম চাষীদের প্রভূত ক্ষতি এবং তার প্রতিকারের বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই ; এবং

38

মালদহ জেলার গঙ্গায় ভাঙ্গন এলাকার উদ্বাস্তু ও গৃহহীনদের পুনর্বাসনের জন্য কোন ব্যবস্থা গ্রহণের বিষয়ে রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই।"

39, 40

**শ্রীকাজী হাফিজুর রহমান** : Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

বামফ্রন্ট সরকার জয়ী হওয়ার পর বিভিন্ন স্থানে বিজয় মিছিলগুলিতে বর্তমান সরকারের এক শরিকদলের কর্মীরা লাঠি, বল্লম ও অন্যান্য অস্ত্রশস্ত্রে সজ্জিত হইয়া বিরোধীদলের কর্মীদের উপর হামলা ও বাড়ীঘর লুট করেছিল—তার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

41, 42

পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষা ব্যবস্থায় চরম অব্যবস্থা বিরাজ করছে—আজও

শতকরা ৪০টি প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীগণ সরকার কর্তৃক দেয় পাঠ্য পুস্তক পায় নাই। সেজন্য শিক্ষার কাজ ব্যাহত হইতেছে—রাজ্যপালের ভাষণে তাহার উল্লেখ নাই ;

43, 44

পশ্চিমবঙ্গের শত শত স্বাস্থ্যকেন্দ্রে আজও কোন ডাক্তার দেওয়া হয় নাই এবং গরীব রোগীদের সরকারী অ্যাম্বুলেন্স-এ জেলা হাসপাতালে পাঠাতে হলে অ্যাম্বুলেন্স-এর ভাড়া এবং পেট্রোল ক্রয় বাবদ মোটা টাকা জমা দিতে হয়। বর্তমান এই নিয়ম রদ করে গরীব মানুষদের সুবিধা করে দেওয়ার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

45, 46

পশ্চিমবঙ্গে লক্ষ লক্ষ বেকার যুবকদের কিভাবে কর্মসংস্থান করা হবে এবং গত পাঁচ বছরে কি পরিমাণ বেকার যুবকদের চাকুরীর ব্যবস্থা করা হয়েছে—রাজ্যপালের ভাষণে তাহার উল্লেখ নাই ; এবং

47, 48

গত ২৮-৫-১৯৮২ তারিখে মুর্শিদাবাদ জেলার ডোমকল থানার অধীন কুচিয়ামোড়া গ্রামে বর্তমান সরকারের এক শরিকদলের কর্মীরা দলবদ্ধভাবে কংগ্রেস সর্থকদের উপর হামলা এবং তাদের বাড়ীঘর লুটপাট করেছে। আজও তাহার কোন উপযুক্ত তদন্ত হয় নাই—রাজ্যপালের ভাষণে সে কথার উল্লেখ নাই।"

49, 51

**শ্রীলুৎফল হক্‌ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

"কিন্তু দুঃখের বিষয় যে,—

লক্ষ লক্ষ শ্রমিক, বিশেষ করে বিড়ি শ্রমিক—যাঁরা দিবা-রাত্রি মালিক এবং নানা রকম দালাল শ্রেণীর লোক দ্বারা নিপীড়িত ও বঞ্চিত হচ্ছেন তাঁদের প্রতি কোনরকম লক্ষ্য এ সরকারের নাই বা বিগত পাঁচ বছরেও ছিল না—এ সম্পর্কে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই ; এবং

52, 54

বিগত পাঁচ বছরে বর্তমান সরকারের শাসনে হাজার হাজার নিরীহ মানুষ নিহত ও আহত হয়েছেন এবং বহু ঘর-বাড়ী লুন্ঠিত হয়েছে। রাজ্যপালের ভাষণে

এর জন্য কোন দুঃখ প্রকাশ করা হয় নাই ও এই সকল ঘটনা প্রতিরোধকল্পে ব্যবস্থা গ্রহণের কথার কোন উল্লেখ নাই।"

55, 56

**শ্রীহবিবুর রহমান**ঃ Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

"কিন্তু দুঃখের বিষয় যে,—

৯-৬-১৯৮২ সন্ধ্যায় লালগোলা থানার বিরোধী রাজনৈতিক দলভুক্ত জনৈক কর্মী আলতাব মণ্ডলকে গুণ্ডারা বোমা ছুড়ে সাংঘাতিকভাবে আঘাত করার কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

57, 58

ডাক্তার ও ঔষধের অভাবে রাজ্যের গরীব মানুষ হাসপাতালে কোন চিকিৎসা পাচ্ছেন না—তার প্রতিকারের কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

59, 60

সাধারণ নির্বাচনের অব্যবহতি পরে ভরতপুর কেন্দ্রের কংগ্রেস প্রার্থী সহ বহু কংগ্রেস কর্মীর উপর বামফ্রন্টের এক শরিক দল কর্তৃক হামলা করার ও বাড়ী ঘর ভাঙ্গচুর করার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

61, 62

বর্তমানে পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা দিন দিন বৃদ্ধি পাচ্ছে, কিন্তু এ বেকার সমস্যা সমাধানের উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

63, 64

শাসকদলসমূহ কর্তৃক পরিচালিত গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতিগুলির মাধ্যমে সরকারের কোটি কোটি টাকা আত্মসাৎ করার এবং তাহার কোন প্রতিকারের ব্যবস্থা গ্রহণের কথা রাজ্যপালের ভাষণে নাই ;

65, 66

গত ৫-৬-১৯৮২ তারিখে মুর্শিদাবাদ জেলার সাগরদীঘি থানার মথুরাপুর গ্রামের সাধারণ মানুষের উপর পুলিশী নির্যাতনের কথা ও অন্যায়ভাবে পুলিশের গুলিতে বিরোধী রাজনৈতিক দলভুক্ত কর্মী জনৈক দেলাবর সেখের নিহতের কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ; এবং

**67, 68**

বিগত সাধারণ নির্বাচনের পূর্ব মুহূর্তে পঞ্চায়েতের মাধ্যমে ভোটারদের মধ্যে খয়রাতি সাহায্যের নামে গম, চাল ও অর্থ চুপি চুপি বিতরণ করে ফ্রন্টের প্রার্থীদের অনুকূলে ভোটারদের প্রভাবিত করা হয়েছিল। তার কথা রাজ্যপালের ভাষণে নাই।"

**69**

**শ্রীঅনুপ কুমার চন্দ্র :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

স্কুলের ছেলেমেয়েদের জাতীয় নেতাদের আত্মত্যাগের কথা না শিখিয়ে রাজনীতির যে শিক্ষা দেওয়া হচ্ছে সে বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই ;

**70**

১৯৮২ সালের বিধানসভা নির্বাচনে সরকারী প্রশাসন যন্ত্রের অপব্যবহারের কথা রাজ্যপালের ভাষণে নাই ;

**71**

সারা পশ্চিমবঙ্গের খুন, জখম, নারী নির্যাতনের কথা রাজ্যপালের ভাষণ থেকে বাদ পড়েছে ; এবং

**72**

পশ্চিমবঙ্গে বিদ্যুৎ ব্যবস্থার চরম অচলাবস্থা দূরীকরণের ব্যাপারে কোন বক্তব্য রাজ্যপালের ভাষণে নাই।"

**73, 74**

**ডঃ মোতাহার হোসেন :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

পশ্চিমবঙ্গে বিদ্যুৎ ব্যবস্থার অচলাস্থীর প্রতিকারের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

**75, 76**

কলিকাতা ও হাওড়া পৌরসভার নির্বাচনের কোন ব্যবস্থার উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

77, 78

পশ্চিমবঙ্গ সরকারের শ্রমিক-বিরোধী নীতির প্রতিকারের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

79, 80

পশ্চিমবঙ্গ সরকারের বিভিন্ন শরিক দলের কর্মীরা বিরোধী দলভুক্ত কর্মীদের উপর যে নির্যাতন করিতেছে তাহার কোন প্রতিকারের উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

81, 82

বর্তমান বামফ্রন্ট সরকার যে বিপুল অর্থের অপচয় করে মন্ত্রিসভার কলেবর অযথা বৃদ্ধি করেছেন তার উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ; এবং

83, 84

কলিকাতা সহ রাজ্যের বিভিন্ন জেলায় পানীয় জল সরবরাহের অপ্রতুলতার প্রতিকারের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।"

85

**শ্রীভুপেন্দ্রনাথ শেঠ** : Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

বনগ্রাম মহকুমার একমাত্র হাসপাতালে ভর্তি রোগীদের ঔষধপত্র না দিয়া বাজারে নির্ধারিত দোকান থেকে কেনার নির্দেশ দেওয়ার ফলে ঐ হাসপাতাল এক ব্যবসা কেন্দ্রে পরিণত হওয়ার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ; এবং

86

নির্বাচনের পর সাধারণ শ্রমিকদের কোনও কাজ না দেওয়ার ফলে প্রচণ্ড খরায় চাষী ও শ্রমিকদের বিশেষ অসুবিধার কোন কথা রাজ্যপালের ভাষণে নাই।"

87, 88

**শ্রীনুরুল হক** : Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

পশ্চিমবঙ্গে বিদ্যুৎ ঘাটতির জন্য কৃষি, শিল্প ও অন্যান্য ক্ষেত্রে উৎপাদন চরমভাবে কমে যাচ্ছে এবং মানুষের দুর্গতি উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। তা প্রতিরোধ কল্পে কোন ব্যবস্থা গ্রহণের উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

89

**শ্রীকাজী হাফিজুর রহমান**: Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

মুর্শিদাবাদ জিলার ভগবানগোলা থানার এলাকাধীন বিভিন্ন জায়গায় পদ্মা ও গঙ্গা নদীর ভাঙ্গনে মানুষের সম্পদ ও ঘরবাড়ী বিনষ্ট হচ্ছে—তার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ; এবং

90

মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানার ডিহিপাড়া গ্রামের মোস্তাজ সেখকে নির্বাচনের কয়েকদিন পূর্বে গুণ্ডারা পিটিয়ে মেরে ফেলার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

91

**শ্রীহবিবুর রহমান**: Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর পৌরসভা সমেত রঘুনাথগঞ্জ থানার বিভিন্ন এলাকায় গঙ্গা ও পদ্মা নদীর ভাঙ্গনে মানুষের ঘরবাড়ি ও সম্পদ বিনষ্ট হচ্ছে। তার প্রতিরোধ কল্পে ব্যবস্থা গ্রহণের উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ; এবং

92

বর্তমান সরকারের কোন এক শরিক দলের দীর্ঘদিনের অত্যাচার ও লুটতরাজের ফলে ভীত ও সন্ত্রস্ত হয়ে রঘুনাথগঞ্জ থানার বড় শিমূলদয়ারামপুর পঞ্চায়েতের শতাধিক কংগ্রেস কর্মী গৃহছাড়া হয়ে অন্যত্র বসবাস করছেন। তার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

93

**শ্রীআবদুল মান্নান**: Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

হুগলী জেলার আরামবাগ মহকুমায় নির্বাচনোত্তরকালে তারাপদ নন্দী, কার্তিক বর ও জয়দেব মান্না নামক ব্যক্তিরা বর্তমান সরকারের এক শরিকদলের কর্মীদের দ্বারা নিহত হয়েছেন। তাহার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ; এবং

94

নির্বাচনের পর থেকেই সারা হুগলী জেলায় বামফ্রন্টের এক শরিক দলের অত্যাচারের ফলে সাধারণ মানুষ সহ বহু কংগ্রেস কর্মী বাড়িছাড়া—তাদের নিরাপত্তার অভাব দেখা দিয়েছে। গত ২৮শে মে গোঘাট থানার ভিকদাস্ গ্রামে তারাপদ নন্দী, ৩রা জুন খানাকুল থানার হরিশচক গ্রামে কার্তিক রব, ৯ই জুন খানাকুল থানার শংকরপুর গ্রামে জয়দেব মান্নাকে উক্ত রাজনৈতিক দলের গুণ্ডারা নৃশংসভাবে খুন করে এবং তারপর তার চোখ দুটি উপড়ে নেওয়া হয়। পোলবা, তারকেশ্বর, ধনেখালি প্রভৃতি থানার বহু কংগ্রেস কর্মীকে মারধর করা হয়েছে। রাজ্যপালের ভাষণে এইসব ঘটনার কোন উল্লেখ নেই।"

95

**শ্রীনুরুল ইসলাম চৌধুরী**ঃ Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে,—

হাসপাতালগুলিতে যে অব্যবস্থা চলিতেছে, সেখানে ডাক্তার নাই, ঔষধ নাই, অ্যাম্বুলেন্স নাই—তাহার প্রতিকারের কোন কথা রাজ্যপালের ভাষণে নাই ;

96

প্রশাসনের মধ্যে দুর্নীতির প্রতিকারের এবং প্রশাসনকে দুর্নীতিমুক্ত করার কোন প্রয়াসের কথা রাজ্যপালের ভাষণে নাই ;

97

ভূমিসংস্কার, বেকার সমস্যা ও বিদ্যুৎ-এর বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে কোথাও নাই। অপারেশন বর্গা যে গ্রামের মানুষের জীবন অতিষ্ঠ করিয়া তুলিয়াছে তাহার প্রতিকারের নিমিত্ত কোন কথা রাজ্যপালের ভাষণের কোথাও উল্লেখ নাই ;

98

কৃষি উৎপাদন বছরের পর বছর কমিয়া যাইতেছে যাহার ফলশ্রুতি হিসাবে খাদ্যদ্রব্যের মূল্য উর্দ্ধগতি। তাহা রোধের গঠনমূলক পরিকল্পনার কথা রাজ্যপালের ভাষণে নাই ; এবং

99

গঙ্গার ভাঙ্গন রোধের জন্য কোন দীর্ঘমেয়াদী ও স্বল্পমেয়াদী পরিকল্পনার কথা

এবং মুর্শিদাবাদ জেলার অধীন বেলডাঙ্গা থানার অন্তর্গত বনমালীপুর গ্রাম ভাগীরথীর ভাঙ্গন হইতে রক্ষা করার কথা রাজ্যপালের ভাষণে নাই।"

**100, 101**

**শ্রীনুরুল ইসলাম চৌধুরী:** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক:

"কিন্তু দুঃখের বিষয় যে,—

শিল্পের প্রসার ও রুগ্ন শিল্প অধিগ্রহণের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই। বেলডাঙ্গার চিনিকল মেরামতির নামে লক্ষ লক্ষ টাকা তছরূপ করা হইতেছে এবং বিনা প্রয়োজনে "সাইরেন" বাজান হইতেছে—ইহা প্রতিকারের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

**102**

**শ্রীঅশোক ঘোষ:** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে,—

উত্তর হাওড়ার বিভিন্ন জায়গায় নির্বাচনের পরে পুলিসী তাণ্ডবের পরিণতিতে কংগ্রেস কর্মীদের নির্যাতনের, বর্তমান সরকারের এক শরিক দলের কর্মীদের দ্বারা কংগ্রেস কর্মীদের উপর অত্যাচারের এবং পরিণতিতে কংগ্রেস কর্মীদের গ্রেপ্তারের কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই;

**103**

হাওড়া পৌরসভার নির্বাচন দীর্ঘদিন স্থগিত রাখার এবং পরবর্তী নির্বাচনের দিন স্থির করা সম্বন্ধে কোন বক্তব্য রাজ্যপালের ভাষণে নেই;

**104**

উত্তর হাওড়ায় নস্করপাড়া জুট মিল দীর্ঘদিন বন্ধ থাকায়, ঐ কারখানা খোলার সম্ভাব্য তারিখের এবং হুগলী ডকিং অ্যাণ্ড ইঞ্জিনীয়ারিং কোম্পানীর কর্মীদের নিয়মিত বেতন না পাওয়ার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।"

**105**

**শ্রীসমর মুখোপাধ্যায়:** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে,—

মালদহ জেলার রতুয়া থানার কাটাহা দিয়াড়ার প্রায় দুই শত পরিবার ফুলহার

ও গঙ্গা নদীর ভাঙ্গনে গৃহহারা হইয়াছেন যাহার উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;
এবং

106

মালদহ জেলার রতুয়া এবং হবিবপুর, বামনগোলায় অমানুষিক হত্যাকাণ্ডের এবং খরার প্রকোপে জলহীন অন্নহীন অবস্থায় মানুষ দিনে দিনে মৃত্যুর দিকে এগিয়ে যাওয়ার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

107

**শ্রীমুকুলবিকাশ মাইতি ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে,—

কেন্দ্রীয় সরকারের পূর্ণ সহযোগিতা সত্ত্বেও শিল্পক্ষেত্রে সরকারের শোচনীয় ব্যর্থতার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

108

যে সমস্ত কংগ্রেস কর্মী বামফ্রন্টের শরিকদলের কর্মীদের দ্বারা নৃশংসভাবে নিহত হয়েছে তাদের পরিবারবর্গের প্রতি কোন দুঃখপ্রকাশ ও সমবেদনা রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

109

প্রথম বামফ্রন্ট সরকারের বিদ্যুৎ-শক্তি উৎপাদনে শোচনীয় ব্যর্থতার ফলে রাজ্যের শিল্প ও কৃষি উৎপাদনের ক্ষেত্রে অচলাবস্থার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

110

রাজ্যে খুনখারাপি, লুঠতরাজ, অগ্নিসংযোগ, নারীধর্ষণ প্রভৃতি অসামাজিক কার্যকলাপ বন্ধের জন্য কোন পথনির্দেশ রাজ্যপালের ভাষণে নাই ;

111

রাজ্যে আইন-শৃঙ্খলার অবনতি ও অরাজক অবস্থার উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ; এবং

112

পঞ্চায়েতে ব্যাপক দুর্নীতির উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

113

**শ্রীঅজিতকুমার পাঁজা** : Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে,—

শিক্ষাক্ষেত্রে স্বাধিকার হরণের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

114

কালোবাজারী ও মজুতদারদের শাস্তিবিধানে রাজ্য সরকারের ব্যর্থতার উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ; এবং

115

বর্তমানে পশ্চিমবঙ্গে যে হারে রাজনৈতিক খুন বেড়েছে তা প্রতিরোধ করার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

116

**ডঃ মানস ভুঁইঞা** : Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে,—

পশ্চিমবঙ্গের অন্যান্য জেলার মত মেদিনীপুর জেলার সবং, পিংলা, ডেবরা ও অন্যান্য থানায় বর্তমান সরকারের সংখ্যাগরিষ্ঠ শরিক দলের কর্মীরা আইনের অনুশাসনকে তুচ্ছ করে হাইকোর্টের নির্দেশকে না মেনে, খুনী আসামীদের নিয়ে, পুলিশের প্রত্যক্ষ সহযোগিতায় যেভাবে সাধারণ ছোট চাষীদের হয়রানি করছে এবং ১৯৭৭ সালের আগে পাট্টা পাওয়া সাধারণ চাষীদের যেভাবে সেই জমি থেকে উৎখাত করার চেষ্টা করছে তার কোন প্রতিকারের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

117

ডিপ্লোমা ইন কম্যুনিটি মেডিকেল সার্ভিস পাঠক্রম চালু করে গ্রামবাংলার মানুষকে বঞ্চনার চেষ্টা, অপরদিকে বাংলার ভাল ভাল ছাত্রছাত্রীদের ভবিষ্যৎ অন্ধকারের দিকে ঠেলে দেওয়ার চক্রান্ত—এর বিরুদ্ধে প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

118

একদিকে কয়েক হাজার তরুণ চিকিৎসকের সরকারের কাছে চাকুরির আবেদন-পত্র দাখিল করা, অপরদিকে সরকার কর্তৃক চাকুরি দেবার অক্ষমতা প্রকাশ করে

প্রত্যাখ্যান পত্র দেওয়া প্রমাণ করে দেশে ডাক্তারের কোন অভাব নেই—সরকারের পরিচালন ব্যবস্থাই এর জন্ম দায়ী—রাজ্যপালের ভাষণে এই ঘটনার এবং এর কোন প্রতিকারের উল্লেখ নেই ; এবং

119

পশ্চিমবঙ্গ সরকারের পরিচালনাধীন হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ঔষধ, অক্সিজেন, সাধারণ গজ ও ব্যাণ্ডেজ সরবরাহের ব্যর্থতায় সাধারণ মানুষের স্বাস্থ্য চরম অবহেলিত—এর কোন প্রতিকারের উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।"

120

**শ্রীঅবন্তী মিশ্র:** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় এই যে,—

১৯৭৭ সালের পর হইতে পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা পরিস্থিতির চরম অবনতি ঘটার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ,

121

পশ্চিমবঙ্গের খেটে-খাওয়া মানুষের জন্ম খাদ্যের বিনিময়ে কাজ প্রকল্পে কেন্দ্রীয় সরকারের দেওয়া লক্ষ লক্ষ টন গম, চাল এবং হাজার হাজার টাকা বামফ্রণ্টের এক শরিকদলের নিয়ন্ত্রণাধীন বিভিন্ন গ্রাম পঞ্চায়েতের আত্মসাৎ করার কোন উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে নাই ; এবং

122

পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদনের ব্যর্থতা পশ্চিমবঙ্গের কৃষি ও শিল্পের উৎপাদন ও প্রগতির পথে যে ব্যাঘাত সৃষ্টি করেছে রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নাই।"

123

**শ্রীনবকুমার রায়:** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে,—

কুচবিহার জিলার তুফানগঞ্জে যে সব ১১ জন সাধারণ মানুষকে দিনের বেলায় নৃশংসভাবে ধারালো অস্ত্র দিয়ে পিটিয়ে হত্যা করেছে তাহার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

124, 125

**শ্রীনবকুমার রায়ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

বর্তমান সরকার যেভাবে গ্রামবাংলায় ভুয়া বর্গাদার রেকর্ড করিয়া সাধারণ মানুষকে বিভ্রান্ত করিতেছে তাহার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

126, 127

শিল্পে অগ্রগতির কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

128, 129

বর্তমানে যেভাবে বর্তমান শাসকদলের কোন শরিকের কর্মীদের দ্বারা সাধারণ নাগরিক ও কংগ্রেস কর্মীরা খুন হচ্ছে তার কোন বক্তব্য রাজ্যপালের ভাষণে নেই ; এবং

130, 131

গ্রামেগঞ্জে যেভাবে চুরি-ডাকাতি-ছিনতাই বেড়েছে তার কোন প্রতিকারের উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

132

**শ্রীসুনীতি চট্টরাজঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে,—

বীরভূম জেলার কংগ্রেসের সাধারণ সম্পাদককে যেভাবে সমাজবিরোধীরা অপহরণ করে এবং তার উপর অকথ্য অত্যাচার করে তার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

133

১৯৮২ বিধানসভার নির্বাচনের পর সিউড়ী থানায় লতাবুনি মাঝিপাড়ার মাঝিদের উপর সমাজবিরোধীরা যে অত্যাচার করেছে তার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ; এবং

134

১৯৮২ বিধানসভা নির্বাচনের পর বর্তমান সরকারের এক শরিক দলের প্রধানের পরিচালনায় জামুরি গ্রামে ( বীরভূম জেলার ) যেভাবে গেনু ডোমের খড়ের বাড়ি পুড়িয়ে ফেলার পরিকল্পনা হয় তার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

135

**ডঃ জয়নাল আবেদিন ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

"কিন্তু দুঃখের বিষয় যে,—

পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি হয়নি এই ফ্রন্ট সরকারের আমলে। ফলে সরবরাহ ও বিতরণও বৃদ্ধি হয়নি। গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পও সম্প্রসারিত হয়নি এই রাজ্যে। কোথাও কোথাও গ্রামে বিদ্যুৎ সরবরাহ একেবারেই দীর্ঘদিন ধরে বন্ধ আছে। কোথাও কোথাও বিদ্যুৎ পরিবহণকারী তারগুলি চোর ও দুর্বৃত্তরা কেটে নিয়ে গেছে। তার-কাটা চোরদের সম্বন্ধে স্থানীয় থানা ও পুলিশ রহস্যজনকভাবে নিষ্ক্রিয় ও নীরব। গ্রামবাসীরা কোথাও কোথাও বিদ্যুৎ পরিবহণকারী তার-কাটা চোরদের হাতে-নাতে ধরে চোরাই মাল ও চোর সহ পুলিশের হাতে তুলে দিয়েও কোন প্রতিকার পায়নি এবং তার-কাটাও বন্ধ হয়নি। রাজ্য বিদ্যুৎ পর্ষদের কর্তৃপক্ষ ও কর্মচারী ও পুলিশ প্রশাসন তৎপর না হলে গ্রামের মানুষ তার-কাটা চোরদের ঠেকাবে কোন্ ভরসায়? অন্যদিকে রাজ্যে গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পও সম্প্রসারিত হবে না। সুতরাং বিদ্যুৎ দপ্তরের এখনই কর্মতৎপর হওয়া কর্তব্য। মাননীয় রাজ্যপাল এ বিষয়ে কিছু বলেন নি ;

136

বামফ্রন্ট সরকারের আমলে এই রাজ্যের কৃষি উৎপাদনে সেচ ও বৃষ্টিপাতের অপ্রতুলতার জন্য ক্ষতি হয়েছে। যে কটা গভীর নলকূপ কিংবা নদীজল উত্তোলন প্রকল্প আছে অপারেটর কিংবা সহযোগী কর্মীদের নিয়মিত অবহেলার ফলে এই সেচব্যবস্থাও চালু থাকে না। খরার কবলে পড়ে কৃষকগণ এই প্রকল্পগুলি থেকে জলসেচের সুবিধার প্রার্থনা করেও কোন সেচ পায় না। পশ্চিম দিনাজপুর জেলার বংশীহারী থানায় যে দুটি গভীর নলকূপ আছে অপারেটরের অবহেলার ফলে এইগুলি থেকে সেচ দেওয়া হয় না। পশ্চিম দিনাজপুর জেলার বংশীহারী থানার খোরনা গ্রামে অবস্থিত গভীর নলকূপটির অপারেটর ১৯৮০ সালের সেপ্টেম্বর মাস থেকে প্রায় অনুপস্থিত। অনেক পাইপ ও যন্ত্রও চুরি হয়ে গেছে সেখানে। কোন মাসে কখনও কচিৎ উপস্থিত হন শুধু মাস মাহিনা পাওয়ার জন্য। কর্তৃপক্ষের কাছে অভিযোগ করে এখন পর্যন্ত কোন প্রতিকার পায় নি চাষীকুল। ক্ষুদ্র সেচ ব্যবস্থাগুলি কার্যকরী না করলে খরা ও অনাবৃষ্টির হাত থেকে কৃষকদের রক্ষা করার সম্ভাবনা নাই। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নাই ;

137

রাজ্য সরকারে ন্যস্ত জমিগুলিতে ও সরকারী ও পঞ্চায়েত-এর অধীন রাস্তাসমূহের পার্শ্বে অবস্থিত নানাবিধ ছায়াপ্রদানকারী ও ফলের বহু পুরাতন গাছসমূহ বামফ্রন্ট সমর্থনকারী কিংবা বামফ্রন্টের সমর্থনে স্থানীয় পঞ্চায়েত-এ নির্বাচিত সদস্য ও কর্মকর্তারা বিনা বাধায় নির্বিচারে কর্তন করেই চলেছেন। জনগণ নিষেধ কিংবা বাধা দিলে কর্তনকারীরা মারমুখী ও হিংস্রভাবে আক্রমণ করে সকলকে স্তব্ধ করে দিচ্ছেন। থানা ও পুলিশ রহস্যজনকভাবে নীরব দর্শক। সুতরাং গাছ কাটা বিনা বাধায় নির্বিচারে চলেছে। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নাই ;

138

রাজ্য সরকারে বর্তিত হওয়া জমিসমূহ বহুদিন হতে ভূমিহীন কিংবা যৎসামান্য ভূমির মালিক কিংবা অত্যন্ত ক্ষুদ্র কৃষকগণ যারা সরকারের নীতি অনুসারে সরকারে বর্তিত জমি পাওয়ার ন্যায়সম্মত হকদার তাদেরকে বামফ্রন্ট সমর্থক না হওয়ার অপরাধের শাস্তিস্বরূপ বঞ্চিত করে এই ফ্রন্ট আমলে এমন সব ফ্রন্ট সমর্থকদের নামে বিলি ও পাট্টা দেওয়া হয়েছে যারা পাওয়ার যোগ্য নয়। ফলে ঐ সমস্ত জমিতে এই ফসল বোনার সময় গুরুতরভাবে দাঙ্গা-হাঙ্গামা ঘটেই চলেছে। নিরপেক্ষভাবে তদন্ত করে এই সমস্যার সমাধান করা সরকারের কর্তব্য। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নাই ;

139

গত বৎসর পশ্চিম দিনাজপুর ও মালদহ জেলায় লুণ্ঠিত বন্দুকগুলির অনেক কটি বামফ্রন্ট শরিকদলের স্থানীয় দুই নেতার বাড়ি থেকে উদ্ধার করা হয়েছে। রহস্যজনক কারণে পুলিশ এই নেতাদের বিরুদ্ধে এখনও কোন ব্যবস্থা গ্রহণ করেনি। অন্যদিকে উদ্ধারকৃত এই বন্দুকগুলি মালিকদের এখনও ফিরিয়ে দেওয়াও হয়নি এবং নিরাপদে রক্ষা করার নামে যে বন্দুকগুলি থানায় বাধ্যতামূলক জমা রাখা হয়েছে সে সমস্ত বন্দুকও এখন পর্যন্ত মালিকদের ফিরিয়ে দেওয়া হচ্ছে না। নানা ছুতানাতা ও ফন্দিফিকির করে মালিকদের অযথা হয়রানি ও নাজেহাল করা হচ্ছে। অন্যদিকে এই সমস্ত স্থানে চুরি-ডাকাতি ও রাহাজানি ও খুনজখম নিয়মিতভাবে সংগঠিত হয়েই চলেছে। অবিলম্বে পুলিশ প্রহরা ও তৎপরতা জোরদার করে সম্ভব হলে সব জায়গায় গ্রামরক্ষী বাহিনী গঠন করে এই এলাকার মানুষদের নিরাপত্তার ব্যবস্থা করা অত্যন্ত জরুরী এবং উদ্ধারকৃত ও নিরাপদ রক্ষার নামে থানায় থানায় সংগৃহীত বন্দুকগুলি লাইসেন্সধারী মালিকদের ফিরিয়ে

দেওয়াও সরকারের দায়িত্ব। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নাই ;

140

এই রাজ্যের অনেক জেলাতেই ভয়াবহ খরা চলছে। কোথাও কোথাও, বিশেষ করে মালদহ এবং পশ্চিম দিনাজপুরে এ খরা ব্যাপক এবং সর্বনাশা রূপ ধারণ করেছে। জলাশয়সমূহ শুকিয়ে যাওয়ার ফলে মানুষ এবং গবাদি পশুর অপরিসীম জলকষ্ট সৃষ্টি হয়েছে। অনেক জায়গায় পানীয় জলের কোন উৎস নাই। নলকূপ ও রিং-কূপগুলি অকেজো কিংবা শুষ্ক। আবার ফ্রন্টকে সাম্প্রতিক নির্বাচনে সমর্থন করেন নি এই অভিযোগে ফ্রন্টের পঞ্চায়েত সদস্যরা পানীয় জলকষ্ট নিবারণে নিন্দনীয়ভাবে পক্ষপাতদুষ্ট। সরকারী ব্যবস্থা বিলম্বিত কিংবা অপ্রতুল। খরাক্লিষ্ট জনগণের দুঃখকষ্টের সীমা নাই। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে যথোপযুক্ত উল্লেখ এবং প্রতিকারের প্রতিশ্রুতি নাই ;

141

এই রাজ্যে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যসামগ্রীর মূল্যবৃদ্ধি হয়েই চলেছে। চাল ও তণ্ডুল জাতীয় খাদ্যের মূল্য অন্যান্য বৎসরের তুলনায় অনেক বেশী। এই সমস্ত দ্রব্যসামগ্রীর উৎপাদন ও সরবরাহ যুগপৎ বৃদ্ধি করে বণ্টন ব্যবস্থা সুষ্ঠু ও ন্যায়সম্মত করতে রাজ্য সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। মুনাফাখোর উৎপাদনকারী ও চোরাকারবারী ব্যবসায়ীদের সঙ্গে বামফ্রন্ট সরকার মধুর সম্পর্ক স্থাপন করে জনস্বার্থ উপেক্ষা করেই চলেছেন। ফলে জনগণের দৈনন্দিন জীবনযাপনে বহুবিধ যন্ত্রণা বৃদ্ধি হয়েই চলেছে। সরকার তৎপর না হলে জনগণের জীবনধারণ ক্রমশঃ দুর্বিষহ হয়ে পড়তে বাধ্য। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নাই ;

142

এই রাজ্যে ফ্রন্ট সরকারের কার্যকালে নূতন কর্মসংস্থান সৃষ্টি তো হয়নি, বরং স্থায়ী বিদ্যুৎ বিভ্রাট ও সমস্যা এবং আইন-শৃখলার ক্রমশঃ অবনতির ফলে এই রাজ্যে সামগ্রিকভাবে কর্মসংস্থান সঙ্কুচিত হয়ে চলেছে। এর ফলে রাজ্যের বেকার সমস্যা ভয়াবহ আকার ধারণ করেছে। বামফ্রন্ট সরকার বেকার সমস্যা সমাধানে সম্পূর্ণ ব্যর্থ তো হয়েছেনই, উপরন্তু এই বেকার সমস্যা বৃদ্ধি করেই চলেছেন। রাজ্যের সমস্ত রাজনৈতিক দলগুলির সহযোগিতায় কেন্দ্রীয় সরকারের কাছে এই রাজ্যের এই ভয়াবহ বেকার সমস্যা উপস্থাপিত করে এই গুরুতর সমস্যা

সমাধানে নির্দিষ্ট পরিকল্পনাসমূহ রচনা করে কেন্দ্রীয় অনুমোদন এবং উদার-ভাবে কেন্দ্রীয় সাহায্যের আবেদন এবং প্রাপ্তির প্রচেষ্টায় বামফ্রন্ট সরকার কখনই উদ্যোগী হন নাই। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নাই;

**143**

বামফ্রন্ট সরকারের আঞ্চলিক বৈষম্য দূরীকরণের সিদ্ধান্ত কোথাও কার্যকরী হয়নি। এই সরকারের আমলে উপেক্ষিত উত্তরবঙ্গ। রাজ্যের এই অঞ্চলে উন্নয়ন কার্য প্রায় বন্ধ। এই সুযোগে বিচ্ছিন্নতাবাদী ও উগ্রপন্থী আন্দোলন সেখানে প্রবল আকার ধারণ করেই চলেছে। সুতরাং রাজ্যের সমস্ত অবহেলিত এলাকায়, বিশেষ করে উত্তরবঙ্গে উন্নয়নমূলক কার্যসমূহ ত্বরান্বিত করার প্রচেষ্টা না করলে পরিস্থিতির আরও অবনতির সম্ভাবনা। শিল্প ও ক্ষুদ্র শিল্পে এবং কৃষির অনুকূলে 'ইনফ্রাস্ট্রাকচার' গঠন করে গ্রামীণ বেকার ও শিক্ষিত বেকারদের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি না করলে জনগণের ত' বটেই, সমাজের কোন শ্রেণীর নিরাপত্তা রক্ষা সম্ভব নহে, এমন কি শেষ পর্যন্ত ফ্রন্ট সমর্থকদেরও নিরাপত্তা রক্ষিত হবে না এবং হতে পারে না—এই ভয়াবহ সম্ভাবনা অনুমান ও উপলব্ধি না করে বামফ্রন্ট সরকার চরম দায়িত্বজ্ঞানহীনতার পরিচয় দিচ্ছেন ও দিয়ে চলেছেন। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নাই;

**144**

উনিশ শ সাতাত্তরের জুন মাসে প্রথম বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর থেকেই এই রাজ্যের আইন-শৃংখলার ক্রমশঃ অবনতি হয়েই চলেছে।, সাম্প্রতিক নির্বাচনের সময় এবং নির্বাচনের পর এই রাজ্যে আইন-শৃংখলার গুরুতর অবনতি ঘটেছে। বিরোধী পক্ষের নির্বাচিত সদস্যরাও ফ্রন্টের উদ্ধত উগ্র কর্মীদের হাতে লাঞ্ছিত, নিগৃহীত ও আহত হয়েছেন। মহিলারাও নানাভাবে অত্যাচারিত হচ্ছেন। পুলিশ অধিকাংশ স্থানে নীরব দর্শক, কিন্তু ফ্রন্টের স্বার্থে কোথাও বা অস্বাভাবিকভাবে তৎপর। বিরোধী পক্ষের বহু কর্মী ত' বটেই, শান্তিপ্রিয় নাগরিকরাও আহত ও নিহত হচ্ছেন। অনেকে ভিটে-মাটি ছেড়ে চলে যেতে বাধ্য হয়েছেন। বামফ্রন্ট সরকার ও দলগুলি দ্বারা পরিচালিত এই কার্যকলাপ বন্ধ হওয়ার কোন সম্ভাবনা নাই। বামফ্রন্টের এই সংগঠিত আক্রমণের মুখে জনগণ এবং বিরোধীপক্ষরা প্রতিরোধ সংগঠিত করলে এই রাজ্যে গৃহযুদ্ধের সূচনার সম্ভাবনা বিদ্যমান। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নাই;

145

বিধানসভায় বিরোধী সদস্যদের নির্বাচনী এলাকায় যে সমস্ত প্রাথমিক স্কুল, জুনিয়র হাই স্কুল, হাই স্কুল, জুনির হাই মাদ্রাসা, হাই মাদ্রাসা এবং কোথাও বা কলেজ সরকার কর্তৃক, কিংবা বোর্ডগুলি কিংবা বিশ্ববিদ্যালয়গুলি কতৃক মঞ্জুরীর অপেক্ষায় আছে, ক্ষমতাসীন বামফ্রন্ট সরকারের ইঙ্গিতে এ সমস্ত স্কুল, মাদ্রাসা কিংবা কলেজ এখন পর্যন্ত অনুমোদন পায় নি। প্রতিশোধমূলক কিংবা বৈষম্যমূলক নীতি প্রয়োগ করে এই বামফ্রন্ট সরকার অনুমোদনের অপেক্ষায় প্রতীক্ষারত এই শিক্ষা প্রতিষ্ঠানগুলির অনুমোদন প্রদান করবেন কি না এবং ত্বরান্বিত করবেন কি না মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নাই ;

146

পশ্চিমবঙ্গের গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদগুলির অধিকাংশই বামফ্রন্টের প্রধান শরিক দলের দ্বারা পরিচালিত হওয়ায় একই সঙ্গে সরকারী আশ্রয় এবং আনুকূল্যে এই সমস্ত পঞ্চায়েত সংস্থাগুলিতে ব্যাপক দুর্নীতি, আত্মসাৎ ও সরকারী অর্থের অপচয় চলছে ও হিসাব পরীক্ষা ও পরিদর্শন দলীয় স্বার্থে পরিচালিত হয়ে আসছে। অন্য দিকে এই পঞ্চায়েত সংস্থাগুলির আইনমাফিক চার বছরের ব্যবধানে নির্বাচনের সময়ও উত্তীর্ণ, তবুও ক্ষমতাসীন বামফ্রন্ট সরকার দলীয় স্বার্থে নির্বাচন ঘোষণা স্থগিত করে দুর্নীতিগ্রস্ত এই পঞ্চায়েতগুলি আরও অনির্দিষ্টকাল বাঁচিয়ে রাখতে বদ্ধপরিকর। বিরোধী দলগুলির দাবি পঞ্চায়েত সংস্থাগুলিতে দুর্নীতি নিরূপণ করতে বিচারবিভাগীয় তদন্ত করা হোক এবং অগোণে রাজ্যের সমস্ত পঞ্চায়েতগুলিতে নির্বাচন অনুষ্ঠিত হোক। বামফ্রন্ট সরকার নীরব। কারণ দুর্নীতিগ্রস্ত পঞ্চায়েতের দলীয় কর্মকর্তাদের বাঁচাতে হবে। তাই এই রাজ্যে পঞ্চায়েতের ব্যাপক দুর্নীতির বিরুদ্ধে আন্দোলনের সম্ভাবনা প্রবল। বিরোধী পক্ষের ও বামফ্রন্টবিরোধী আন্দোলন স্তব্ধ করতে বামফ্রন্ট সরকার অতীতে পুলিশী নির্যাতন চালিয়েছেন এবং একাধিকবার পুলিশ কর্তৃক গুলিও চালিয়েছেন। এবারও পুলিশ ও গুলি দিয়ে পঞ্চায়েত-এর দুর্নীতি ঢাকতে চান এই বামফ্রন্ট সরকার। মাননীয় রাজ্যপালের ভাষণে এ বিষয়ে কোন উল্লেখ নাই ;

147

বামফ্রন্ট সরকারের কার্যকাল শুরু হতেই রাজ্যের ছোট বড় হাসপাতালগুলিতে এবং মফঃস্বল এলাকায় অবস্থিত প্রাথমিক ও সহায়ক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে এক রকম আতঙ্ক ও অসহনীয় অবস্থা চলছে। ঔষধ নাই, ঔষধ সেবন করাইবার কর্মীও

নাই। বিছানা নাই। নোংরা পরিষ্কার করবার কর্মীও নাই। রোগী কিংবা রোগিণী এবং তাদের অভিভাবকদের অত্যন্ত করুণার জীব হিসাবে গণ্য করা। হাসপাতাল কিংবা স্বাস্থ্য কেন্দ্রের কর্তব্যরত কর্মচারীরা কিংবা ডাক্তারবাবুরা নিজেদের আয়-উপার্জন বৃদ্ধিতে অত্যন্ত ব্যস্ত এবং ব্যর্থ হলে অত্যন্ত রূঢ়। এ অব্যবস্থার প্রতিকার চাই। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নাই ;

148

অন্য সব উৎপাদনকারী রাজ্যগুলি থেকে পশ্চিমবঙ্গের প্রয়োজন মত লবণ আমদানী করে পরিবেশন ও "আইওডাইজড" করে জনগণের মধ্যে বিক্রি করা হয়ে থাকে। অতীতে এই রাজ্যের স্টেট কনজিউমার্স কো-অপারেটিভ ফেডারেশন সুষ্ঠুভাবে এই দায়িত্ব পালন করে আসছিল। বেসরকারী ব্যবসায়ীর চাপে প্রভাবিত হয়ে বামফ্রন্ট জামানায় এই লবণ সংক্রান্ত সমস্ত দায়িত্ব সমবায়ের হাত থেকে প্রত্যাহার করে নিয়ে বেসরকারী পুঁজিপতি ব্যবসায়ীদের হাতে তুলে দেওয়া হয়েছে। এতে একদিকে যেমন লবণের মূল্যবৃদ্ধি ঘটেছে, অন্যদিকে লবণ বিক্রির আগে তা ঠিকমত "আইওডাইজড" করা হচ্ছে না। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নাই ;

149

বামফ্রন্ট সরকারের ভ্রান্ত নীতি ও স্বজনপোষণ নীতির ফলে উত্তরবঙ্গের একমাত্র মেডিক্যাল কলেজটি ইনডিয়ান মেডিক্যাল কাউন্সিলের স্বীকৃতি ও অনুমোদন হারাতে চলেছে। দ্বিতীয় বামফ্রন্ট সরকার এই কলেজের স্বীকৃতি ও অনুমোদন রক্ষা করতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। উত্তরবঙ্গের মানুষ এতে বিস্মিত, বিমূঢ় এবং মেডিক্যাল শিক্ষার সুযোগ থেকে এই অঞ্চলের মেধাবী ছাত্ররা বঞ্চিত হতে চলেছে। বর্তমান ছাত্রদের ভবিষ্যৎও অনিশ্চিত। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নাই ; এবং

150

বামফ্রন্ট সরকারের ঘোষিত সরকারী ও আধা-সরকারী সংস্থাসমূহে কর্মচারী ও কর্মী নিয়োগ ব্যবস্থা স্থানীয় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে না করে সুকৌশলে দলীয় কর্মীদের নিয়োগ হয়েই চলেছে। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নাই।"

151

**শ্রীমসলেউদ্দিন আহমেদ :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :

"কিন্তু দুঃখের বিষয় যে,—

পশ্চিম দিনাজপুর জেলার বিস্তীর্ণ অঞ্চলে বর্তমান সরকারের সমর্থক এক শরিক দলের প্ররোচনায় জনসাধারণের সাধারণ জীবন বিপর্যস্ত, শান্তি বিঘ্নিত। গঙ্গারামপুর বিধানসভা কেন্দ্রে শাসকদলের প্রতিনিধি নির্বাচনে পরাস্ত হওয়ায় ঐ অঞ্চলে জমি দখল, লুঠতরাজ, অগ্নিসংযোগ প্রভৃতি ঘটনা নিত্যনৈমিত্তিক ব্যাপারে দাঁড়িয়েছে। নির্বাচিত জনপ্রতিনিধির উপর আক্রমণ, জমি দখল প্রভৃতি ঘটনায় ঐ এলাকায় শান্তি বিঘ্নিত এ সম্পর্কে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই ;

152

গত নির্বাচনের সময় কংগ্রেস দলের কর্মীদের উপর বর্তমান সরকারের এক শরিক দলের কর্মীরা মারধর করে এবং গুরুতরভাবে তাদের আঘাত করে। তাদের চিকিৎসার জন্য হাসপাতালে পাঠানো হয়। সেখানে সন্ত্রাসের রাজত্ব চলছে। পুলিশকে সময়মত জানানো সত্ত্বেও কোনও প্রতিকারের ব্যবস্থা না হওয়ার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

153

গত নির্বাচনের সময় কানু রায়, পঞ্চ মাহাত ও কানু হাজরা, সাং সিন্দাদহ, থানা বংশিহারী, জেলা পশ্চিম দিনাজপুরের উপর সরকারের এক দলের কর্মীদের প্রহার এবং সময়মত বংশিহারী থানায় জানানো সত্ত্বেও প্রতিকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই ;

154

গত ১১ই মে, ১৯৮২ তারিখে পশ্চিম দিনাজপুরের বংশিহারী থানা এলাকায় কংগ্রেসের নির্বাচনী মিছিলের উপর বর্তমান সরকারের এক শরিক দলের কর্মীরা হামলা করে। ফলে কিছু কংগ্রেস কর্মী গুরুতরভাবে আহত হয়ে হাসপাতালে ভর্তি হন। পুলিশকে এ ব্যাপারে জানানো সত্ত্বেও কোন প্রতিকার হয় নাই। রাজ্য-পালের ভাষণে এ বিষয়ে কোন উল্লেখ নেই ;

155

২৬শে মে, ১৯৮২ তারিখে গোপালচন্দ্র দেবনাথের পিতা শ্রীরোহিণীকান্ত দেবনাথ সাং পুলিন্দা, থানা গঙ্গারামপুর, জেলা পশ্চিম দিনাজপুর, বাড়িতে ডাকাতি হয়।

তাহারা ডাকাতদের দ্বারা গুরুতরভাবে আঘাতপ্রাপ্ত হয়। তাহারা হাসপাতালে ভর্তি ছিল। পুলিশকে জানানো সত্ত্বেও কোন ফল হয় নাই। এ সম্পর্কে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই ;

156

পশ্চিম দিনাজপুর খরা-কবলিত জেলা। বৃষ্টি না হওয়ার দরুন এ জেলায় পাট ও আউশ ধান্য হয় নাই। কৃষিমজুর ও সাধারণ লোক কোন কাজ পাচ্ছে না। মানুষের দুঃখকষ্ট মেটার কোন ব্যবস্থা আজ পর্যন্ত হয় নাই। মানুষ অনাহার ও অর্ধাহারে দিন কাটাচ্ছে, এ ব্যাপারে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই ;

157

পশ্চিম দিনাজপুর জেলার বংশিহারী থানার অন্তর্গত ৪ নং শিবপুর অঞ্চলে গরিব আধিয়ারের জমি বর্তমান সরকারের এক শরিকদলের কর্মীরা দখল করে। পুলিশকে জানানো সত্ত্বেও কোন প্রতিকার না হওয়ার ব্যাপারে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ; এবং

158

পশ্চিম দিনাজপুর জেলার গঙ্গারামপুর থানার অন্তর্গত শুকদেবপুর গ্রামে জনৈক চিন্তাহরণ রায়ের জমিতে শাসক দলের এক শরিকের কর্মীরা জোর করে বর্গাদার নিয়োগ করে। জে এল আর অফিসে আপত্তির দরখাস্ত দেওয়া সত্ত্বেও কোনও প্রতিকার হয় নাই। এ বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

159

**Dr. Sukumar Roy** : Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz. :

"But regret that—

It does not refer to the problems created by defiance of the orders of Superintendent of Police by the members of the Police Karmachari Samity on 3rd June, 1982 ;

160

The incident at Tufangunje where eleven people were killed and the incident under Kasba police-station where a Congress worker Mani Das was murdered have not been mentioned ;

161

The incident in which one Shri Chitta Dutta, Secretary, Purulia District Yuba Congress (S), was stabbed has not been mentioned ; and

162

The allotment for the payment of rural primary teachers of Purulia is lost from the custody of District Inspector (Primary), Purulia, and the teachers are not getting their pay from last few months has not been mentioned."

163

**Shri Jokhilal Mandal** : Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz. :

"But regret that—

It does not refer to the reign of terror, dacoity, mass killing, murder, oppression to Congress(I) workers throughout West Bengal in general and at Manikchak Constituency in particular after the last general election ; and

164

It does not contain any reference to the acute problem of unemployment in West Bengal and any definite programme of employment "

165

**Shri Atish Chandra Sinha** : Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz :

"But regret that—

There is no mention of the failure of the Left Front Government to take steps to control pollution of water and air which is posing as a serious threat to the health of the people in Calcutta and the industrial belts where cases of jaundice, infective hepatitis and serious heart diseases have increased because of air pollution ;

166

There is no mention of the increase in the number of incidents involving violence in West Bengal ; and

167

There is no mention of the fact that the dismal law and order situation in West Bengal is discouraging prospective investors from investing money to set up new industries in the State as a result of which industrial growth and development of West Bengal is hampered."

168

**Shri Gyan Singh Sohanpal** : Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz .

"But regret that—

There is no mention in the Address about the growing unemployment problem of the State ;

**169**

There is no mention in the Address about the acute transport problem of Calcutta ;

**170**

There is no mention in the Address about the critical power situation in the State ,

**171**

There is no mention in the Address about the deteriorating law and order situation in the State ;

**172**

There is no mention in the Address about the atrocities which are being committed on Congressmen throughout the State after the announcement of results of the recent Assembly elections ; and

**173**

There is no mention in the Address about the unhappy labour situation prevailing in the State which has resulted in the flight of capital from the State."

**174-175**

**Shri Atis Chandra Sinha :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz. :

"But regret that –

There is no mention of the fact that political parties constituting the Left Front in West Bengal have created an atmosphere of terror and anarchy in educational institutions in the State ;

**176 177**

There is no mention of the fact that during the past five years the Left Front has allowed corruption to flourish on an unprecedented scale in West Bengal :

**178-179**

There is no mention of the killing of persons in West Bengal from political motives during the past five years of Left Front Government in West Bengal ,

**180-181**

There is no mention of the misuse of authority and power as well as malpractices and corruption at all levels in West Bengal during the past five years of Left Front Government in the State ;

**182-183**

There is no mention of the serious shortfall and deterioration in the State's financial position during the past five years of Left Front Government in West Bengal ;

**184-185**

There is no mention of the fact that during the past five years of Left Front Government in West Bengal the number of those registered with Employment Exchanges has more than doubled, industrial investment has stagnated, industrial production has decreased, the number of closed and sick units have increased and large number of industrial workers have been rendered unemployed ;

**186 187**

There is no mention of the increase in losses suffered by most of the Public Sector Undertakings in West Bengal due to unreasonable and unwanted political interference by the Left Front in the administrative matters of these undertakings ;

**188-189**

There is no mention of the serious drought conditions prevailing in several districts of West Bengal where the Left Front Government has failed to provide adequate relief to the drought-affected people ;

**190-191**

There is no mention of the fact that CITU affiliated Union at Haldia indulging in such activities which are making it difficult for the Haldia Port Authorities to carry on loading and unloading operations smoothly and that this is adversely affecting the economy of West Bengal ;

**192-193**

There is no mention of the misdeeds of the Left Front Government during the past few years ;

**194 195**

The Address is conspicuously silent about the recent spurt in the cases of political murders and assaults on Congressmen by workers belonging to party in power, in connivance with anti-social elements and rowdies ;

**196 197**

There is no mention of the reign of terror let loose by a political party in power in West Bengal particularly after the recent State Assembly elections ;

**198-199**

There is no mention of the dismal state of affairs prevailing in Maharaj Manindra Chandra College, Calcutta, where supporters of Left Front has created chaotic conditions by perpetual disobedience of the orders passed by th City Civil Court ;

**200-201**

There is no mention of the failure of the Left Front Government to arrang for preparation of the Electoral Rolls of Calcutta Corporation in a free, fair an impartial manner ; and

**202-203**

There is no mention of the failure of the Left Front Government to hol civic elections in Calcutta Corporation despite the fact that such elections ar long overdue."

**204**

**Dr. Motahar Hossain** : Sir, I beg to move that the following be added a the end of the address in reply, viz. :

"But regret that—

There is no mention that a constituent party of the present Governmen has initiated politics of violence in West Bengal ;

**205**

There is no mention of the perpetual violations by the Left Front Govern ment of the orders passed by the Hon'ble High Court in several cases during th past few years ;

**206**

There is no mention of the serious allegations of corruption and malpractice by the Left Front dominated Panchayat bodies in the matter of implementation of Integrated Rural Development Programmes ;

**207**

There is no mention of the distressingly poor economic performance of the Left Front Government in West Bengal during the past five years ;

**208**

There is no mention of the fact that the Left Front Government has virtual brought West Bengal on the brink of disaster ;

**209**

There is no mention of the fact that during the past five years of Left Fro

Government in West Bengal problems have accumulated in all spheres, i.e., transport, power, education, health, etc.;

210

There is no mention of the dismal failure of the Left Front Government to make any determined and/or organised effort to solve the problems of unemployment and destitution in West Bengal;

211

There is no mention of the fact that during the past five years the Left Front Government did not adopt effective measures to discipline anti-social hoarders and blackmarketeers;

212

There is no mention of the fact that during the past five years the Left Front has miserably failed to provide a clean and honest administration in West Bengal;

213

There is no mention of the fact that during the past few years of Left Front Government in West Bengal the Panchayati Raj institutions have become the foci for growth of corruption and malpractices by Left Front workers;

214

There is no mention of the rampant corruption and malpractices prevailing in Public Works Department where huge funds earmarked for construction of roads have been swindled by contractors enjoying the blessings and support of Left Front leaders;

215

There is no mention of the dismal failures of the rural health programmes announced by the Left Front;

216

There is no mention of the fact that the power supply from the generating units of West Bengal State Electricity Board has been adversely affected due to lack of proper and timely maintenance of the machines during the past five years;

217

There is no mention of the acute power crisis in West Bengal;

218

There is no mention of the failure of the Left Front Government to increase

fish production in West Bengal to meet the growing demand for fish in West Bengal ;

219

There is no mention of the fact that during the past five years the Left Front Government in West Bengal has failed to give adequate representation to the members of Scheduled Castes, Scheduled Tribes and Muslim Community in Government services ;

220

There is no mention of the failure of the Left Front Goverment to draw up any comprehensive effctive programme to solve the problems faced by industrial units in West Bengal which are lying closed or are sick since long time ;

221

There is no mention of the dismal failure of the Left Front Government' industrial policy ;

222

There is no mention of the fact that instead of trying to creat valuable community assets like road development, minor irrigation, drainage, soil conservation, etc., the Left Front Government has misused the funds earmarked for the purpose under the Special Employment Programmes and utilised the wheat supplied by the Centre, to bestow favours on supporters of Left Front ;

223

There is no mention of the fact that the assistance received from the Centre for Special Employment Programmes in rural areas of West Bengal have been frittered away and misused for political purpose by the Left Front ; and

224

There is no mention of the failure of the Left Front Government to properly utilise the funds allotted by the Centre for accelerated development of hill area of Darjeeling district and for various other projects in the State."

225-227

**Shri Dhirendranath Sarkar :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz. :

There is no mention of the fact that the Left Front Government in West Bengal had utilised only Rs. 200 crores of the Rs. 600 crores allotted to it in the Sixth Plan ;

228-230

"But regret that there is no mention of the fact that during the past few

years the Left Front Government in West Bengal have been conspiring to teach Marx and Lenin to the School students at the cost of our national leaders and that most of the national leaders produced by Bengal are being ignored in the School curriculum."

231

**Shri Chowdhury Md. Abdul Karim :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz. :

"But regret that it does not contain any reference to the rise in crimes particularly dacoities, cattle lifting, looting and killing in the Bangla lesh border areas and villages especially in Islampur Sub-division, district West Dinajpur."

232

**Shri Ambika Banerjee :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz. :

"But regret that nothing has been mentioned about worst law and order situation in the district of Howrah Hundreds of Congress workers are forced to leave their houses and stay outside Howrah. About 70 percent of the municipal area is lost to Cogress (I) candidate which is controlled by the nominated members of the board where elected members has no say Hospital of Howrah is in a worst state."

233

**Dr. Sisir Kumar Bose :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz. :

"But regret that there is no mention of the failure of the Left Front Government to take effective steps to ensure proper and integrated development of West Bengal."

**শ্রীসত্য রঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ এটাই প্রথম নয়, বর্তমান রাজ্যপাল এর আগে ভাষণ দিয়েছেন। তবে রাজ্যপালের ভাষণ আপনাদের কাছে অত্যন্ত অল্প এবং সংক্ষিপ্ত হলেও আমাদের কাছে অত্যন্ত বেদনাদায়ক এবং মর্মস্পর্শী। আমাদের রাজ্যপালের ভাষণের উপর ক্ষোভ থাকার কিছু কারণ আছে। কারণ আমরা প্রথমেই বলেছিলাম যে, রাজ্যপালের ভাষণে কতকগুলি কথা নেই। রাজ্যপালের ভাষণের মধ্যে থাকা উচিত ছিল যে, এই সরকার জনসাধারণের মৌলিক কোন সমস্যার সমাধান করতে পারে নি। তাঁর ভাষণের মধ্যে থাকা উচিত ছিল সর্বস্তরে প্রশাসন ভেঙ্গে গেছে, তাঁর ভাষণে থাকা উচিত ছিল বর্তমান বামফ্রন্ট সরকার পুলিশ-রাজ কায়েম করেছে। তাঁর ভাষণের মধ্যে থাকা উচিত ছিল তাঁদের বিদ্যুৎ এবং অর্থনীতি সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে, তাঁর ভাষণের মধ্যে

থাকা উচিত ছিল মহিলাদের রক্ষা করতে ব্যর্থ হয়েছে এবং চারিদিকে নির্বিচারে নারী ধর্ষণ হচ্ছে। এই সমস্ত রাজ্যপালের ভাষণের মধ্যে যদি থাকত তাহলে আমরা বিশ্বাস করতাম পশ্চিমবাংলার কিছু কথা তিনি বলেছেন। আজকে সকালে আসবার সময় ভেবেছিলাম বিধানসভায় কোন বক্তব্য রাখতে পারবে কিনা, যখন দেখলাম ভারতের রাষ্ট্রপতি নির্বাচনে একজন প্রার্থী হীরেন মুখার্জীর মত লোক, যাঁকে বামফ্রন্ট থেকে আরম্ভ করে বামপন্থী সমস্ত দল সমর্থন করেছে, তাঁর নাম ভোটার লিস্টে নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি আজকে ভেবেছিলাম ওঁদের মুখ্যমন্ত্রী বিধানসভায় পদত্যাগ করবেন। কারণ তাঁরা বড় বড় বক্তৃতার মাধ্যমে বলেছেন আমরা জনগণের আশীর্বাদ নিয়ে এসেছি। কিন্তু হীরেন মুখার্জীর মতো লোকের ভোটার লিস্টে নাম নেই। এই রকম বিখ্যাত লোকের যদি নাম বাদ যায় তাহলে পশ্চিমবাংলার হাজার হাজার লোকের নাম বাদ গেছে।

[ 2.00—2.10 P. M. ]

সুতরাং বর্তমান বিধানসভার যিনি মুখ্যমন্ত্রী—শ্রীজ্যোতি বসু তিনি লজ্জায় পদত্যাগ করবেন, তিনি বলবেন যে আমাদের এই সরকার ভোটার লিস্টের উপর ভিত্তি করে এসেছে, আমাদের এই সরকার পশ্চিমবাংলার মানুষের জনস্বার্থ-বিরোধী কাজ করে এসেছে, আমাদের এই সরকার পশ্চিমবাংলার সাধারণ মানুষের বা জনসাধারণের প্রতিনিধি হিসাবে এখানে আসে নি। সে জন্য আজকে আশা করেছিলাম যে, তিনি পদত্যাগ করবেন এবং আমরা আজ এখানে কোন ভাষণ রাখতে পারব না। কিন্তু আমরা দেখছি, মুখ্যমন্ত্রী জ্যোতি বসু সভাতে উপস্থিত নেই। তিনি উপস্থিত থাকলে তাঁকে প্রশ্ন করতাম যে, আপনি তো এই বিধানসভায় বলেছেন, পশ্চিমবাংলার জনগণের সমর্থন ও আশীবাদ নিয়ে এখানে এসেছেন, এই কথা অসত্য কথা কিনা। যদি আপনার কথা সত্য হয় তাহলে আজকে রাষ্ট্রপতি পদে প্রার্থী হয়েও নাম প্রত্যাহার করে নেওয়া হল কেন? কারণ ভোটার লিস্টে তাঁর নাম নেই। এক্ষেত্রে আমরা যে বলেছি, এই সরকার জালিয়াতি করে এসেছে, কারচুপি করে এসেছে, এটা কি অবিশ্বাস্য? একথাগুলো মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে তাঁকে জিজ্ঞাসা করি। রাজ্যপাল মহাশয় বিধানসভায় তাঁর ভাষণ রাখবার কালে আমাদের সবচেয়ে ক্ষোভের বিষয় ছিল এগুলিই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জানতে চাই, রাষ্ট্রপতি পদে যিনি প্রার্থী হবেন বলে বিরোধী দলগুলি ঠিক

করেছিলেন, তিনি যদি ভোটার না হন, তাহলে এই সরকার বৈধ সরকার কিনা, এই সরকার জালিয়াতি করে এসেছে কিনা এবং এই সরকারের বিধানসভায় থাকার অধিকার আছে কিনা ? আমি এই কথা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাই। বিধানসভাতে আজকে যাঁরা চীৎকার করছেন তাঁরা প্রতিনিধি নন। তাঁরা জালিয়াতি করে, কারচুপি করে এই বিধানসভার ভিতরে বসে আছেন। সে জন্যই তো দেখছি, ৯টা পার্টির ৪৩ জন মন্ত্রী, তাঁদের চেয়ারে নাম লিখে দিতে হয়, কারণ তাঁদের ঠিক করে চিনতে পারা যাচ্ছে না কে কোন্ পার্টির। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ওঁদের শান্ত করতে চেষ্টা করুন, তাহলে আমি খুশী হব। ওরা জানেন যে, আমি বলব তথ্য দিয়ে এবং ঐ প্রত্যেকটা তথ্যই ওঁদের বুকের মধ্যে জ্বালা ধরবে। আপনি বহুদিন এই বিধানসভায় আছেন। গত ২৮শে মে যখন বর্তমান মুখ্যমন্ত্রী রাজভবনে শপথ নিয়ে মহাকরণের সামনে গিয়েছিলেন, সেই সময়ে ডাঃ বিধানচন্দ্র রায় থেকে আরম্ভ করে অনেক মনীষী ব্যক্তি মুখ্যমন্ত্রী হয়েছেন, কিন্তু সরকারী কর্মচারীরা বোমা ফাটিয়ে, তোরণ তৈরী করে যে অভ্যর্থনা জানিয়েছিলেন, রাজ্যপালের ভাষণে সে সম্বন্ধে বলা উচিত ছিল যে, এটা ঐতিহাসিক এবং এর জন্য তিনি ঘৃণাবোধ করছেন ও ধিক্কার জানাচ্ছেন।

সরকারী কর্মচারীদের কো-অর্ডিনেশান কমিটি, তারা মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাবেন কোন্ সময়ে, না যখন চাকুরীর সময়। কাজের সময়ে তাঁকে অভ্যর্থনা জানানো হবে। সারা পশ্চিমবঙ্গের ৪ কোটি লোকের ভাগ্য নিয়ন্ত্রণ করে রাইটার্স বিল্ডিংসের বা মহাকরণের সামনে এক শ্রেণীর কর্মচারী তাঁদের সমস্ত কাজ ফেলে রেখে তোরণ তৈরী করেছেন মুখ্যমন্ত্রীকে শুধু অভিনন্দন জানাবার জন্য। সেখানে জয়তোরণ করে এবং জয়ের ধ্বনির মাধ্যমে সারা দিন কাজ নষ্ট করা হল। অথচ আমরা বুঝতে পারলাম না রাজ্যপাল এ ব্যাপারে কিছু ব্যবস্থা নিলেন না। তাঁর অন্ততঃ বোঝা উচিত ছিল যে, যাঁরা সরকার গঠন করলেন সেই মুখ্যমন্ত্রীর আজকে মহাকরণে বসার অধিকার আছে কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে এটা থাকা উচিত ছিল, কারণ ডাঃ রায় আজকে তাঁর চেয়ে অনেক বেশী শ্রদ্ধেয় ব্যক্তি। তিনি কয়েকবার জিতে মুখ্যমন্ত্রী হয়েছেন। তিনি শুধু পশ্চিমবঙ্গের মানুষের কাছে নয়, সারা ভারতবর্ষের মধ্যে একজন শ্রেষ্ঠ সন্তান। তাঁকে অভিনন্দন জানাবার জন্য ইনটেরিয়াম কংগ্রেস কমিটির পক্ষ থেকে এ ধরনের আচরণ করা হয় নি। আজকে রাজভবনের সামনে যেভাবে বোমার আওয়াজ করলেন এবং গোটা ডালহৌসী এলাকাতে বোমার আওয়াজ করে মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানালেন তাতে তারা বাহবা নেবার চেষ্টা করছেন, কিন্তু বাস্তবিক লোকে আপনাদের ধিক্কারই জানাবে। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, আমরা জানি মার্কসবাদী নেতা এখানকার মুখ্যমন্ত্রী তিনি শিক্ষালাভ করেছেন লণ্ডনে। উনি লণ্ডনের শিক্ষা পদ্ধতির সঙ্গে মার্কসের শিক্ষা পদ্ধতিকে পান করে মুখ্যমন্ত্রী হয়েছেন। বৃটিশ সাম্রাজ্যবাদের পর শেষ ব্রিটিশ প্রতিনিধি হিসাবে ওনাকে রেখেছেন। সারা ভারতবর্ষের পদলেহন করে উনি প্রতিনিধি হিসাবে রয়েছেন। আমার বলার কারণ আছে। ব্রিটিশ সরকার যখন ভারতবর্ষে রাজত্ব করেছিলেন তাদের মধ্যে একটা ডিভাইড এ্যাণ্ড রুল ছিল। সেই ডিভাইড এ্যাণ্ড রুলের প্রতীক হিসাবে ব্রিটিশ সাম্রাজ্যবাদের শেষ সূর্য জ্যোতি বসু এখনো বসে আছেন। ব্রিটিশ সাম্রাজ্যবাদের ডিভাইড এ্যাণ্ড রুল হল সবচেয়ে বড় কথা। জ্যোতিবাবু যেদিন থেকে মুখ্যমন্ত্রী হলেন সেদিন থেকে আরম্ভ করলেন পুলিশ এ্যাসোসিয়েশানকে ভেঙ্গে দিতে। তিনি নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশান তৈরী করলেন। এক শ্রেণীর সরকারী কর্মচারীকে নিজেদের কব্জায় রাখবার জন্য বললেন নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশানকে। এবং এর মাধ্যমে লালবাজারে তাঁদের দলের লাল ঝাণ্ডা উড়িয়ে ঐতিহাসিক পুলিশ প্রশাসনকে দ্বিমুখী করে নিজের দলের কাজে ব্যবহার করার জন্য পুলিশী প্রশাসনকে কাজে লাগানো হয়েছে। তারপরে সরকারী কো-অর্ডিনেশান কমিটি করলেন। আরেকটি দল তৈরী করলেন রাইটার্স বিল্ডিংসে, যাতে সরকারী কর্মচারীদের মধ্যে নিজেদের লোক থাকে। সেখানে ছিল ফেডারেশান। সেখানে তিনি সরকারী কর্মচারীদের মধ্যে কো-অর্ডিনেশান কমিটি করে ডিভাইড করে সেখানে ২টি দল তৈরী করেছেন আপনারা। সরকারী কর্মচারীদের দু'ভাগে বিভক্ত করে তাঁরা একটা দলকে নিজেদের সঙ্গে করে রাখতে চেয়েছিলেন।

[2.10—2.20 P.M.]

গ্রাম বাংলায় আরম্ভ হয়ে গেল বড় লোকের পার্টি এবং গরীব লোকের পার্টি। এটা সৃষ্টি করে মার্কসবাদী নেতা। আমি তাই বলছিলাম বৃটিশ সাম্রাজ্যবাদীর সেই ডিভাইড এ্যাণ্ড রুল নীতি নিয়ে তিনি চলছেন। কারণ তিনি শিক্ষালাভ করেছেন লণ্ডনে। এখানে কিছু সভ্যের এবং মন্ত্রীর আমার বক্তৃতায় উষ্মার কারণ হতে পারে। পশ্চিমবাংলার সবচেয়ে বড় মার্কসীয় নেতা তৎকালীন অর্থমন্ত্রী অশোক মিত্র এখানে প্রায় হুঙ্কার ছাড়তেন কেন্দ্রের বিরুদ্ধে মামলা করবো, টাকা আদায় করবো। পশ্চিম-বাংলার লোকের রাত্রের ঘুম তিনি কেড়ে নিয়েছিলেন। এখন পশ্চিমবাংলার লোক তাঁর দিন-রাত্রের ঘুম কেড়ে নিয়েছেন বলে তিনি মার্কসীয় দর্শন পড়ছেন। পশ্চিম-বাংলার লোক তাঁকে শ্মশান যাত্রা করিয়ে দিয়েছেন। বুদ্ধদেববাবু চেষ্টা করেছিলেন

পশ্চিমবাংলার সংস্কৃতিকে অনেক উঁচুতে নিয়ে যাবেন। তাই যুব মানস বইতে ছাপা হ'ত লেনিন, মার্কসের কথা এবং তাতে পশ্চিমবাংলার কথা থাকতো না। আজ সেই ভদ্রলোককেও এখানে দেখছি না। সাংস্কৃতিক বিপ্লব করতে গিয়ে লোকেরা তাঁকে ড্রেনে ফেলে দিয়েছেন। আর একজন শ্রীপার্থ দে, শিক্ষার চরম উন্নতির জন্য একটা অগ্রণী ভূমিকা গ্রহণ করেছিলেন। তিনি প্রাথমিক স্তর থেকে ইংরাজী তুলে দেবার ফলে মানুষ একে অভিশাপ হিসেবে গ্রহণ করেছিলেন বলে তাঁকে আর দেখতে পাচ্ছি না। আমিন সাহেব নিজে আমৃত্যু নিয়ে বসে থাকতেন। আমরা সি. এস. টি. সি. নিয়ে বললে তিনি বলতেন এতগুলি বাস বার করেছি। অর্থাৎ যে যে ভদ্রলোক বিপ্লবী ছিলেন তাঁদের কারুর মুখ দেখতে পাচ্ছি না। নূতন কিছু কিছু লোক এখানে চিৎকার করে বোঝাবার চেষ্টা করছেন তাঁরা অশোক মিত্রের চেয়ে বড় বিপ্লবী। অশোক মিত্র বলেছিলেন আমরা কমুনিস্ট, ভদ্রলোক নই। এঁরা যে আচরণ করছেন তা থেকে বোঝা যাচ্ছে অশোক মিত্রের কথামত এঁরা তাই। এবার বিদ্যুৎ সম্পর্কে ২/১টা কথা বলতে চাই। মুখ্যমন্ত্রী স্বয়ং বিদ্যুৎমন্ত্রী হিসেবে সেদিন তাঁর বক্তব্য রাখার সময়ে বলেছিলেন কোলাঘাট তাপ বিদ্যুৎ সম্বন্ধে কি হয়েছে জয়নাল সাহেব তার খবর রাখেন না। আমি তাঁর প্রোসিডিংস পড়ে দেখলাম ডাঃ রায়ের সময় দুর্গাপুরে ষষ্ঠ ইউনিট চালু যখন হয় তখন তিনি বলেছিলেন, বিদ্যুৎ নিয়ে কি আমরা ভাত দিয়ে খাব, বিদ্যুৎ নিয়ে কি হবে ?

দুর্গাপুরে সিক্সথ ইউনিট খোলা হলে আজকে বিদ্যুতের জন্য ঐ মুখ্যমন্ত্রীকে চিৎকার করতে হত না। অথচ ঐ মুখ্যমন্ত্রী সেদিন বলেছিলেন দুর্গাপুরে সিক্সথ ইউনিট খোলা হলে আমরা কি বিদ্যুৎ ভাতে দিয়ে খাব ? আমাদের তাপবিদ্যুৎ কেন্দ্র খোলা হবে কিনা তার জন্য ডাঃ জয়নাল আবেদিনের নাক ঘষে দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি শুধু গালাগালি দিয়ে গিয়েছিলেন কংগ্রেস বিদ্যুৎ সম্বন্ধে কোন ভাবনা-চিন্তা করেনি। আজকে বলি সাঁওতালদিতে আমাদের সময়ে যে বিদ্যুৎ উৎপাদন হত তা আপনারা করতে পারেন নি। সরকারী কর্মচারীদের সম্বন্ধে তাঁর অনেক কথা আছে, তার অনেক বলার প্রয়োজন আছে। সেজন্য সাঁওতালদির কর্মচারীদের সোজা করার জন্য সেখানে থানা বসালেন, পুলিশ বসালেন, পুলিশ দিয়ে কর্মচারীদের উপর অত্যাচার করে, হামলা করে তাদের নিগ্রহ করলেন, ফলে সাঁওতালদিতে যত বিদ্যুৎ উৎপাদন হত সেটা দিনের পর দিন কমে গেল, পশ্চিমবংগের মানুষ কষ্ট পেতে আরম্ভ করলেন। তাই যেদিন তিনি শপথ নিলেন সেদিন আনন্দবাজারে বেরুল "লোডশেডিং-এর দাপটে শহর জীবনের দুর্বিসহ অবস্থা"। স্যার, লাঠিপেটা বোমাবাজী করে বিদ্যুৎ বাড়ান যায় না—এটা মুখ্যমন্ত্রীর

জানা উচিত। তিনি যখন বক্তব্য রাখেন তখন তিনি বলেন, কংগ্রেসীদের কাছে ভদ্রতা নাকি শিখতে হবে। আমি জিজ্ঞাসা করি আপনি যখন বিধানসভায় বক্তব্য রাখেন তখন আপনি বলেছিলেন সাঁওতালদিতে উৎপাদন বাড়াব, তবে ২ দিনে উৎপাদন বাড়বে না, তার জন্য সময় চাই। আজকে ৫ বছর চলে গেছে, রাজ্যপালের ভাষণে নেই বিদ্যুতে যে চরম ব্যর্থতা, বিদ্যুতের জন্য পশ্চিমবংগের যে প্রতিদিন ১২ থেকে ১ কোটি টাকা নষ্ট হচ্ছে তার জন্য দায়ী কে? স্যার, বছরে ২শো কোটি টাকা পশ্চিমবংগের বিধানসভা থেকে মুখ্যমন্ত্রী অর্থ দপ্তরের মাধ্যমে শুধু ভাতা দিয়েছেন—বৃদ্ধ ভাতা, বেকার ভাতা, যুবক ভাতা, কৃষক ভাতা, বিধবা ভাতা, কোন্ ভাতা নেই? এই যে বিপ্লবী আদর্শ এটা তদানীন্তন অর্থমন্ত্রী পশ্চিমবংগের মানুষকে বোঝাতে চেষ্টা করেছিলেন, কিন্তু তিনি তা পারেন নি। তাই আপনার মাধ্যমে রাজ্যপালের ভাষণকে আমরা ধিক্কার দিয়েছি, পশ্চিমবংগের রাজ্যপাল অসত্য ভাষণ রেখেছেন বিধানসভায়। আমরা তার প্রতিবাদ জানিয়েছি এবং প্রতিবাদ জানিয়েছি প্রত্যেকটি কথার মাধ্যমে আমি আপনার কাছে বলতে চাই বর্তমান সরকার হচ্ছে নাথিং বাট ওল্ড ওয়াইন ইন এ নিউ বট্ল, এই মুখ্যমন্ত্রী হচ্ছে সেই মুখ্যমন্ত্রী, বিদ্যুৎ দপ্তরে আছেন শংকর গুপ্ত মহাশয়, সেই পুলিশ মন্ত্রী বর্তমান মুখ্যমন্ত্রী আমরা সেজন্য এই রাজ্যপালের ভাষণকে কোন দিক থেকে স্বাগত জানাতে পারছি না, ধিক্কার জানাচ্ছি। স্যার, আর একটা কথা রাখতে চাই, ভাষণের মাধ্যমে রাজ্য সরকার যে সমস্ত কথা বলেছেন তা পশ্চিমবংগের মানুষের কথা নয়, পশ্চিমবংগের মানুষ আমাদের বলেছে ধিক্কার দেবার জন্য। কারণ, পশ্চিমবংগের জনগণ এদের নির্বাচিত করেননি, এরা ভোটের জালিয়াতির মাধ্যমে পশ্চিমবংগের লোককে ঠকিয়ে নির্বাচিত হয়ে এসেছে। * * * * * * * * মুখ্যমন্ত্রীর পদত্যাগ করে বিধানসভা থেকে বিদায় নেওয়া উচিত এই কথা বলে এই ভাষণের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 2.20—2.30 P.M. ]

**শ্রীশ্যামল চক্রবর্তী:** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় উদ্বেগ প্রকাশ করেছেন এবং তাঁর বক্তব্যের শেষে বলেছেন মুখ্যমন্ত্রীর পদত্যাগ করা উচিত, কারণ হীরেন মুখার্জীর ভোটার লিস্টে নাম নেই। আমার বক্তব্য হচ্ছে শ্রদ্ধেয় হীরেন মুখার্জীর গত ১৫ বছর ধরে ভোটার লিস্টে উঁর

---

** Expunged as ordered by the Chair.

নাম তোলেন নি, কাজেই পদত্যাগ করলে শ্রীমতী ইন্দিরা গান্ধীর পদত্যাগ করা উচিত।

**মিঃ স্পীকারঃ** আই ডু নট এ্যালাউ ইট।

**শ্রীকমল সরকারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর এখানে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে সেই প্রস্তাবকে স্বাগত এবং সমর্থন জানিয়ে আমি ২/৪টি কথা বলব। স্যার, আমি দেখছি কংগ্রেস দল যেন প্রতিজ্ঞা করেই এসেছেন ভাল হোক মন্দ হোক কংগ্রেস যা করেছে সবই তাঁরা সমর্থন করবেন। বিধানসভায় এই ক'দিন ধরে যে আলোচনা শুনলাম তার মাধ্যমে দেখছি কতগুলি অবান্তর, ভুল এবং অসত্য কথা এখানে উপস্থাপিত করা হয়েছে। আমি ওঁদের একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে, পশ্চিমবাংলার স্বার্থ রক্ষার জন্য শ্রদ্ধেয় শরৎ চন্দ্র বসু তখন দুটি বাংলা একত্রিত একটি রাষ্ট্র গঠনের কথা বলেছিলেন। তখন অবশ্য এঁরা এই বিধানসভার কক্ষে উপস্থিত ছিলেন না। শ্রদ্ধেয় সুভাষচন্দ্র বসু কংগ্রেস-এর মধ্যে চেষ্টা করেছিলেন হিন্দু-মুসলমানের ঐক্য বজায় রেখে ভারতবর্ষের স্বার্থ যাতে রক্ষিত হতে পারে। এ সমস্ত কথা বাপুলি মহাশয়রা না জানতে পারেন, কিন্তু পশ্চিমবাংলার মানুষ জানে। সুভাষবাবু যখন সভাপতি ছিলেন, তখন এই কমল সরকার সেই সংগঠনের সেক্রেটারী ছিলেন। আমি মনে করি সবচেয়ে বড় কথা হচ্ছে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার স্বার্থ কিভাবে রক্ষা করা যায় সেই চিন্তা করা। কিন্তু আমি লক্ষ্য করছি আপনারা এখন আর সে সব জিনিস নিয়ে চিন্তা করছেন না, ও পথ থেকে আপনারা সরে এসেছেন, তার জন্যই আপনারা পরাজিত হয়েছেন এবং ক্রমশঃ মানুষের কাছ থেকে দূরে সরে যাচ্ছেন। আপনারা যদি এ জিনিস এখনও বুঝতে না পারেন, তাহলে আপনাদের ভবিষ্যৎ অত্যন্ত অন্ধকারময়। স্যার, নির্বাচনের ফলাফল নিয়ে আমরা যখন পর্যালোচনা করলাম তখন আমরা বিচার করেছি কেন আমাদের ছয়জন মন্ত্রী পরাজিত হলেন এবং অন্যান্য জায়গায় আমরাই বা কেন পরাজিত হলাম। আমরা এর কারণ বুঝবার চেষ্টা করেছি এবং দেখেছি গ্রামাঞ্চলে আমাদের শক্তি বৃদ্ধি হয়েছে বটে, কিন্তু শহরাঞ্চলে আমাদের যতটুকু শক্তি বাড়া উচিত ছিল, সেটা প্রতিফলিত হয়নি। তবে এই নির্বাচনে একথা প্রমাণিত হয়েছে যে, ভোটের ব্যাপারে এখানে কোন রিগিং হয়নি এবং এটাও প্রমাণিত হয়েছে যে, পশ্চিমবাংলায় খুব সঠিকভাবে নির্বাচনের ফলাফল প্রকাশিত হয়েছে। ইতিপূর্বে ভোটের রিগিং হয়েছে বলে একবার মনে করেছিলাম এবং

সেজন্য আমরা বিধানসভা কক্ষ এবং সেসন পরিহার করেছিলাম। সেই সময়ে আমরা কোন বেতন নিইনি, কোনরকম এলাউয়েন্স নিইনি এবং এখানে উপস্থিত হইনি। আপনারা এখানে এসে ফলও ভোগ করবেন অথচ অসত্য কথা বলবেন, এটাতো হয় না।

আপনারা মুখে এক কথা বলেন, মনে আর এক কথা, এই বলে আপনারা ফল ভোগ করতে চাইছেন, অথচ মিথ্যা প্রচার করছেন যাতে করে ভাবীকালে যে-কোন নির্বাচন হবে সেই নির্বাচনে আপনারা রিগিং বলে গোলমাল করতে পারেন। আমি একথা বলতে চাইছি, যে পশ্চিমবাংলায় এবারে যত সঠিকভাবে নির্বাচন হয়েছে, সারা ভারতবর্ষের কোথাও তা হয়নি। আজকে দেখতে পাচ্ছি সমস্ত ভারতবর্ষ যাচ্ছে কোন্ দিকে ? আজকে রাষ্ট্রপতি নির্বাচনের কথায় হীরেনবাবুর নাম উঠেছিল, কিন্তু তিনি তো এখানে অনেকদিন থেকেই ভোটার নন। ( গোলমাল ) কাজেই * * * নিয়ে যদি কোন গোলমাল হয়ে থাকে তবে তার জবাবদিহি করতে হবে দিল্লীকে।

**মিঃ স্পীকার :** মিঃ সরকার, একটু বসুন আপনি। আমি আগেই বলেছি, ডঃ জয়নাল আবেদিন এখানে এ বিষয়ে উল্লেখ করতে চেয়েছিলেন, ইলেকশনে হীরেনবাবুর ভোটার লিস্টে নামটাম-এর ব্যাপারে। ইলেকশনের ব্যাপার এই হাউসে আলোচনা করা যায় না, আলোচনা করাটা ঠিক নয়, কাজেই এই আলোচনা করবেন না। এটুকু এক্সপাঞ্জড হবে।

**শ্রীকমল সরকার :** বর্তমানে যে রাষ্ট্রপতি নির্বাচন হবে সেই রাষ্ট্রপতি নির্বাচনে কংগ্রেস দল থেকে খুঁজে খুঁজে যে প্রার্থী বার করেছে, তাতে ভারতবর্ষ কোন্ দিকে যাবে তার ভিতর দিয়ে ইঙ্গিত বহন করছে। যে * * * ৫০টি অভিযোগ আছে, সেই অভিযোগ এখনও বিবেচনা করা হয়নি সেখানে আজকে * * যদি রাষ্ট্রপতি করা হয় তাহলে ভারতবর্ষ কোথায় যাবে ( তুমুল গোলমাল )।

**শ্রীঅজিত কুমার পাঁজা :** এটা এক্সপাঞ্জ করুন।

**শ্রীকমল সরকার :** আমরা একথা বুঝতে পারছি আমাদের ভারতবর্ষের পটভূমিকায় একটা দারুণ পরিবর্তন আসছে এবং সেই পরিবর্তন শুভ নয়, অশুভ,

* * Expunged as ordered by the Chair.

তারই ইঙ্গিত নির্বাচনে প্রার্থী মনোনয়নের মাধ্যমে বুঝা যাচ্ছে। ইন্দিরা গান্ধী আজকে বলেছেন যে, আমরা রাষ্ট্রপতি পদে বা অন্য কোন পদে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ এক হয়ে প্রার্থী দিতে পারেন না। কিছুদিন আগে এই হাউসের মধ্যে কংগ্রেসীরা যখন স্পীকার পদে এবং ডেপুটি স্পীকার পদে ঐকমত্য হয়ে নির্বাচন করার কথা দাবি করেছিলাম, পারলেন না। তখন ওঁরা দাবি করেছিলেন—এই সমস্ত পদগুলিতে রাষ্ট্রপতি পদে, স্পীকারের পদে একমত হয়ে নির্বাচন হওয়া উচিত, অথচ দিল্লীতে যখন এই স্পীকারের পদে, রাষ্ট্রপতি পদে একমত হওয়ার কথা বলি, তখন ওঁরা রাজী হতে পারেন না। (নয়েজ) যখন একথা আলোচনা করছি, আপনার মাধ্যমে একটা কথা বলতে চাইছি।

[2-30—240 P.M.]

**মিঃ স্পীকারঃ** আমি বার বার বলছি যে, যে কথাগুলো হাউসে উল্লেখ করা যায় না, মাননীয় সদস্যদের উল্লেখ করা উচিত নয়, তা করবেন না। যেটুকু আমি বুঝেছি, মাননীয় বিরোধী সদস্যদের কিছু অভিযোগ আছে, কিছু আপত্তি আছে, আমি ব্যাপারটা শুনিনি। আমি আমার চেম্বারের টেপ রেকর্ডার বাজিয়ে শুনব, কমলবাবু কি বলেছেন না বলেছেন আমি শুনিনি, যদি কোন পোর্সন আমাদের রুলের বাইরে থাকে তাহলে আমি সেইটুকু এক্সপাঞ্জ করে দেব।

(তুমুল গোলমাল)

**শ্রীকমল সরকারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মনে হচ্ছে সঠিক জায়গায় আমি ওদের আঘাত করতে পেরেছি। তাই ওদের মধ্যে এত বাচালতা এবং এত চীৎকার ধ্বনি উত্থিত হচ্ছে। ওঁরা একটা কথা তুলেছেন, যেটা প্রথম দিন ওঁরা তোলেন নি। পরবর্তীকালে আস্তে আস্তে তুলতে আরম্ভ করেছেন। আমাদের ১১০০ মানুষকে ওরা যখন খুন করেছে তখন এই হাউসে আপনারা আসেননি। জয়নাল আবেদিন সাক্ষী আছেন, জয়নাল আবেদিন বলবেন, সত্য বাপুলী, সুনীতি চট্টরাজ ওঁরা বলবেন। পুরানো—গত বারে যাঁরা নির্বাচিত হয়ে এসেছিলেন তাঁরা বলবেন। জয়নাল আবেদিন ১৯৭৭ সালে প্রথম নির্বাচিত হয়ে এসেই যে কথা বলেছিলেন, সেই কথাটা ছিল, আমি জ্যোতি বসু, মাননীয় মুখ্যমন্ত্রী, আপনাকে আমি অভিনন্দন জানাচ্ছি একটা কারণে, আমি প্রমোদ দাশগুপ্ত, সি. পি. এমের নেতা, তাঁকে

অভিনন্দন জানাচ্ছি একটা কারণে—প্রসিডিংস দেখে নেবেন—তিনি বলেছেন এত ঘটনা ঘটে যাওয়ার পরেও, শত শত লোক খুন হয়েছে বলে আপনারা যে অভিযোগ করছেন তা সত্ত্বেও আপনারা এই কথাগুলো আপনাদের অনুগামীদের বলেছেন, সি. পি. এমের কর্মীদের বলেছেন কোন বদলা নেবেন না। এই কথা এই জয়নাল আবেদিন সেদিন বলেছেন, তিনি এই হাউসে দাঁড়িয়ে এই কথা বলেছেন। বর্তমানে তিনি এখানে উপস্থিত আছেন, এই কথা তিনি সেদিন বলেছিলেন, টেপ রেকর্ডার মেশিন আছে মিলিয়ে নেবেন।

( গোলমাল )

৫ টা বছর আপনারা এখানে অত্যন্ত বিনীতভাবে আচরণ করেছিলেন, আপনারা যে কুকর্ম করেছিলেন, আমি তার রেকর্ড আমার সঙ্গে নিয়ে এসেছি। সেই রেকর্ডের মধ্যে দিয়ে আমাদের যে সমস্ত কর্মীরা নিহত হয়েছিলেন, কখন, কবে, কোথায় নিহত হয়েছেন তার সম্পূর্ণ তালিকা এখানে রয়েছে। এবং সম্পূর্ণ সেই তালিকায় আপনারা দেখতে পাবেন—তার মধ্যে কোন কারচুপির জায়গা নেই।

এখানে এই কথা আপনারা মেনে নিয়েছিলেন যে, আপনারা সেদিন ক'টা খুন-খারাপী করে ১৯৭২ সালের নির্বাচনকে বানচাল করতে চেয়েছিলেন এবং আপনাদের পক্ষে নিয়ে আসতে চেয়েছিলেন, এই কথা সত্য, তা প্রমাণিত হয়েছে। আমি আপনাদের কাছে বলতে চাই, যে পদ্ধতিতে চলছেন সেই পদ্ধতিতে যদি আপনারা চলতে থাকেন তাহলে পশ্চিমবাংলার যে স্বার্থ তা কেন্দ্রের কাছে আপনারা পৌঁছতে পারবেন না। আজকে সকালবেলা জুট মিল নিয়ে আমরা মোটামুটি একটা ঐকমত্যে পৌঁছতে পেরেছিলাম। সেটা হচ্ছে পশ্চিমবাংলার যে শিল্প শ্রমিকের স্বার্থে, কৃষকদের স্বার্থে যে ব্যাঘাত ঘটাচ্ছে—আমরা অতীতে যেমন করেছি এখনও আমরা একসঙ্গে এটা নিয়ে লড়তে চাই এবং দরকার হলে আমরা দিল্লীতে যেতেও প্রস্তুত। এই যে মনোভাব সকালবেলা দেখিয়েছিলেন, সেই মনোভাব যদি দেখাতে পারেন তাহলে ভবিষ্যতে পশ্চিমবাংলার মানুষের কাছে আপনারা মুখ দেখাতে পারবেন, তা না হলে মুখটাও দেখাতে পারবেন না।

পশ্চিমবাংলার স্বার্থ বিপন্ন। আজকে পশ্চিমবাংলা বিভিন্ন ভাবে আক্রান্ত এবং সেই আক্রমণের সামনে দাঁড়িয়ে আমি এই কথাগুলি হাউসের সামনে তুলে ধরলাম। এই কথা বলে পুনরায় গভর্নরের স্পীচ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** মাননীয় উভয় পক্ষের সদস্যদের আমি এই কথা বলছি—আমি দেখেছি সরকার পক্ষের সদস্যরা যখন বক্তব্য রাখেন তখন বিরোধী পক্ষ থেকে ডিস্টার্বড্ করা হয়, বিরোধী পক্ষ থেকে যখন বক্তৃতা করা হয় তখন সরকার পক্ষ থেকে ডিস্টার্বড্ করা হয়—এইভাবে হাউস চলতে পারে না। আপনারা সাহায্য না করলে এইভাবে হাউস চালানো সম্ভব নয়। এটা একটা দায়িত্বের ব্যাপার। মানুষ আপনাদের ভোট দিয়ে অনেক দায়িত্বপূর্ণ কাজের জন্য এখানে পাঠিয়েছেন। এইভাবে হাউস চলতে পারে না। আমি উভয় পক্ষকে অনুরোধ করছি আপনারা সকলেই দায়িত্ব নিয়ে অংশগ্রহণ করবেন। আপনাদের যদি কোন পয়েন্ট অব অর্ডার, ক্লারিফিকেশন থাকে তাহলে বক্তব্য শেষ হলে আপনারা বলবেন—সেই সুযোগ আপনাদের দেব। কিন্তু কোন বক্তৃতা চলাকালীন এই রকম ডিস্টার্বড্ করাটা ঠিক নয়। আমি আবার উভয় পক্ষের সদস্যদের অনুরোধ করছি হাউসের কাজ যাতে সুষ্ঠুভাবে পরিচালনা করা যায় সেইভাবে আপনারা আমাকে সাহায্য করবেন। এখন বিরতি, আবার ৩-১৫ মিনিটের সময় হাউস বসবে।

At this stage the house was adjourned till 3-15 P.M

( বিরতির পর )

[3.15— 3.25 P. M ]

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** স্পীকার স্যার, আমার একটা পয়েন্ট অফ্ ইনফরমেশন আছে।

**মিঃ স্পীকার :** বলুন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের যাদবপুর ব্লক কংগ্রেসের প্রেসিডেন্ট শ্রীপ্রভাত চাটার্জী আজকে এই সভার বাইরে এসে উপস্থিত হয়েছেন এবং আমাকে একটা দরখাস্ত দিয়েছেন। কয়েক দিন ধরে কিছু লোক তার বাড়িতে গিয়ে তাঁকে খুন করবে বলে শাসাচ্ছে। তিনি থানায় ডাইরি করেছেন, থানা সে ডাইরি রিসিভ করে সিল দিয়ে রসিদও দিয়েছে। সেটি তিনি নিয়ে এসেছেন, আমি সেটা আপনার কাছে জমা দিচ্ছি।

স্যার, আমার বক্তব্য হচ্ছে, আজকে যাদবপুরে শংকর গুপ্তের কর্মীরা আমাদের কর্মীকে খুন করবে বলে ভয় দেখাচ্ছে।

**মিঃ স্পীকার :** আপনি বসুন। অজিতবাবু, আপনার কি বক্তব্য আছে বলুন।

**শ্রীঅজিত কুমার পাঁজা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে বলছি যে, আমি গত কয়েকদিন ধরে এই হাউসে দেখছি যখনই আমরা কোন পয়েন্ট অফ অর্ডার তুলছি তখনই আপনি বলছেন, আগে যিনি বক্তৃতা রাখছেন তিনি বক্তৃতা শেষ করুন, তার পরে আপনার পয়েন্ট অফ অর্ডার শুনব। অথচ আমাদের হাউসের রুলস এ্যাণ্ড প্রোসিডিয়র অনুযায়ী নিয়ম হচ্ছে, কোন পয়েন্ট অফ অর্ডার তোলার সংগে সংগে যিনি বক্তৃতা করছিলেন তিনি বসে পড়বেন অথবা আপনি তাঁকে বসতে বাধ্য করবেন। প্রথমে আপনি পয়েন্ট অফ অর্ডারটি শুনবেন এব শুনে আপনি ডিসিসন সংগে সংগেই দিতে পারেন, অথবা পরেও দিতে পারেন। পয়েন্ট অফ অর্ডার তুললেই সেটা আপনাকে শুনতে হবে, এটাই হচ্ছে নিয়ম এব এ সম্পর্কে আপনাকে আমি দু'একটি জিনিস মনে করিয়ে দিতে চাই।

**মিঃ স্পীকার :** অজিতবাবু, আপনি বসুন। আমি আপনার বক্তব্য বুঝতে পেরেছি।

মাননীয় সদস্যগণ, মাননীয় সদস্য অজিত পাঁজা যা বললেন তা ঠিক। কোন মেম্বার অপর মেম্বারের বক্তৃতা রাখার সময়ে কোন পয়েন্ট অফ অর্ডার তুললে, যিনি বক্তৃতা রাখছিলেন তাঁর বসে পড়াই নিয়ম। কিন্তু এখানে আমি দেখছি যে, এই হাউসে এবারে যে সমস্ত পয়েন্ট অফ অর্ডার তোলা হচ্ছে তার অধিকাংশই ইরেলিভেন্ট। অধিকাংশ পয়েন্ট অফ অর্ডারই ইরেলিভেন্ট, ইট ইজ্ এ মেথড টু ডিস্টার্ব দি স্পিচ। এটা উচিত নয়, এটা একটা মেথড হতে পারে না। পয়েন্ট অফ অর্ডার সব সময়ে রেসপনসিবল হওয়া উচিত। পয়েন্ট অফ অর্ডার সুড বি এ reasonable Point of Order, it should not be irrelevant. I can safely say. এই ক'দিন ধরে আমি যে সমস্ত পয়েন্ট অফ্ অর্ডার হাউসে এ পক্ষ এব ওপক্ষ দু'পক্ষ থেকেই শুনেছি, তাতে দেখছি ৯০% পয়েন্ট অফ অর্ডারই ইরেলিভেন্ট। যা এখানে তোলা হবে দ্যাট ইজ রিজনেবল এবং রেসপনসিবল পয়েন্ট অফ অর্ডার হবে। অজিতবাবু যা বললেন ডেফিনিটলি রুলে তাই আছে, কিন্তু ইরেলিভেন্ট পয়েন্ট অফ অর্ডার কখনই এ্যালাউ করা যায় না। মাননীয় সদস্যরা রুল অনুযায়ী পয়েন্ট অফ অর্ডার তুলুন, তাহলে নিশ্চয়ই আমি রুল অনুযায়ী আপনাদের সেগুলি শুনব এবং সেভাবেই আমার বক্তব্য বলব। কিন্তু

বার বার যদি ইরেলিভেন্ট পয়েন্ট অফ অর্ডার তুলতে থাকেন এবং সেগুলি যদি আমি এ্যালাউ করি তাহলে হাউসের কাজে অসুবিধার সৃষ্টি হবে। It cannot be a method to disturb the speech—it should not be a method. আপনারা যদি রুল অনুযায়ী পয়েন্ট অফ অর্ডার তোলেন, তাহলে it must concern the subject matter. It must concern the speech. সুতরাং এ বিষয়ে রেসপনসিবিলিটি থাকা উচিত। নেক্সট সেসন থেকে যদি আপনারা সেভাবে পয়েন্ট অফ অর্ডার তোলেন তাহলে আমিও রুল অনুযায়ী সেগুলি শুনব। রুলস্ অনুযায়ী তুললে আমি ১০০ বার সেগুলি দেখব। আমি আপনাদের কথা দিচ্ছি পয়েন্ট অফ অর্ডার তুললে, আমি সেগুলি এ্যালাউ করব, কিন্তু যদি দেখি পয়েন্ট অফ অর্ডারের নামে দীর্ঘ বক্তৃতা করা হচ্ছে তাহলে আমি তা এ্যালাউ করব না। যেমন মাননীয় সদস্যদের পয়েন্ট অফ অর্ডার তোলার অধিকার আছে, তেমনই আবার মাননীয় সদস্যদের বক্তৃতা রাখার অধিকার আছে। সুতরাং অকারণ পয়েন্ট অফ অর্ডার তুলে আর একজন সদস্যের বক্তৃতায় বাধা দেওয়া যায় না। পয়েন্ট অফ্ অর্ডার তুলতে পারা যাবে, but it does not concern the speech. অকারণ বক্তৃতাকে ডিস্টার্বড করে পয়েন্ট অর্ডার তোলা যায় না। সুতরাং বক্তৃতাকেও আনডিস্টার্বড রাখতে হবে।

**শ্রীআবদুস সাত্তার:** আপনি না শুনেই আগে থাকতে কি করে বুঝবেন রেলিভেন্ট, কি ইরেলিভেন্ট? কি আপনার বেসিস অফ রেলিভেন্সি অর ইরেলিভেন্সি? কিসের ভিত্তিতে আপনি ডিসিসন নিচ্ছেন?

**মিঃ স্পীকার:** আমি আমার এক্সপ্রিয়েন্সির ভিত্তিতে এটা বলছি। গত কয়েক দিন ধরে যা হয়েছে তাতে ৯০% of the point of order have no relevance. এখানে হাই রেট অফ ইরেলিভেন্সি রয়েছে।

[ 3.25—3.50 P. M. ]

আমি মাননীয় সদস্যদের জানাতে চাই গভর্নরস এ্যাড্রেসের উপর বক্তৃতা করার আগে কয়েকটি কথা আছে। এখানে তিনটি মোশন আছে। একটা দিয়েছেন শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস, মোশন আণ্ডার রুল ১৮৫ অনুযায়ী। একটি দিয়েছেন শ্রীঅনুপ কুমার চন্দ, শ্রীকাশীনাথ মিশ্র এবং শ্রীমুকুল বিকাশ মাইতি। আর একটি দিয়েছেন শ্রীআবদুল মান্নান, ডাঃ মানস ভুঁইয়া, শ্রীঅশোক ঘোষ এবং শ্রীঅবন্তী

মিশ্র। আর একটি ডাঃ জয়নাল আবেদিন এবং শ্রীআবদুস সাত্তার আমার বিরুদ্ধে নো-কনফিডেন্স মোশন দিয়েছেন। কিছুক্ষণ আগে আমার চেম্বারে মুখ্যমন্ত্রী মহাশয় এবং সবাই ছিলেন, নানা ব্যাপারে আলোচনা হয়েছে। আমি সেই আলোচনার পরিপ্রেক্ষিতে বলতে চাইছি যে, আজকে হাউসের শেষ দিন, প্রথম সেসন, অনেক নূতন সদস্য এসেছেন। তাই বলছিলাম জয়ন্তবাবু যে মোশনটি দিয়েছেন সেটা উইথড্র করে নেবেন এবং শ্রীআবদুল মান্নান, ডাঃ মানস ভূঁইয়া, শ্রীঅশোক ঘোষ এবং শ্রীঅবন্তী মিশ্র সকলে মোশন উইথড্র করে নেবেন। ডাঃ জয়নাল আবেদিন এবং শ্রীআবদুস সাত্তার তাঁদের নো-কনফিডেন্স মোশন উইথড্র করে নেবেন। উনি রেফারেন্স দিয়েছেন যে, সেদিনের বক্তব্যটা এক্সপাঞ্জ হবে। এ ব্যাপারে আমি বলব জয়ন্তবাবু তাঁর মোশন উইথড্র করে নিন উইদাউট মেকিং এনি স্টেটমেণ্ট।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** মিঃ স্পীকার স্যার, আজকে যে আলোচনা হয়েছে, সেই আলোচনার পরিপ্রেক্ষিতে সরকার পক্ষ এবং বিরোধীপক্ষের মধ্যে সৌহার্দ্যপূর্ণ পরিবেশ তৈরি করার জন্য আমি যে মোশন উত্থাপন করেছি, যা আপনি অনুমোদন করেছেন সেটি আমি উইথড্র করে নিচ্ছি।

**শ্রীঅনুপ কুমার চন্দ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে মোশন নিয়ে এখানে আলোচনার কথা ছিল—সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সৌহার্দ্যপূর্ণ আলোচনায় এবং তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার মোশন উইথড্র করে নিচ্ছি।

**শ্রীআবদুল মান্নান:** মিঃ স্পীকার স্যার, আমি সভায় একজন মাননীয় সদস্যের আচরণের প্রতি আলোচনার জন্য যে প্রস্তাব পেশ করেছিলাম সেই প্রস্তাব এখন প্রত্যাহার করে নিচ্ছি।

**শ্রীআবদুস সাত্তার:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, খুব দুর্ভাগ্যের কথা, ঠিক ৩ দিনের মাথায় আমি এবং ডাঃ জয়নাল আবেদিন আপনার বিরুদ্ধে একটা অনাস্থা প্রস্তাব পেশ করেছি। যাইহোক সেজন্য আমাদের যে আলোচনা হয়েছে সে আলোচনার মাধ্যমে আমরা হাউসে যাতে আরো ডেমোক্রেটিক রাইটটা ভাল ভাবে রাখতে পারি এবং আমাদের মধ্যে সৌহার্দ্যপূর্ণ আবহাওয়া সৃষ্টি হয় সেই

উদ্দেশ্যে আমি এবং ডাঃ জয়নাল আবেদিন যে প্রস্তাব রেখেছি সেই প্রস্তাব আমি উইথড্র করছি।

**ডাঃ জয়নাল আবেদিন:** স্যার, যে প্রস্তাব এই হাউসে আমি বক্তৃতার মাধ্যমে এখানে উপস্থিত করেছিলাম আমার সেই প্রস্তাব আমার সেই বক্তব্যকে আমি উইথড্র করছি। প্রসিডিংস থেকে যেন এটা বাদ দেওয়া হয়।

**মিঃ স্পীকার:** আমি সবাইকে বলছি, শ্রীজয়ন্ত কুমার বিশ্বাসের মোশন—মোশন আণ্ডার রুল ১৮৫ নট প্রেসড, অনুপ চন্দের মোশন নট প্রেসড, ১৮৫ ধারার সব কটিরই নিষ্পত্তি করেছি এবং ডাঃ জয়নাল আবেদিন এবং শ্রীআবদুস সাত্তারের অনাস্থা প্রস্তাব ছিল যেটি, সেটিরও আমি নিষ্পত্তি করেছি, এক্সপাঞ্জ করেছি রেকর্ড থেকে।

**শ্রীআবদুস সাত্তার:** স্যার, মাননীয় জৈল সিংয়ের সম্পর্কে যে উক্তি করেছেন এটার সম্বন্ধে একটি কথা বলছি। আমি বলছি—

**মিঃ স্পীকার:** আমি আগেই বলেছি ওটা আমি এক্সপাঞ্জ করে নেব টেপ শুনে। আগে শুনে ইট উইল বি এক্সপাঞ্জড।

**ডাঃ জয়নাল আবেদিন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল এই সভায় ১৪ই জুন যে ভাষণ রেখেছেন সেই ভাষণ এই হাউসে—এই হাউসে ১৯৬২ সাল থেকে একটানা ২০ বছর ৬২, ৬৭, ৬৯, ৭১, ৭২, ৭৭ এবং ১৯৮২ কনজিকিউটিভ টার্মস এই হাউসে আসার সুযোগ আমার এলাকাবাসী আমাকে দিয়েছেন। আমার সুযোগ হয়েছে একাধিকবার।

[ 3.30—3.40 P. M. ]

এবং সুযোগ হয়েছে একাধিকার রাজ্যপালের ভাষণ শোনার। এই ভাষণ মূলতঃ সরকার পক্ষের বক্তব্যের প্রতিফলন মাত্র এবং এই ভাষণ অত্যন্ত সংক্ষিপ্ততম। এই ভাষণে শুধু রাজনৈতিক এবং আত্মসন্তুষ্টিমূলক বক্তব্য সরকার পক্ষ থেকে উত্থাপন করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে চীফ মিনিস্টার এখানে আছেন, তিনি মাননীয় রাজ্যপালকে দিয়ে উত্থাপন করিয়েছেন যে, সম্প্রতিকালে

সবচেয়ে পিসফুল নির্বাচন এখানে হয়েছে। I contradict this speech. I contradict the statement of the Governor.

স্যার, আপনি জানেন যে, এই নির্বাচন ভারতবর্ষের ইতিহাসে যতগুলি নির্বাচন হয়েছে তার মধ্যে সবচেয়ে বড় কলঙ্কৃত, সবচেয়ে বেশী কারচুপিপূর্ণ এবং সবচেয়ে জঘন্যতম উপায়ে সংগঠিত এবং অনুষ্ঠিত হয়েছে। আজকে আমরা দেখেছি এই নির্বাচনে কারচুপির হার। ভোটার লিস্ট তৈরি করা থেকে শুরু করে ভোট গণনা পর্যন্ত প্রতিটি ধাপে ধাপে কারচুপিতে পরিপূর্ণ। স্যার, এই বিধানসভার সম্প্রতি নির্বাচনে যে কলঙ্ক এবং অন্ধকারজনক অধ্যায় সৃষ্টি হয়েছে সেই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটার পর একটা তথ্য উত্থাপন করছি। ভোটার লিস্টে এমন ভাবে কারচুপি করলেন যে, এন্যুমারেটাররাই ভোটার। সি. পি. এম.-এর নোন এণ্ড রেকগনাইজড পে-রোলে সি. পি. এম.-এর কর্মীরা কাজ করছে তাদের হিসাব থাকে না। তারা every where in 3232 Gram Panchayats, 91 Municipalities and two Municipal Corporations they have been selected as enumerators. তাদের কর্তব্য ইনস্ট্রাকশান from Alimuddin Street. If they have 100 to 150 genuine voters they are likely to be supporters of the other parties than the left front constituents. আর daily this includes the names of under aged and ghost voters to the extent equal to the member deleted. ফল হল এই পশ্চিমবাংলার জনসংখ্যা যখন বৃদ্ধি পেয়েছে ৫ কোটি ৪৪ লক্ষতে তখন আমরা দেখলাম করসপন্ডিং ইনক্রিজস ইন ভোটার প্রতিফলিত হল না কোন কোন কেন্দ্রে, যে কেন্দ্রগুলিতে লাইকলি সি. পি. এম.। They have not the initial strength to fight. তবে দেখলাম ভোটার লিস্টের কারচুপি এমন পর্যায়ে পৌঁছেছে যে, বিরোধী দলগুলির জাতীয় অপোজিশান কনসেনসাস ক্যানডিডেট, যিনি রাষ্ট্রপতি পদের প্রার্থী—যিনি শুধু সি. পি. আই.-এর নেতা নন, তিনি এই রাজ্যের অন্যতম নেতা প্রফেসার হীরেন মুখার্জীর নাম বাদ দেওয়া হয়েছে। কেন না at that time there was no alliance and understanding between C. P. M. & C. P. I. এটাতো বাস্তব ঘটনা। সি. পি. আই. এবং সি. পি. এম.-এর আঁতাত তো সম্প্রতিকালের ঘটনা। তাই পাইকারী হারে বাদ দিতে গিয়ে ওঁরা অনেক মিত্রজনের নাম বাদ দিয়ে ফেলেছেন। তার মধ্যে প্রফেসার হীরেন মুখার্জীর নাম বাদ দেওয়া একটি কলঙ্কিত অধ্যায়। স্যার, কো-অর্ডিনেশান কমিটির লোক, তারা এখানে সর্বজন স্বীকৃত। ওঁরা আবার এদেরকে পুরস্কৃত করে কাউকে কাউকে প্রতিনিধি করে

রাজ্যসভায় পাঠিয়েছেন—সেই এক্তিয়ার ওঁদের আছে। কো-অর্ডিনেশান কমিটি—সি. পি. এম.-এর যারা বেনামদার তাদের নিয়ে চীফ ইলেকশান অফিসারের অফিস ভর্তি, প্রতিটি রিটার্নিং অফিসারের অফিস ভর্তি। পোলিং কাজে যে পারসোনেল সিলেক্ট হল, আমরা দেখলাম তারা সব কো-অর্ডিনেশান কমিটির লোক—আদার দ্যান কো-অর্ডিনেশান কমিটির কোন লোক নেওয়া হ'ল না। নেক্সট হচ্ছে পলিং পার্টিজ, পোলিং পার্টিজ যাদের সিলেকশান করা হল—স্কুল মাস্টার কিছু কিছু নেওয়া হয়েছে—আমরা দেখলাম এমনভাবে সেখানে সিলেকশন করা হল those who have no alliance and loyality.

[3.35—3.45 P. M.]

এদের পোলিং পার্টিতে নেওয়া হল, কারণ সি পি. এম.-কে জয়যুক্ত করতে হবে। তারপর আমরা দেখলাম সেকশান অফিস চীফ এস্টাবলিশমেন্ট হয়ে গেল। এটা কোন কালে ছিল না। এটা করা হয়েছিল টু ডিষ্ট্রিবিউট দি পোলিং মেটিরিয়ালস্। সেকশান অফিসের দায়িত্ব ছিল ব্যালট বক্স এবং আদার মেটিরিয়ালস্ বুথে পাঠানোর। এখানে একটা কারচুপি হয়েছিল। যখন ভোট হয়ে গিয়েছিল তখন বাক্সগুলো বদল হয়ে গিয়েছিল। এই বদল করা বাক্সগুলোর মধ্যে যে ব্যালট পেপার ছিল সেগুলো একই সঙ্গে গভর্নমেন্ট প্রেসে ছাপানো হয়েছিল। এ খবর একই সঙ্গে দৈনিক লিডিং ডেইলীতে বেরিয়ে গিয়েছিল। সেখানে খবর বেরিয়েছিল একই নাম্বার দিয়ে ডুপ্লিকেট ব্যালট পেপার ছাপা হয়েছে। স্যার, এটা বিস্ময়জনক। বামফ্রন্টের যিনি চেয়ারম্যান তিনি মন্তব্য করেছিলেন, হাঁ, আজকাল যে অফসেট মেসিন বেরিয়েছে তাতে একই রকম ব্যালট পেপার ছাপানো হতে পারে। চীফ ইলেকশান কমিশনার একই সুরে কথা বলেছেন, বাইরে এই ব্যালট পেপার ছাপা হতে পারে। আমরা জানি, এই ভাবে দু' রকম ব্যালট পেপার ছাপানো হয়েছিল সরকারী নিয়ন্ত্রণে বাক্স বদল করার জন্য। সরকারী নিয়ন্ত্রণে একই প্রেসে এগুলি ছাপানো হয়েছিল। এগুলি বাইরে যে ছাপানো হয়েছিল সেটা ফরেনসিক এ্যানালিসিস্ করলে বোঝা যায়। এবং এগুলি ছাপানো হয়েছিল এ্যাট দি ক্যাপটেনসি অফ চীফ ইলেকশান অফিসার। তাই দু' জনের বক্তব্য একই সুরে ধ্বনিত হতে আমরা দেখতে পেলাম। তারপর আমরা দেখতে পেলাম মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশ ম্যানেজমেন্টেও সফল হলেন। পুলিশকে সাব-ভার্টিক্যালি দুটো ভাগে ভাগ করেছেন, তারমধ্যে একটা হল নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশান। সি. পি. এম.-এর বেনামদার এবং তাঁবেদার

পুলিশের মধ্যে এই ভাগ করা হয়েছে, আগে এই ভাগ ছিল না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে সতর্ক করে দিতে চাই। আপনি এক সময়ে যখন এ রাজ্যের উপ-মুখ্যমন্ত্রী ছিলেন তখন পুলিশকে ভাগ করতে চেয়েছিলেন, কিন্তু তখন পারেন নি। আজকে এই ভাগ করে দেওয়ার ফলে এবং পুলিশের প্রতি প্যাটরোনেজ-এর ফলে আমরা দেখতে পাচ্ছি জুনিয়র অফিসাররা সিনিয়র অফিসারদের সামনে আস্ফালন করে চলেছেন। যার ফলে কয়েকদিন আগে পুলিশের মধ্যে একটা বিশৃঙ্খলা সৃষ্টি হতে আমরা দেখতে পেয়েছিলাম। যার ফলে নাবালক ছেলেরা এবং ভুয়া ভোটাররা ভোট দিচ্ছে দেখতে পেয়েছিলাম। আমরা দেখতে পেয়েছিলাম পাজী ছেলেরা হোম-গার্ডের পোশাক পরে দরজায় দাঁড়িয়ে আছে এবং নাবালক ছেলেরা হলকে হলকে ভোট দিয়ে বেরিয়ে চলে যাচ্ছে। পোলিং পার্টির লোকেরা তাদের আঙুলে কালি দিচ্ছে না বা দিলেও তাদের কিছু এসে যায় নি, কারণ দে হ্যাভ গট দি কেমিক্যালস্। ভোটারস লিস্ট এবং ভোট বাক্সগুলো একই সঙ্গে রেখে যেখানে যেখানে ওঁদের সন্দেহ হয়েছে, সেখানে সেখানে ওঁরা বাক্স বদল করেছেন। মুর্শিদাবাদের ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটের কাছে কমপ্লেন করা হয়েছিল, যখন বাক্স বদল করা হয়েছিল তখন হাতেনাতে ধরা হয়েছিল, কিন্তু ফল কিছু হয়নি। সেখানে শেষ পর্যন্ত যখন তারা পারেনি, তখন কাউনটিং টেবিলে এত গণনাকারী নিযুক্ত করেছিল যার প্রয়োজন ছিল না এবং সকলেই ছিল কো-অর্ডিনেশান কমিটির লোক। আমার কাছে এ ব্যাপারে খবর আছে। এ খবর কাগজেও বেরিয়েছিল। যেখানে ভোট সি. পি. এম.-এর বিরুদ্ধে পড়েছিল সেখানে ৩৫/৪০ টার বাণ্ডিল হয়েছিল। আবার যখন লেফট ফ্রন্টের ভোট পেপার গণনা করা হয়েছিল তখন বিরোধী ভোট পেপার ৬০/৭০ টা বাণ্ডিল করে গণনা করা হয়েছিল। এ জিনিস আমরা দেখেছি। শুধু তাই নয়, পশ্চিম দিনাজপুরের চোপরা কেন্দ্রে এবং হুগলীর চন্দননগরে, যেখান থেকে দু'জন মন্ত্রী নির্বাচিত হয়েছেন সেখানে এই অভিযোগ করা হয়েছিল। সি. পি. এম্স. আর নট এ্যাটলিস্ট গুড ম্যাথমেটিশিয়ানস্। তাই আমরা দেখেছি যেখানে সি. পি. এম.-এর বিরোধী কেউ জয়ী হয়েছে বলে ঘোষণা করা হয়েছে তখন বলা হয়েছে যে, আমাদের গণনায় ভুল হয়েছিল। তখন বলা হয়েছে, আসলে সি. পি. এম. প্রার্থী জয়ী হবে। দু' জায়গাতে এর জন্য পিটিশান দেওয়া হয়েছিল। উই হ্যাভ গট দি সার্টিফায়েড কপি। পশ্চিম দিনাজপুরের চোপরা এবং হুগলীর চন্দননগরে এভাবে দু'জন সি. পি. এম. প্রার্থীকে বিজয়ী হিসাবে বের করে নেওয়া হয়েছে। ওরা ভোটে জেতেনি; মুখ্যমন্ত্রী এখানে বসে আছেন, আমাদের প্রধান কথা হল, আই চ্যালেঞ্জ হিম, আপনি যদি এই অভিযোগকে অস্বীকার করতে চান তবে সমস্ত দলের

লোকদের নিয়ে আপনি একোয়ারী কমিটি তৈরি করুন, আপনি তার চেয়ারম্যান হবেন। আমরা যদি এই সমস্ত অভিযোগের উপযুক্ত প্রমাণ দিতে না পারি we will say good bye to politics, will you do this? Enquiry Commission গঠন করুন, যার চেয়ারম্যান হবেন আপনি। তখন যদি আমরা সাবস্ট্যানশিয়েট করতে না পারি we will retires from politics. Are you prepared to retire from politics?

আজকে এই পর্যায়ে কেন? সুতরাং মাননীয় রাজ্যপাল যে কথা বলেছেন যে, এই নির্বাচন সুষ্ঠু এবং শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে একথা অসত্য এবং অস্বাভাবিক। এই নির্বাচনে স্বভাবতই কারচুপি আপনারা করেছেন। আজকে আপনাদের বলার আর কিছু নেই। আজকে ক্যালকাটা এবং হাওড়া মিউনিসিপ্যালিটিতে আপনারা নির্বাচন করার হিম্মত রাখুন। কাম এ্যাণ্ড ডিক্লেয়ার দি ডেট। ডেট ডিক্লেয়ার দি ডেট। ৩২৪২টি গ্রাম পঞ্চায়েত আছে। সাহস আছে আপনাদের সেখানে নির্বাচন করার? Their dates will expire on 4th Aug. আপনারা ডিক্লেয়ার করুন যে, নির্বাচন আপনারা ঘোষণা করবেন এবং সেইভাবে জনগণ আপনাদের ভোট দেবেন। কিন্তু আপনারা তা করবেন না, কারণ কারচুপির মেসিনারি আপনাদের তৈরি হয়নি, সেজন্য আপনারা পিছিয়ে দিচ্ছেন। অর্ডিন্যান্স আনছেন যে, আর কোন নির্বাচন হবে না। নির্বাচন শুধু হবে না তাই নয়, আপনারা কত জায়গার নির্বাচন বন্ধ করেছেন তার একটা তালিকা আমি আপনাদের সামনে রাখছি। গ্রাম পঞ্চায়েত-এর ৩২৪২টি, পঞ্চায়েত সমিতির ৩২৭টি, জেলা পরিষদের ১৫টি, স্কুল বোর্ডের ১৬টি, স্কুলস্ ৮০০টি, কলেজেস ২০০টি, মিউনিসিপ্যালিটি, কর্পোরেশানস্ ২—ক্যালকাটা এ্যাণ্ড হাওড়া। আপনারা নির্বাচন কোথায় বন্ধ রাখেন নি? একদিকে আপনারা বলছেন যে, ৫ হাজার ৩০০টি নির্বাচন আপনার স্থগিত রেখেছেন, অন্যদিকে আপনারা যদি সত্যিকারের জনপ্রতিনিধি হন তাহলে সময় থাকা সত্ত্বেও আপনারা নির্বাচনের দিন কেন ঘোষণা করছেন না? আগে যে পঞ্চায়েতগুলি সম্পর্কে বলেছেন সেই পঞ্চায়েতগুলির সম্বন্ধে আপনারা বলেছেন যে, এই পঞ্চায়েতগুলির মাধ্যমে কোন অনুষ্ঠান হবে না। I request Mr. Panja to put forward that and prove it আজকে মুখ্যমন্ত্রী অস্বীকার করুন যে, রাজকোষ থেকে ৮ কোটি টাকা দিয়েছেন। ৩২০০ গ্রাম পঞ্চায়েতের মধ্যে এক একটি গ্রাম পঞ্চায়েতকে ৫০ হাজার টাকা দেওয়া হয়েছে just to purchase vote against the opposition candidates. আপনারা জোর দিয়েছেন। আমি ২/১টি জায়গায় সকালে ভোট দিতে গিয়ে দেখলাম টিউবওয়েল পাইপ বসানোর জন্য

লোকেরা মাথায় ঝুড়ি আর কোদাল নিয়ে যাচ্ছে। তারা আমাকে দেখে বললো যে, এবার আর আপনাদের ভোট দেব না। You have purchased vote with public exchequer. আপনারা ভোট পারচেজ করেছেন। পঞ্চায়েত দপ্তরের মাধ্যমে ভোটের আগের দিন আপনারা ১০ কোটি টাকা বিতরণ করলেন, অর্থাৎ ১০ ক্রোরস্। If you have the guts, come forward and deny the allegation. আজকে অমল রায় মহাশয় বললেন যে, ভোট নাকি এবার বেড়েছে। স্যার আপনি জানেন শালের গল্প আছে। স্যার আপনি জানেন 'কুড়ালি কহে ভিক্ষা মাগি ওগো শাল হাতল নাহি কো শুধু দাও একখানি ডাল। ডাল নিয়ে হাতল প্রস্তুত হল যেই ভেদাভেদ ভূলে গেল ভিক্ষুকের চাওয়া চিন্তা নেই। স্যার একেবারে গোড়া ঘেঁষে মারিল যে কোপ শাল বেচারার হোল আদি অন্ত লোপ'। অমলবাবু বলেছেন যে, ভোট বেশী পেয়েছেন। ১৯৭৭ সালের নির্বাচন যদি আমরা দেখি, তাহলে দেখবো ১৯৭৭ সালের নির্বাচনে যদি জনগণনা হোত এবং এই রাজনৈতিক দলের যদি অভ্যুদয় না হোত তাহলে এখানে লেফট ফ্রন্ট গেল বাধ মিনিষ্ট্রি করতে পারতো না। জনতাকে অবলম্বন করে, জনতাকে মধ্যপথে দাঁড় করিয়ে দিয়ে ওরা বাংলার মসনদকে দখল করেছিলেন।

[ 3.45—3.50 M. P ]

জ্যোতিবাবুর নেতৃত্বে পরাজিত হয়েছিলেন। ২৯৪টি কেন্দ্রের মধ্যে ১৫৮টি কেন্দ্রে পরাজিত হয়েছিলেন। আমরা লেফ্‌ট বিরোধী ভোট পেয়েছিলাম ৪৬ লক্ষ, আপনারা পেয়েছিলেন ৪০ লক্ষ—লজ্জা করা উচিত—ইন দি ইলেকশান অফ ১৯৭৭। জনতা নামক একটা ওয়েস্ট দাঁড় করিয়ে আপনারা পরবর্তী সময়ে তাদের শেষ করে দিলেন। যে কটা ছিল বাই extra manipulation of the hon'ble Minister you have purchased member. রাজ্যসভার ইলেকশানের আগে ইনক্লুডিং Deputy Leader of Janata, Shri Probodh Singha. মুখ্যমন্ত্রী জন্তু-জানোয়ারের মত তাঁদের কিনে নিলেন। এর ফলে জনতা আর থাকল না এবং ভারতবর্ষে জনতা দুর্বল, পশ্চিমবঙ্গে নিশ্চিহ্ন। মুখ্যমন্ত্রী ডিফেকশান from Janata. এদের সময় ৩৬-দফা এমনভাবে রূপায়িত হয়েছে যে, মানুষ তাতে আকৃষ্ট হয়ে এদের বেশি সংখ্যায় প্রেরণ করেছে। এরজন্যই মাননীয় মিউনিসিপ্যাল মিনিস্টার—You are afraid to hold election in Calcutta and Howrah. That is why the Minister-in-charge of Panchayats is afraid to hold election of Panchay-

body. Minister-in-charge of Education is afraid to hold election in the district School Board which is 16 in number. He is also afraid to hold election in other colleges and educational institutions. এই রাজ্যে কোন্ দিকে কি উন্নতি হয়েছে তা এক এক করে ধরে দেখাচ্ছি। আমাদের এগ্রিকালচার প্রধান দেশ। কিন্তু ডিউরিং your regime irrigated area has been constracted not only due to shortage of power but also due to your bad management of irrigation faciliti s. সারফেস ইরিগেশন যেখানে হবার কথা ছিল সেখানে উপযুক্ত সময়ে লোকে জল পায়নি। তাই স্ট্যাটিসটিক্যাল ব্যুরোর ফিগারে দেখা যাচ্ছে এই রাজ্যে বিগত বছরে খরিফ উৎপাদন এবং রবি উৎপাদন হয়েছে টোটাল ৯২ লক্ষ মেট্রিক টন, আর আপনাদের সময় হয়েছে ৭২ লক্ষ মেট্রিক টন। এই কম হবার কারণ কি? প্রতি মাসে আপনাদের কেন্দ্রের কাছে যেতে হয় চাল, গম দাও। এখানে বাজার নিয়ন্ত্রণ করা যায় না। এ বিষয়ে এই লিস্ট Jyoti Babu should learn it from the Centre. চিনির ব্যাপারে দিল্লীর যে ম্যানেজমেন্ট দেখেছি তাতে চিনির দাম হয়েছিল যেখানে ৭ টাকা, তা আজকে ৫/৬ টাকায় পাওয়া যাচ্ছে। দ্রব্যমূল্য নিয়ন্ত্রণ করা সম্ভব। রাজ্য সরকার নিয়ন্ত্রণ করতে পারলে এটা হত না। আজ সেজন্য এগ্রিকালচারের ব্যর্থতার জন্য এগ্রিকালচার প্রোডিউস উচ্চ দামে বিক্রি হচ্ছে। কিন্তু এর সুযোগ যারা গ্রোয়ার তারা পাচ্ছে না। পাট চাষী, ধান চাষী, আলুচাষী দাম পাচ্ছে না। মিডল ম্যান যারা তারা বেশি দাম পাচ্ছে। যারা উৎপাদন করছে, কনজিউমার যারা, তারা কোন সুবিধা পাচ্ছে না এবং তাদের বেশি দাম দিয়ে কিনতে হচ্ছে। নাইদার in the private nor in the public distribution system. আপনারা কোন এফিসিয়েনসি দেখাতে পেরেছেন, যার ফলে সব জিনিসের দাম বাড়ছে! পি. ডব্লু. ডি. মন্ত্রীকে প্রশ্ন করি গতবারে যে ৫৯ জন বিরোধীপক্ষে ছিল, তাদের এলাকায় এক ইঞ্চি রাস্তা কি হয়েছে, একটা কালভার্ট হয়েছে, একটা স্টেডিয়াম হয়েছে? কিছু করেন নি। উই উইস হিম গুড লাক। তিনি স্পেনে যাচ্ছেন খেলা দেখতে। আপনাদের ৩৬-দফার মধ্যে কেন থাকল না বামফ্রন্টের বিরুদ্ধে যারা ভোট দেবে তাদের সেখানে কোন রাস্তা, হাসপাতাল, মাদ্রাসা হবে না।

[3.50—3.55 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষার এই হাল। শিক্ষার ক্ষেত্রে আজকে উপযুক্ত জবাব দিয়েছে বাংলার জনগণ। জ্যোতিবাবু নিজে ইংলিশ মিডিয়ামে

লেখাপড়া শিখেছেন, নিজের আত্মীয়স্বজন যাঁরা আছেন তাঁরা ইংলিশ মিডিয়ামে লেখাপড়া শিখছেন, আর বাংলার গরীব মানুষের জন্য ইংলিশ বর্জন করেছেন মাননীয় পার্থ দে মহাশয়কে শিখণ্ডী করে—যিনি নির্বাচনে আসতে পারেন নি আপনাদের নীতির জন্য পার্থ দে আসতে পারেন নি। আমি দুঃখিত একজন পরিচিত বন্ধুকে আমরা হারিয়েছি। কিন্তু দ্যাট ইজ এ নো-কনফিডেন্স এগেনস্ট ইওর এডুকেশন্যাল পলিসি। আপনাদের অর্থনীতির এগেনস্টে অশোক মিত্র আসতে পারেনি, দ্যাট ইজ অলসো এ নো-কনফিডেন্স এগেনস্ট ইওর ফিসক্যাল এ ফাইনানসিয়াল পলিসি। আমরা এখানে বর্ণালী দত্তের মৃত্যু সম্পর্কে একাধিকবার কলিং এ্যাটেনশানের নোটিশ দিয়েছি, স্বাস্থ্যমন্ত্রী মাননীয় ননীবাবু যে ইতিহাস দিয়েছেন, যে বিবৃতি তিনি দিয়েছেন তাতে আমরা লজ্জা পেয়েছি। একবারও তিনি বলেননি যে, তিনি নিজে গিয়ে দেখে এসেছেন। স্যার, ক্যাবিনেটে জায়গা পাচ্ছে না, মুখ্যমন্ত্রী সবাইকে চিনতে পারছেন না এত বৃহৎ ক্যাবিনেট, একজন ক্যাবিনেট সদস্যও গেল না বর্ণালী দত্ত কি অবস্থায় কলঙ্কজনক মৃত্যু বরণ করেছে তা দেখতে। এটা শুধু কুচবিহারের কলঙ্ক জনিত নয়, এটা বাংলার কলঙ্ক। ও বিরিভড্ ফাদারকে কেউ সান্ত্বনা দিতে যায়নি। মাননীয় মুখ্যমন্ত্রী কুচবিহারে ১ জনের মৃত্যু সম্বন্ধে স্টেটমেণ্ট দিয়েছেন, আমি মুখ্যমন্ত্রীকে চ্যালেঞ্জ করি দেশের মানুষ লেফ্ট ফ্রন্টকে ভোট দিয়েছেন, কিন্তু চোর বলে চিৎকার করে যে-কোন নাগরিককে পিটিয়ে হত্যা করার অধিকার কে তাদের দিয়েছে? আমরা তার তীব্র প্রতিবাদ করি। তিনি যে স্টেটমেণ্ট দিয়েছেন তাতে এই ঘটনার তিনি নিন্দা করেছেন কোথাও? এই ঘটনার জন্য দুঃখ প্রকাশ করেছেন কোথাও? হোয়াট ওয়াজ দি প্রুফ? বিচারের আগে পিটিয়ে মারা হল, দোষী জানল না কি তার অপরাধ বাংলার কোথাও আমরা দেখতে পাচ্ছি না শান্তি বিরাজ করছে, সব জায়গায় অশান্তি বিরাজ করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কো-অপারেশানের অবস্থা মাননীয় সমবায়মন্ত্রী এখানে বলবার চেষ্টা করেছেন। আজকে ধস্তাধস্তি চাষের মরশুমে ৬০০ কোটি টাকা দিতে হবে বাংলার ক্ষুদ্র চাষীকে, ১ টাকাও দেবার এ্যাসিওর করতে পারেন নি। ব্যাংকে ২ কোটি টাকা তছরূপ, ব্যাংকে ঢুকতে পারা না, বন্ধ ধর্মঘট মারপিট হচ্ছে, নিয়ে গেছেন সুপ্রীম কোর্টে। ইজ ইট এ ম্যাটার অব লিটিগেশান? কো-অপারেশান মানে কি? কো-অপারেশান ডাজ নট এনটেল নন-কো-অপারেশান। আজকে সমবায়কে টুঁটি টিপে মেরে ফেলেছেন। লবণ যেটা এ্যাপেক্স কো-অপারেটিভ বিলি করত সেই লবণ মাননীয় মুখ্যমন্ত্রীর ক্যাবিনেট সমবায়ের কাছ থেকে নিয়ে যুগল বাজারিয়া একজন প্রাইভেট হোর্ডারকে দিয়েছেন

এটার তাৎপর্য আমরা বুঝি। এবারে আমি আইন-শৃংখলার একটা কথা বলছি, আমার কাছে করুণ ইতিহাস আছে, বারাসতের নিকট নয়াপাড়া কেন্দ্রে একজন বিধবার ছেলেকে সি. পি. এম.-র ৩ জন গুণ্ডা এসে ধরে নিয়ে চলে গিয়েছিল। আজকে তাদের নামে এজাহার করেছে বলে তারা বাড়ীতে থাকতে পারছে না। ২৪-পরগনা জেলা ম্যাজিস্ট্রেটের কাছে আবেদন করেছে আমার ছেলেকে মেরে ফেলবে হুমকি দিচ্ছে। প্রশাসন নীরব, জেলা ম্যাজিস্ট্রেটের ভূমিকাও সেখানে অত্যন্ত নিন্দনীয় বলা যায়। মুখ্যমন্ত্রী মহাশয় এখানে কি করেন দেখা যাক। সব জায়গা থেকে খবর আসছে যে, আইন-শৃঙ্খলা নেই, ভেঙ্গে পড়েছে। মুখ্যমন্ত্রী মহাশয় কেন্দ্র-রাজ্য সম্পর্কের কথা বলেছেন, আমি মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করি, আই টেক দিস কারেজ টু স্টেট হেয়ার, যে ১৭টা জুট মিল বন্ধ হয়ে আছে বাংলার পাট চাষীর স্বার্থে, পাট শিল্প ও শ্রমিকের স্বার্থে ঐ ১৭টা জুট মিল ন্যাশানালাইজ করার জন্য অল পার্টি ডেলিগেশান করে কেন্দ্রের কাছে দরবার করতে কি তিনি প্রস্তুত আছেন? আমরা আপনাকে সহযোগিতা করতে প্রস্তুত আছি। আমরা গিয়েছিলাম হলদিয়ার বেলায়, আমরা গিয়েছিলাম ফরাক্কার বেলায়। সেদিন আপনার বক্তৃতা শুনে মনে হল ঐ ডেফিসিট ফাইনানসিং কভার করবার জন্য আপনি যেন নোট ছাপাবার অধিকার চাইছেন। এটা যদি অন্তর্নিহিত উদ্দেশ্য হয় তাহলে আমি বলব ভারতবর্ষ ভারতবর্ষ থাকবে না। ইট ইজ আণ্ডার দি এক্সক্লুসিভ কনট্রোল অব কম্পট্রোলার এণ্ড অডিটর জেনারেল অব ইণ্ডিয়া। আমরা এর তীব্র বিরোধিতা করি।

[ 3.55—4.05 P. M. ]

রাজ্যের স্বার্থে অর্থনৈতিক উদ্যোগের ক্ষেত্রে আমরা সহযোগিতা করতে প্রস্তুত আছি। আমার শেষ কথা হচ্ছে, মুখ্যমন্ত্রী তাঁর গত কার্যকালে বিদ্যুতের দায়িত্বে ছিলেন। স্যার, মহারাষ্ট্রের ইনস্টলড ক্যাপাসিটি ইন দি সিকস্থ প্ল্যান অ্যাবভ ফাইভ থাউজ্যাণ্ড মেগাওয়াট, কিন্তু আমাদের মুখ্যমন্ত্রীর কার্যকালে পশ্চিমবাংলায় দেখছি লেস দ্যান থ্রি থাউজেণ্ড মেগাওয়াট। আমি মনে করি বেঙ্গল উইল বিকাম ডার্কার ইন দি ইয়ার্স টু কাম বিকজ অব দিস কস্টি প্ল্যানিং এ্যাণ্ড কস্টি এ্যাড-মিনিস্ট্রেশন। পশ্চিমবাংলায় আমি বিদ্যুতের কোন ভবিষ্যৎ দেখতে পাচ্ছি না, সবত্রই অন্ধকার এবং আরও অন্ধকারে ডুবে যাবে। বেঙ্গল উইল বি ডার্কার আণ্ডার দিস এ্যাডমিনিস্ট্রেশন। একথা বলে আমি আমার এ্যামেণ্ডমেন্টগুলো যা ছিল তা সব মুভ করলাম এবং আমার এ্যামেণ্ডমেন্ট সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীরবীন্দ্রনাথ মণ্ডল ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, ডাঃ জয়নাল আবেদিন একজন দক্ষ পার্লামেন্টেরিয়ান এবং আইনজ্ঞ এবং বহুদিন ধরে তিনি এই হাউসে আছেন। কিন্তু আজকে তিনি আমার দিকে তাকিয়ে বললেন, 'বাগার'। এটা যদি পার্লামেন্টারী কথা হয় তাহলে আমি 'স্কাউনড্রেল' এই কথা বলতে পারি। যাহোক, আমি আশা করি আপনি তাঁকে ওই কথা উইথড্র করতে বলবেন।

**শ্রীসন্তোশচন্দ্র বিশ্বাস ঃ** স্যার, আপনি আমাদের কাছে আবেদন করেছেন, বিরোধী পক্ষের বক্তব্য আমরা যেন শুনি এবং আমাদের বক্তব্যও যেন তাঁরা শোনেন। আমরা আপনার সেই আবেদনে সাড়া দিয়েছি। কিন্তু ডাঃ জয়নাল আবেদিন যেভাবে আলোচনা করলেন সেটা কোন সুস্থ মানুষ শুনতে পারে না, এটা উম্মাদের প্রলাপ।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে ডাঃ আবেদিন যে বক্তব্য রেখেছেন তার পরিপ্রেক্ষিতে আমার বক্তব্য হচ্ছে, বাংগালকে বাংগাল বলবে, না কি রাখাল বলবে ?

**শ্রীদেবরঞ্জন সেন ঃ** মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তার সমর্থনে আমার বক্তব্য রাখছি। এই ভাষণের উপর সরকার পক্ষ এবং বিরোধীপক্ষ থেকে বহু মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন। বিরোধীপক্ষের তরফ থেকে যে বক্তব্য রাখা হয়েছে তাতে দেখলাম গত নির্বাচনে তাঁদের পরাজয়ের গ্লানি ফুটে উঠেছে এবং পশ্চিমবাংলার মানুষ তাঁদের যে একেবারে পংকে ফেলে দিয়েছে তার জন্য তাঁদের গায়ে জ্বালা শুরু হয়েছে। অবশ্য এই ব্যাপারে আমাদের করার কিছু নেই। ডাঃ আবেদিন জনতা দল সম্বন্ধে কয়েকটি কথা বলেছে। তাঁরা জনতার মাথায় হাত বুলিয়ে, তাদের জবাই করে এই নির্বাচনে নেমেছেন। যা হোক, এখানে আমাদের শিক্ষামন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ আনা হয়েছে, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধেও অভিযোগ আনা হয়েছে।

মাননীয় স্পীকার মহাশয়, শিক্ষামন্ত্রীর বিরুদ্ধে এবং মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ এনে অনেক কথা বলা হয়েছে। আমরা নাকি প্রাথমিক স্তরে ইংরেজীকে তুলে দিয়েছি, প্রাথমিক শিক্ষায় পরীক্ষাকে তুলে দিয়েছি, বাদ দিয়েছি এবং উচ্চ শিক্ষায় ইংরেজী এনেছি। এই ব্যাপারে যে কমিটি হয়েছিল, সেই কমিটিতে বিরোধী দলের সদস্যও ছিলেন এবং সেখানে সর্বসম্মতিক্রমে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল। সেকথা

তাঁরা আজ ভুলে গেছেন এবং রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করার জন্য নানারকম কথা বিধানসভায় বলছেন। আজকে মাননীয় সদস্য সুব্রত মুখোপাধ্যায় রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের জবাব দিতে গিয়ে তিনি বলেছেন, পশ্চিমবাংলার গৃহযুদ্ধের আশঙ্কা দেখা দিয়েছে। একথা তাঁর পরিষ্কার জানা দরকার যে, পশ্চিমবাংলার শতকরা ৮০ ভাগ মানুষ আজকে বামপন্থীর সংগে যুক্ত আছে এবং এই যুক্ত থাকার জন্য পশ্চিমবাংলায় গৃহযুদ্ধের কোন সম্ভাবনা নাই। যদি গৃহযুদ্ধের সম্ভাবনা থেকে থাকে মাননীয় সদস্য সুব্রতবাবু এবং তাঁর পক্ষের সদস্যরা জেনে রাখুন, সেটা আরম্ভ হয়েছে দিল্লীতে। সেখানে প্রধানমন্ত্রীর পারিবারিক সমস্যার মধ্যেই গৃহযুদ্ধ আরম্ভ হয়েছে। আজকে একথা তাঁদের জানা দরকার লোকসভার সদস্যরা কার সংগে চলাফেরা করছে, কার সাথে জোট বাঁধছে। সেখানে যদি সামাল দিতে পারেন তো ভাল, নইলে আপনারা এখান থেকে বিচ্ছিন্ন হয়ে যাবেন। আজকে তিনি আছেন, তাই আপনারাও আছেন। তিনি যেদিন থাকবেন না, আপনারাও থাকবেন না, এটা আমিও জানি আপনারাও জানেন। এই নিয়ে বিতর্ক করার দরকার নাই। মাননীয় স্পীকার মহাশয়, কংগ্রেসী সদস্যরা বড় বড় কথা বলেন। রবীন্দ্রনাথকে নাকি আমরা ভুলে গেছি, মাইকেলকে আমরা ভুলে গেছি, বিখ্যাত মনীষীদের নাকি আমরা ভুলে গেছি। কিন্তু বিদ্যাসাগরকে কে ভুলে গেছেন? বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পরেই বিদ্যাসাগরের নামে মেদিনীপুরে বিশ্ববিদ্যালয় স্থাপিত হল, আপনারা তো এতদিন তা করতে পারেন নি, করেন নি, বিদ্যাসাগরের কথা মনে করেন নি। মেদিনীপুরে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় আমরাই পত্তন করেছি।

স্যার, কংগ্রেসীদের যখন সুদিন ছিল তখনও দেখেছি কংগ্রেসীরা ৩২ পারসেন্টের বেশী ভোট পেত না। ডাঃ রায় যখন মুখ্যমন্ত্রী, প্রফুল্ল সেন মহাশয় যখন মুখ্যমন্ত্রী, তখন কংগ্রেস ৩৫ পারসেন্টের বেশী ভোট পায়নি, কিন্তু আজকে শতকরা ৩৮-এর বেশী ভোট পেয়েছে। অথচ আপনাদের মুখে রিগিং-এর কথা শুনছি, দুর্ভাগ্যের কথা। আমাদের পশ্চিমবাংলায় যত নির্বাচন হয়েছে, ১৯৫২ সাল থেকে, জীবনে এই রকম নিরপেক্ষ এবং শান্তিপূর্ণ নির্বাচন দেখিনি, যেমনটি ১৯৮২ সালে হয়েছে। আজকে দুর্ভাগ্যবশতঃ আপনারা এখানে ক্ষমতায় আসতে পারেন নি। আপনারা জনতার কথা বলেন, জনতাকে আপনারা ডুবিয়েছেন, প্রফুল্লবাবুকে ডুবিয়েছেন, প্রফুল্লবাবু অনেক দুঃখেই বলেছেন, এঁরা ভদ্রলোক নয়, এঁদের সংগে আর কথাবার্তা বলব না। জয়নাল সাহেব এবং এই রকম যাঁরা আছেন, তাঁদের সম্বন্ধে সতর্ক হোন সাত্তার সাহেব, নইলে ডুববেন।

[ 4.05—4.15 P. M. ]

জয়নাল সাহেবকে বলি—জয়নাল সাহেব তো দু'-চারজনকে নিয়ে টিম টিম করছেন। উনি আপনাদেরও ডোবাবেন। আপনারা আগে থেকে সতর্ক হোন, সাবধান হোন, তা না হলে ঐ সাত্তার সাহেবের দলকে আবার ডোবাবেন। সুতরা এটা আপনাদের কাছে বলি আজকের রাজ্যপালের জবাবী ভাষণে ওঁরা অনেক কথা বলেছেন। কি ঘটনা ঘটিয়েছেন ১৪ই জুন? এই জিনিস বাংলাদেশের মানুষ কখনও দেখেছে? আমরা দেখিনি, আমরা কল্পনাও করতে পারি না যে, রাজ্যপাল বিধানসভার উদ্বোধনী দিবসে বক্তৃতা দেবেন, আপনারা এখানে অসদাচরণ করবেন, নোংরামি করবেন, এটা আমাদের ধারণার অতীত ছিল। আপনারা করবেন, আপনারা আবার করবেন, আপনারা বার বার করবেন। কারণ এবারের কংগ্রেস বেঞ্চে যাঁরা এসেছেন তাঁদের সম্বন্ধে আমাদের অভিজ্ঞতা আছে, তাঁদের পরিচিতি সম্পর্কে আমাদের জানা আছে। আমরা জানি তাঁরা কি কাজ করতে পারেন, আর কি কাজ না করতে পারেন। যাইহোক মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে আমি বলি যে, আমি আশা করি যে মাননীয় কংগ্রেসী বেঞ্চের সদস্যদের সুমতি হবে। তাঁরা মায়ের কাছ থেকে পুরস্কৃত হয়েছেন, এই খবর আমরা পেয়েছি। বর্তমানে যে ব্যবহার করছেন তাও আমরা দেখতে পাচ্ছি। আবার মায়ের কাছ থেকে যদি নির্দেশ আসে আরও শীর্ষে যাব—এই ব্যাপারে আমি বলি, আপনারা এইভাবে দুর্ব্যবহার করবেন না, অশালীন কাজ করবেন না, অসভ্যতামি করবেন না। এই জিনিস বাংলাদেশের মানুষ, পশ্চিমবাংলার মানুষ বরদাস্ত করবেন না। আজকে মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব কো-অপারেটিভ ব্যাংক-এর দেড় কোটি টাকা তছরূপের কথা বললেন। দুর্ভাগ্যের কথা, জয়নাল সাহেবকে আমরা জানি যে, তাঁর খানিকটা সৎসাহস আছে—এই জয়নাল সাহেব যখন কো-অপারেটিভের মন্ত্রী হয়েছিলেন তখন কুচবিহারের সন্তোষ রায়ের কথা কি তিনি ভুলে গেছেন? অজিত সাহাকে তো আপনিই এনেছিলেন? এবং আপনার স্বার্থে তাঁকে রেখেছিলেন। কিন্তু আপনারা তাঁকে সামলাতে পারেন নি, আমরা সামলাবার চেষ্টা করছি। এই কথাটা আপনাদের জানাই। এবং আপনাদের বেঞ্চের সকলেই জানেন যতই ঢাকবার চেষ্টা করুন না কেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলি মাননীয় রাজ্যপালের তাঁর ভাষণে পশ্চিমবাংলায় গত ১৯শে মে, ১৯৮২-তে যে ভোট হয়ে গেল সেই ভোট সম্বন্ধে, জনগণের রায় সম্বন্ধে, তাঁর ভাষণে একটি ইঙ্গিত দেবার অধিকার আছে, সেই ইঙ্গিত তিনি

দিয়েছেন যে, পশ্চিমবাংলার মানুষ বিগত নির্বাচনে কিভাবে, কি স্বার্থে, কি কর্মসূচীর ভিত্তিতে আগামী দিনের জন্য পশ্চিমবাংলায় বামফ্রন্টকে পুনরায় নির্বাচিত করেছে। এই কথা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে রাখবেন। এই কথা রাখার অধিকার রাজ্যপালের আছে। এই ব্যাপারে বামফ্রন্টের মন্ত্রিসভার কোন চক্রান্ত নেই বা তাঁদের হুকুমনামাও নেই। এই কথা রাজ্যপাল তাঁর নিজের বিবেক থেকেই বলেছেন, সংগতভাবেই বলেছেন। এই ভাষণের মধ্য দিয়ে তিনি তাঁর মনোভাব প্রকাশ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা কি দেখেছি? আমরা দেখেছি মাননীয় রাজ্যপাল বলতে চেয়েছেন গত ৫ বছরে বামফ্রন্ট সরকার তাঁদের ৩৬-দফা কর্মসূচীর মধ্য দিয়ে কতখানি অগ্রসর হতে পেরেছে, কতখানি সাধারণ মানুষের পাশে দাঁড়াতে পেরেছে, কতখানি সাধারণ মানুষের স্বার্থ রক্ষা করতে পেরেছে এবং আগামী দিনের কর্মসূচীর ভিত্তিতে বামফ্রন্ট দ্বিতীয়বার সরকার গঠন করার পর কতখানি পশ্চিমবাংলার অর্থনীতিকে পুনরুজ্জীবিত করে পশ্চিমবাংলাকে সুন্দর একটা স্বাধীন নিরপেক্ষ ভাবে পৌঁছতে পারবে তার জন্যই দ্বিতীয় বামফ্রন্ট সরকার যে কর্মসূচী নিয়েছেন তা তিনি ভাষণের মধ্যে দিয়েই বলবার চেষ্টা করেছেন। তাই আমি আপনার মাধ্যমে জানাচ্ছি, যে ভাষণ তিনি এই বিধানসভায় গত ১৪ই জুন দিয়ে গেছেন তার জন্য আমি তাঁকে আমার অভিনন্দন জানাচ্ছি, তাঁর ভাষণকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে এবং ঐ ১৪ই জুন কংগ্রেসী বেঞ্চ থেকে মাননীয় সদস্যরা তাঁর প্রতি যে নোংরা ব্যবহার করেছেন তার জন্য তাঁদের ধিক্কার জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন:** স্যার, অন এ পয়েন্ট অব পারসোন্যাল এক্সপ্লানেশান। মাননীয় অধ্যক্ষ মহোদয়, বন্ধুবর দেবরঞ্জন সেন মহাশয় আমার সম্বন্ধে, ঐ কো-অপারেশন সম্বন্ধে কি সব উল্লেখ করলেন। স্যার, আপনি পুরানো মানুষ, আপনি জানেন কালি চোখে লাগালে সুন্দর হয়, কাপড়ে লাগালে নোংরা হয়। "যন্ত্র যদি পড়ে থাকে লক্ষ জনার মাঝে, যন্ত্রী বিহনে যন্ত্র কি রকমে বাজে।"

(গোলমাল)

[4.15—4.25 P.M.]

**Dr. Sisir K. Bose:** Mr. Speaker, Sir, Jai Hind.

I beg your leave to place before this House the amendment that stands in my name to the Motion of Thanks on the Governor's Address.

call this Government—is a party which claims to be a party of tl po rest of the poor. Therefore, I shall pointedly deal with some of tl fun lamental issues and questions involving the poorest of the poor. Sir, tl Marxist Communist Party has not in fact given any genuine indication of the policy in the Governor's Address. The party has made declamations descri ing itself as the friend of the under-privileged and the down-trodden and h expressed the intention—and this is a dangerous element in the Governo Address —to continue in the same manner during the next five years as they h done in the last five. Now, this a declaration which I consider to be a dang ous declaration for the oppressed, for the neglected and for the impoverish masses of West Bengal. It must be pointed out for our benefit as well as f the benefit of the si le opposite that the Operation Barga was designed primar for creating a psychological demonstration effect and was an attempt to bl the poor that some lasting benefits might come their way. Now let me fir dispense with the fact that even within the Operation Barga at the most 50" bargadars have in fact been registered and I hope my figures are correct. B the more dangerous deception of the Left Front Government lies in their massi effort—may I just give this friendly warning to the Marxist Communist Pa if I am right—their massive effort to inflate Barga registration question beyor all proportions in order to divert our attention—this is the tragedy of tl situation—to divert our attention from the fact that they have done nothi during the last five years that they were in office—I have gone round tl districts and villages and towns in West Bengal continuously for the last thr or four years during the time that the Marxist Communist Party, the Left Fro Government were in office—they have done nothing to improve the worki and living conditions of the poorest class in Bengal's countryside tl Khetmajur.

They have said—and it has been accepted by all of us—that land ceilin must be maintained, must be implemented, that tenure and tenancy rights peasants must be safeguarded. There is no difference of opinion in this reg r But in a situation where nearly half of the rural population is effectively lan less, without even share-cropping rights, barga registration can at best to the fringe of this great problem. This party, the Left Front or for that matt the Marxist Communist Party talks incessantly of the neediest majority—tl landless peasantry without share cropping rights. Then why this insensitivit why this callousness for those who are the neediest majority in Bengal's countr side ? This has to be explained—I am very sorry to say—by the fact that tl development and welfare of the impoverished people of West Bengal has ha to make way for the high priority of narrow party gains and the shoddy hanke ing to remain in power.

Now let us observe what land re distribution has come to mean toda Bengal's countryside. They are giving a quarter acre of inferior land to landless family and, of course at the discretion of the Left Front, while tw

hundred similer landless families can equally lay claim to it. This is the situation. Now, it is not possible, it is not possible to maintain successes on the rural front if one continues to fail abysmally on the industrial front. So much has been said by so many from both sides—from this side and from the other side of the House in respect of the failure on various fronts including the industrial front. There is no point in blaming the Central Government for all the ills that we suffer from. I agree, Sir, that industrial policy in its totality is in the realm of the Central Government. But it is also open to the State Government to create infrastructural facilities for small, medium and large industries at its own initiative—this is permitted and it is possible under the Indian Constitution.

I will now say a word about the public works programme. In short, the public works programme consists of haphazard construction work incidental to—this is again a tragedy of our political situation—this construction work is incidental to the grain doles distributed by the State Government but provided by the Central Government. To sum up, I will make a statement in all seriousness in the light of the figures and information given in Government publications. Not only is the Front—the Left Front or the Marxist Communist Party, lacking in any long term policy planning, I believe that they are incapable of doing so. Their programmes such as Operation Barga, inflated to inordinate proportions, are reinforcing—I have taken this lesson from Karl Marx for your information—they are reinforcing the rural poor's attachment to petty property. This is not the road to socialism far less Communism. These programmes are not only reinforcing the poor people's attachment to petty property which is the negation of socialism, but killing the potential for collective effort for rural development.

[4.35—4.45 P. M.]

Now, Sir, I shall not take more of your time. I have submitted my main contention. Sir, I say this because it follows automatically from what I have just said. The Communist Party of India—indeed today it is the Marxist Communist Party but after all some years ago there was one Communist Party—the Communist Party has not gone a single step beyond what was said in the Kisan Sabha Memorandum to the Floud Commission set up by the British Government in 1940, and Communist policy has not gone a step beyond what was said—so much was said then in prose and poetry—since the Tebhaga movement of 1946. What can I say ? Such is the stagnancy of narrow political creeds—the inevitable stagnancy of narrow political creeds which live off political bluff and borrowed phrases which have long, long become out-of-date.

But Sir, bluff is not enough. As to the leftism of the Left Front, the only conclusion that I can make on the basis of my humble submission to this House is that the leftism of the Left Front is a shame and a hoax I therefore

believe—you do not have to share my belief, I believe in the freedom of thought and expression—and I believe that the time has now come for a new, true and genuine leftism to rise from the soil of India. If we study the political history of India since the beginning of this century we shall see that every leftist upsurge—in whatever direction it might have gone—every leftist upsurge since the beginning of this century has emanated and has arisen from the political mainstream of India's public life. Whether you like it or not, the Indian National Congress represents that very mainstream, and on strictly historical grounds the Indian National Congress must be the pathfinder in the rise of the new leftism in India.

I will finish now. I know my friends of the Marxist Communist Party swear by Karl Marx. So, I was brushing up on my Marx during the last few days. I have heard our Hon'ble Chief Minister referring often and again to the value and importance of character in public life. So, I was looking around for character, political character, because that is what matters today in our political life. I was looking for a proper description of the political character of the Marxist Communist Party in the pages of Marxist literature. And I think the description that Karl Marx gave of the Bonaparte dynasty in his classic work "Eighteenth Brumaire of Louis Bonaparte" fits in admirably with the present political character of the Marxist Party. So, I think it is only proper that I end by quoting that immortal passage from the classic work of Karl Marx. I quote "...it represents not the revolutionary, but the conservative peasant ; not the peasant that strikes out beyond the condition of his social existence, the small holding, but rather the peasant who wants to consolidate this holding ; not the country folk who, linked up with the towns, want to overthrow the old order through their own energies, but on the contrary those who, in stupefied seclusion within this old order, want to see themselves and their small holdings saved and favoured by the ghost of the empire. It represents not the enlightenment, but the superstition of the peasant ; not his judgement, but his prejudice ; not his future, but his past..."

Sir, I hope the House will rise to its full stature and accept the amendment that I have tabled before it.

Mr. Speaker, Sir, I have done.

(গোলমাল)

**শ্রীতারকবন্ধু রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপ- যে ধন্যবাদসূচক প্রস্তাব আনীত হয়েছে আমি তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে ২টি কথা বলতে চাই। কিছুক্ষণ আগে ওনারাই বললেন ধৈর্য সহকারে শুনুন, কি- এখন ওনারাই কথা বলছেন। বিরোধীপক্ষের কথার কোন দাম নেই। ১৫০'

কেন্দ্রে ওনারা জিতবেন বললেন, কিন্তু বাস্তবে দেখা গেল ওনারা তা পান নি। তখনই ওনারা বলতে লাগলেন ১১০টি কেন্দ্রে রিগিং হয়েছে। ওদের কথা কি বলা যাবে? ওঁরা ১৯৭৭ সাল থেকে বলে যাচ্ছেন দেশে আইন-শৃঙ্খলা নেই। এই কথার পরিপ্রেক্ষিতে আমি কয়েকটি কথা ওঁদের স্মরণ করিয়ে দিতে চাই যে, তার প্রমাণ ছিল বিগত সরকার। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আপনারা সরকারে ছিলেন, তখন আপনাদের সময়ে আইন-শৃঙ্খলার কি অবস্থা ছিল আপনারা জানেন। কাজেই ভাঙ্গা রেকর্ড বাজিয়ে লাভ কি? আপনারা দেখতেই পারছেন আপনাদের পরিণতি কি এবং আগামী বছরেও আপনারা দেখবেন আপনাদের পরিণতি কোন্ যায়গায় দাড়ায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভার সম্প্রতি যে নিবাচন হয়ে গেল সেটা থেকে প্রমাণিত হল যে, পশ্চিমবাংলার গ্রামেগঞ্জে যে সাধারণ গরীব মানুষ—তাদের দিকে লক্ষ্য রেখে বামফ্রন্ট সরকার কাজ করেছেন। তার ফলেই আমরা দেখলাম বামফ্রন্ট সরকারের প্রতিনিধিরা বিপুল ভোটাধিক্যে জয়ী হয়ে নির্বাচিত হয়ে পুনরায় এই বিধানসভায় এসেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী শক্তিকে সেজন্য অনুরোধ করছি, আপনারা আপনাদের খোলস পরিবর্তন করে আসল রূপ দেখান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই উদ্দেশ্যে কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো।

[4 45—4 55 P M.]

তা হল মৌলিক সমস্যা এড়িয়ে গিয়ে কংগ্রেস (ই) দল শুধু একটা কথাই বলছে নির্বাচনে কারচুপি হয়েছে, আইন-শৃঙ্খলা নেই। এই প্রশ্নটাকে তাঁরা রাজনৈতিক হাতিয়ার হিসেবে ব্যবহার করছেন। নিবাচনে কারচুপির অভিযোগ সম্পূর্ণভাবে ভিত্তিহীন এবং অমূলক। নিবাচনে কারচুপির কথা তাঁরা এখানেও বলছেন, বাইরেও বলছেন। কিন্তু নিবাচন কমিশনের কাছে কোন সঠিক তথ্য হাজির করার কোন নজির আমরা দেখতে পাই না। নির্বাচনে যদি কারচুপি হয়েই থাকে তাহলে তাঁরা এখানে কিভাবে এসেছেন? বাঁকুড়া জেলায় দেখা যায় একটা কেন্দ্রে ১৯৭৭ সালে যে ভোটার ছিল তার চেয়ে কম হয়েছে। বামফ্রন্ট প্রতিনিধি এখানে বেশি এসেছেন এবং ৬০ থেকে ৯০ ভাগ ভোট পড়েছে। কারণ এবার ভোটার লিস্ট সংশোধন হয়েছে, সেটা সঠিকভাবে হয়েছে। তার মানে ভোটার লিস্টে যে নামগুলো আছে বাস্তবে সে সব লোকগুলি আছে। আগে আমরা ভোটার লিস্ট দেখেছি, তাতে বহু লোকের নাম ছিল যারা সেখানে থাকতো না, তাদের খুঁজে পাওয়া যেত

না। আমি জলপাইগুড়ি জেলার ক্রান্তি, ময়নাগুড়ির কথা বলতে পারি যে, সেখানে কেউ চেনে না। ভোটের প্রার্থী গিয়ে হাজির হল—যাকে পেছন থেকে চেনাই যায় না পুরুষ কি মহিলা। এরকম পোশাক পরে এলে গ্রামের লোকেরা নাকি তাকে ভোট দেবে। আইন-শৃঙ্খলার কথায় বলব ক্রান্তি এলাকায় গরিব মানুষরা যখন মিছিল করছে তখন তাদের উপরে কংগ্রেস (ই)-র প্ররোচনায় বোমা ফাটান হল। ময়না-গুড়ির কথা কাগজে দেখেছেন যে, সেখানে বোমাবাজির পেছনে কাদের উসকানি ছিল। ধূপগুড়িতে এসব জিনিস ভোটে হেরে যাবার পরেও দেখছি। অর্থাৎ যাতে বিশৃঙ্খলা সৃষ্টি হয় সে সব জিনিস তাঁরা করছেন। সেজন্য বলছি পুরানো রেকর্ড বাজিয়ে লাভ হবে না। হাউসের মধ্যেই দেখা যাচ্ছে দেশে আইন-শৃঙ্খলা তাঁরা চান না।

পাঁচ বছর বাদে বাইরে গিয়ে তাঁরা আবার এটা করবেন, দেখা যাবে কি অবস্থা দাঁড়ায়। আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলেছেন, খোদ দিল্লীর দিকে তাকিয়ে দেখুন. বিহার, উত্তরপ্রদেশ, গুজরাট—যেখানে কংগ্রেস (ই) সরকার প্রতিষ্ঠিত আছে সেখানকার আইন-শৃঙ্খলার দিকে তাকিয়ে দেখুন কি অবস্থা। সেখানকার লোকের নিরাপত্তার অভাব, খুন, জখম, রাহাজানি ঐসব জায়গায় রেকর্ড করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁদের যাতে সুমতি হয় সেই উদ্দেশ্যে কয়েকটি কথা আমি বলব। আপনারা গ্রামেগঞ্জে যান, গাঁয়ের গরীব মানুষকে সংগঠিত করুন, আন্দোলন সংগঠিত করুন, বহু কাজ আছে, সেইসব কাজ করুন। তাহলে ভারতবর্ষের ৭০/৭৫ কোটি লোকের বহু উপকার হবে। এই একদশকে এই রাজ্যে কোথাও নতুন রেলপথ হয় নি—এই সব কাজ করুন। আইন-শৃঙ্খলা, রিগিং, নির্বাচনে কারচুপি—এই সব পুরান রেকর্ড বাজিয়ে লাভ কি? আমি বলছি পশ্চিমবংগের বালুরঘাটের ট্রেনের কথা বলুন, জলপাইগুড়ি জেলার চ্যাংড়াবাজার পর্যন্ত রেল লাইন করবার কথা বলুন। এই সব কাজ করুন। নিত্যব্যবহার্য জিনিসপত্রের সরবরাহ, যেটা কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারভুক্ত সেটা সুনিশ্চিত করুন। যোজনা খাতে পাওনা টাকা আদায় করার জন্য আপনাদের কেন্দ্রীয় সরকারকে বলুন। তার জন্য আন্দোলন সংগঠিত করুন। সপ্তম অর্থ কমিশনের কাছে এই রাজ্য যে দাবি রেখেছে তার জন্য আওয়াজ তুলুন।

পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, "কারা না শুনে কার কাহিনী"—এই সব কথা ওঁরা শুনবেন না। আজকে আই এম এফ'র কাছে ১৫ শো কোটি টাকা নিয়ে ভারতবর্ষের সার্বভৌমত্বকে বিসর্জন দেওয়া হচ্ছে, ভারতবর্ষের জনগণকে বিসর্জনের মুখে ঠেলে দেওয়া হচ্ছে, তা প্রতিরোধের জন্য আন্দোলন সংগঠিত করুন, সেইসব কাজ

করুন, তাহলে অনেক উপকার হবে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব উপস্থাপিত হয়েছে তাকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 4.55—5.05 P. M. ]

**শ্রীপ্রবোধ পুরকাইত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ যা এখানে উপস্থিত করা হয়েছে তা অত্যন্ত সংক্ষিপ্ত। এই ভাষণের মধ্য দিয়ে প্রকাশ পাচ্ছে বামফ্রন্ট সরকারের বিগত বছরের কাজগুলি। সেই কাজের প্রতিফলন নির্বাচনের মধ্য দিয়ে ঘটেছে। এবং আগামী দিনেই সেই কাজই তারা করবেন, এই প্রশস্তিও এই ছোট্ট ভাষণের মাধ্যমে রাজ্যপাল উপস্থিত করেছেন। স্যার, নির্বাচন সম্বন্ধে বহু মাননীয় সদস্য এখানে বক্তব্য রেখেছেন। কাজেই আমি আর তার মধ্যে যেতে চাই না। কারণ নির্বাচনের বিভিন্ন পর্যায়ে নানাভাবে জালিয়াতি এবং কারচুপি হয়েছে এবং সেগুলো কিছু কিছু প্রমাণিতও হয়েছে। একটু আগে একজন মাননীয় সদস্য বলে গেলেন যে, রাজ্যসভার সদস্য এবং যিনি সকলের কাছেই পরিচিত সেই শ্রদ্ধেয় হীরেন মুখার্জীর নাম ভোটার লিস্টে নেই। বামফ্রন্ট সরকার এই রাজ্যের আইন-শৃঙ্খলার কথা বলেছেন এবং একটু আগে সরকার পক্ষের একজন সদস্য পশ্চিমবংগের আইন-শৃঙ্খলা অত্যন্ত চমৎকার একথা প্রমাণ করবার জন্য অন্যান্য কংগ্রেস শাসিত রাজ্যগুলির কথা বললেন। কিন্তু আমরা প্রত্যেক দিন দেখছি বিভিন্ন জায়গায় চুরি, ডাকাতি এবং নারীধর্ষণ হচ্ছে এবং সেই নারী ধর্ষণ কখনও কখনও গণ-ধর্ষণের রূপ নিচ্ছে। কিছুদিন আগে নার্স বর্ণালী দত্ত-র ক্ষেত্রে কি ঘটনা ঘটেছে তা আমরা সকলেই জানি। মন্ত্রী মহাশয় বিবৃতি দিয়েছেন যে, অন্যান্য রাজ্যে যে রকম চুরি, ডাকাতি এবং নারীধর্ষণ হচ্ছে তার তুলনায় আমাদের রাজ্যে কম হচ্ছে। একথার মধ্য দিয়ে এটা কিন্তু প্রমাণ করে না যে, আমাদের এখানে আইন-শৃঙ্খলা ভাল। আজকে পুলিশের জন্য প্রচুর টাকা খরচ করা হচ্ছে, অথচ দেশে আইন-শৃঙ্খলার এই অবনতি। কেউ থানায় গেলে তার অভিযোগ ডায়েরিভুক্ত হয় না—এই অভিযোগ বহু লোকের আছে এবং থানার তরফ থেকে সাধারণ মানুষকে মিথ্যা কেস-এ ফেলে হয়রানি করে, এটাও প্রমাণিত হয়েছে। স্যার, বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের কল্যাণের জন্য তাঁদের ৩৪-দফা কর্মসূচী ঘোষণা করেছেন, কিন্তু দুর্নীতি দেখছি সমাজের রন্ধ্রে রন্ধ্রে ভরে গেছে। পুলিশ বলুন, বি ডি ও বলুন, জে এল আর ও বলুন—সর্বত্রই দুর্নীতিতে ভরে গেছে। সাধারণ মানুষ কোথাও গেলে কাজ পায় না।

রাজ্যপাল তার ভাষণের একটা জায়গায় বলেছেন, "আমার সরকার এখন তাঁদে
নতুন কর্তব্য, ঐকান্তিকতা, নিষ্ঠা ও দক্ষতার সঙ্গে পালন করতে অঙ্গীকারবদ্ধ
জনগণ আমার সরকারের প্রতি যে বিশ্বাস আস্থা স্থাপন করেছেন, আমার সরক
তা মুহূর্তের জন্যও বিস্মৃত হবেন না। জনগণের এবং তাঁদের সংগঠনগুলির ঘি
সান্নিধ্যে ও সহযোগিতায় কর্ম সম্পাদনের যে নীতি প্রথম বামফ্রন্ট সরকার গ্র
করেছিলেন আমার সরকারও সেই একই নীতি অনুসরণ করে যাবেন।" রাজ্যপা
তাঁর ভাষণে এইসব কথা বলেছেন, কিন্তু বাস্তবে আমরা দেখছি বিভিন্ন অফি
কো-অর্ডিনেশন কমিটির লোক, যখন তারা অফিসে থাকেন তখন তাঁদের কা
সাধারণ মানুষ গেলে তাদের বলেন, আমরা তোমার কাজ করে দেব। কিন্তু সে
সাধারণ মানুষ যখন অফিসে যান তখন তাদের বলা হয়, তোমার এই কাজ করা
জন্য টাকা চাই।

এই রাজ্যে বামফ্রন্ট সরকার আসার পরে প্রথম কিছুদিন দেখলাম, জনসাধা
মনে করল যে, অফিসে গেলে এদের দ্বারা কাজ হবে, কিন্তু জনসাধারণ দেখল ও
ব্যক্তিগত উদ্যোগ নিয়ে কাজগুলি করে না, ওরা দুর্নীতিপরায়ন, টাকা নিয়ে ত
কাজ করবে বলছে, তাই সাধারণ লোক প্রতারিত হয়। টাকা নিয়ে কাজ কর
বলেছে, কিন্তু এদিকে বামফ্রন্ট সরকার বলেছেন জনসাধারণের সংগে সংযো
রেখে কাজ করবেন, প্রশাসনে কর্মোদ্যোগ সৃষ্টি করবেন, জনসাধারণের কাজগু
যাতে দ্রুত হয় তার জন্য চেষ্টা করবেন। এই ৫ বছর ধরে অফিসে অফিসে চূড়া
দুর্নীতি হয়েছে, কো-অর্ডিনেশন কমিটি যারা করে চূড়ান্তভাবে দুর্নীতিপরায়ন, তা
চেয়ারেই থাকে না, মন্ত্রী মহাশয় হয়ত চেষ্টা করেন ফাইল চালাচালি করতে, কি
দেখা যায় দপ্তরে দপ্তরে সাধারণ মানুষের কাজগুলি করবার ক্ষেত্রে আটকে যায়
সরকারী কর্মচারীরা বামফ্রন্টের পৃষ্ঠপোষক, কাজেই সেদিকে দৃষ্টি নেই। অথচ এঁ
বলছেন এই সমস্ত সংগঠনগুলির মাধ্যমে কাজগুলি করবেন। দুর্নীতির কথা বল
যেয়ে এটা বলতে হচ্ছে যে, আজকে প্রশাসনের উপরের দিকে যাঁরা আছেন সেখানে
দুর্নীতি, তাই নীচেও এই দুর্নীতি। বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রীর ছেলে চন্দনবা
ইস্টার্ন বিস্কুট ফ্যাক্টরি করতে চাইলে জায়গার জন্য অসুবিধা হল না। দুর্গাপু
জায়গা হয়ে গেল। আবার কারখানা চালু করতে গিয়ে মূলধনের অসুবিধা হল না
কিন্তু মুখ্যমন্ত্রীর ছেলে তাই তাঁর প্রভাব খাটিয়ে মূলধন সংগ্রহ হয়ে যায়, জায়গ
হয়ে যায়। এই জিনিস চলেছে। আমরা দেখি নীচের তলায়ও এই জিনি
চলেছে। আজকের দিনে দেখছি কিভাবে টাকা তছরূপ হচ্ছে। আজকে সমবা
ব্যাংকের কোটি কোটি টাকা তছরূপ হচ্ছে। এটা একদিনের ব্যাপার নয়

বামফ্রন্ট সরকারের গত ৫ বছরের কাজের মাধ্যমে এই জিনিস চলেছে। আমরা দেখছি বামফ্রন্ট সরকার দেশে যে শিক্ষানীতি চালু করেছেন, তাতে এই শিক্ষানীতি চালু হওয়ার ফলে সাধারণ মানুষের উপর চূড়ান্ত আঘাত আসছে। তাঁরা ইংরেজী তুলে দিয়েছেন। জানতাম ইংরেজী খারাপ, সাধারণ মানুষের অসুবিধা হয়, তাহলে এটা সর্বত্র তোলা উচিত। কিন্তু দেখুন যারা বিত্তবান, তাদের ছেলেরা উচ্চ শিক্ষা গ্রহণ করতে পারবে, তারা ইংলিশ মিডিয়াম স্কুলে পড়বে, কিন্তু গ্রামেগঞ্জে যে চাষীরা কাজ করে তাদের ছেলেদের ইংরেজী শিক্ষা থেকে বঞ্চিত রাখবার জন্যই আজকে স্কুলে ইংরেজী তুলে দিলেন। এই করে আপনারা দুই শ্রেণীর নাগরিক তৈরী করছেন, যারা বিত্তবান তাদের ছেলেরা জ্ঞান-বিজ্ঞান-শিক্ষা গ্রহণ করবে এবং সমস্ত সরকারী কর্মচারী হবে এই উচ্চ বিত্তের এবং বড়লোক শ্রেণীর ছেলেরা: এবং সমস্ত সুবিধা থেকে বঞ্চিত হবে গরীব শ্রেণীর লোকেরা। আবার আর একটা জিনিস তাঁরা করেছেন, প্রাথমিক স্তরে পরীক্ষা তুলে দিয়েছেন। যে-কোন বিষয়ে পরীক্ষার মধ্য দিয়ে গুণগত ফল পাওয়া যায়, পরীক্ষার ব্যবস্থা থাকলে পড়ায় আগ্রহ থাকে এবং শিখবার জন্য প্রচেষ্টা চলে, সংগে সংগে মাস্টার মশায়রাও দায়িত্ব নেন। তাঁরা পড়িয়েছেন, পরীক্ষা নিতে হবে এবং ছেলেদের পাশ করাতে হবে, কিন্তু যে ব্যবস্থা হয়েছে, এই পরীক্ষা তুলে দেওয়াতে গ্রামের প্রাইমারী স্কুলগুলিতে পড়াশুনা হবে না। এমনিতেই তো প্রাইমারী স্কুলগুলির অবস্থা খারাপ, যতটুকুও বা পড়াশুনা হত, বামফ্রন্টের শিক্ষানীতির ফলে তা শেষ হয়ে যাচ্ছে। আমরা জানি এঁরা ক্ষমতার বিকেন্দ্রীকরণ চান, অথচ স্কুল কমিটিগুলি ভেঙে দিয়ে সেখানে প্রশাসক বসিয়ে দিচ্ছেন এবং এই ব্যবস্থায় দলবাজী চূড়ান্তভাবে চলেছে। এমনি করে এক, দুই বা তিন বছরেও কমিটিগুলিতে নির্বাচন করার ব্যবস্থা করছেন না। তাঁরা বলেছেন প্রাইমারী স্কুলে পাঠ্যপুস্তক দেবার ব্যবস্থা করেছেন, কিন্তু আজ পর্যন্ত প্রাইমারী স্কুলে সরকারী পাঠ্যপুস্তক যায়নি।

[ 5.05—5.15 P. M. ]

এই হচ্ছে সরকারের অবস্থা, এবং ওঁরা বলছেন গরীব মানুষের জন্য ওঁরা অনেক কিছু করছেন। বৃদ্ধ কৃষকদের ভাতা দিচ্ছেন, আমি মনে করি আরও কিছু বেশী করে দেওয়া উচিত। বেকারদের ভাতা দেওয়া হচ্ছে, আরও দেওয়া উচিত। কিন্তু এই যে গরীব মানুষদের অর্থ নৈতিক অবস্থা—কলকাতা শহরের দিকে তাকিয়ে দেখুন, বিভিন্ন রেল স্টেশনগুলির দিকে তাকিয়ে দেখুন, ফুটপাথে দেখুন ঐ গ্রামাঞ্চলের মানুষ এসে বাস করছে। গ্রামের কাজ নেই, ক্ষেতমজুরদের অবস্থা অত্যন্ত

ভয়াবহ। মাটি কাটার জন্য তারা গ্রাম ছেড়ে অন্যত্র চলে যায় এবং ধানকাটার সময় মাত্র তারা ৩ মাস কাজ পায়, বাকী ৯ মাস তারা বেকার। মাটি কাটার জন্য গ্রা থেকে গ্রামান্তরে, জেলা থেকে জেলাতে তারা চলে যায় কাজের সন্ধানে—এই হচ্ছে গ্রামের অবস্থা। গ্রাম থেকে এসে গ্রামের লোকজনরা শহরে বাস করছে। এ হচ্ছে সামগ্রিক ভাবে গ্রামের অর্থ নৈতিক চিত্র।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মিঃ স্পীকার, Sir, today we have able to avoi all bitterness in the house by the graciousness of the leader o the house, the leader of the opposition and by yourself. আমি চাই আজকে naked aggression on Lebanon by the Israeli forces whic have been condemned from all corners of the progressive people Sir, Bengal was, in the past, the pioneer in all progressive move ments. আমি অনুরোধ করব আপনার মাধ্যমে লীডার অফ দি হাউসকে তিনি এ হাউসে একটা ইউননিমাস রেজলিউশন আনুন যেটা আমরা সব পক্ষই সমর্থন করতে পারব, condemning the naked aggression of Israel on P. L. O, if th government side agrees, this naked aggression, যেটা আমরা গোটা পৃথিবী এবং ভারত সরকারকে জানাতে পারব। লীডার অফ দি হাউসের কাছে এটা আমাদের ডিমাণ্ড, একটা ইউননিমাস রেজলিউশন Should be passe from this West Bengal Legislative Assembly on the last day of th session condemning the naked aggression on P. L. O and o Lebanon, that we condemn this naked aggression. এক্ষুণি উভয়পক্ষ বসে যাতে একটা ড্রাফট রেজলিউশন এখানে আনতে পারা যায় সেই বিষয়ে এ অনুরোধ আপনার মাধ্যমে লীডার অফ দি হাউসের কাছে করছি।

**মিঃ স্পীকার ঃ** ব্যাপারটা আমি মুখ্যমন্ত্রীকে জানাব।

**শ্রীসুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পরিষদীয় মন্ত্রী এবং আমাদের চীফ হুইপ মাননীয় রাজ্যপালকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এই হাউসে এনেছেন তাঁর ভাষণের জন্য, সেই প্রস্তাবকে সমর্থন করে সংক্ষেপে আমি দু-একটা কথা বলি। সেই কথা বলার আগে আমি আমার ধিক্কার জানাচ্ছি মাননীয় বিরোধীপক্ষের সদস্যদের, যাঁরা মাননীয় রাজ্যপালকে অসম্মান প্রদর্শ

করেছেন, অশালীন আচরণ করেছিলেন তার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা বলতে চাই, বিরোধী পক্ষের বিভিন্ন বক্তা সরকার পক্ষের বিভিন্ন নীতিগুলোকে আক্রমণ করে যে কথা বলেছেন—আমি তাঁদের শুধু একটা কথা বলতে চাই, আজকে ভারতবর্ষে ইন্দিরা গান্ধী, তিনি যেভাবে গোটা দেশটাকে চালাচ্ছেন তাতে ভারতবর্ষের আগামী দিনে কোন ভবিষ্যৎ নেই। আমি এই জন্য বলতে চাইছি, আপনি লক্ষ্য করে থাকবেন শ্রীমতী গান্ধী বিদেশ থেকে যে ফাইভ বিলিয়ন ডলার আই. এম. এফ. লোন করেছেন সেই লোনের জন্য আজকে গোটা দেশকে ওয়েস্ট জার্মানী, আমেরিকা, ফ্রান্সের কাছে তিনি বন্ধক দিয়েছেন। আপনি লক্ষ্য করে থাকবেন এই লোন নেবার পর থেকে আমাদের দেশে বিভিন্ন ক্ষেত্রে যে সব লেজিসলেশন, যেসব আইন কেন্দ্রীয় সরকার প্রণয়ন করছেন, সেইগুলো ভারতবর্ষের জনগণের বিরুদ্ধে যাচ্ছে। আপনি লক্ষ্য করে থাকবেন ইতিমধ্যে ইন্দিরা গান্ধী ভারতবর্ষের জনগণকে দমন করবার জন্য, ভারতবর্ষের শ্রমিক শ্রেণীকে দমন করবার জন্য 'এসমা' পাশ করেছেন। আপনি লক্ষ্য করে থাকবেন ইন্দিরা গান্ধী পার্লামেন্টে ইণ্ডাষ্ট্রিয়ালস ডিসপিউট এ্যাক্ট অ্যামেনডমেন্ট করার প্রস্তাব এনেছেন।

পার্লামেন্টে ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপিউটস এ্যাক্টের প্রস্তাব এনেছেন। স্যার, আপনি লক্ষ্য করে থাকবেন শ্রীমতী ইন্দিরা গান্ধী এম. আর. টি. পি., ফেরা—এই সব এ্যাক্টের মাধ্যমে ভারতবর্ষের একচেটিয়া মনোপলি হাউসগুলি, বিদেশী কোম্পানী-গুলিকে নিয়ন্ত্রণ করতে পারতেন। এই এম. আর. টি. পি., ফেরা ইত্যাদি আইনগুলি রদবদল করা হচ্ছে। এই আইনগুলি সংশোধন করে ভারতবর্ষের একচেটিয়া পুঁজিপতি, বিদেশী কোম্পানীগুলিকে সুযোগ-সুবিধা করে দেবার জন্য শ্রীমতী ইন্দিরা গান্ধী আই. এম. এফ থেকে লোন নিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ভাবতে লজ্জা হয় ১৯৮২ সালে দাঁড়িয়ে ১৯৪৬ সালের আগের কথা মনে করতে হচ্ছে। দেশ স্বাধীন হবার আগে ভারতবর্ষের বাজেট তৈরী হত দিল্লীতে বসে নয়, লণ্ডনে বসে তৈরী হত। ইণ্ডিয়া হাউসের কথা। শ্রীমতী ইন্দিরা গান্ধীর রাজত্বে ১৯৮২ সালে ভারতবর্ষের বাজেট তৈরী করা হয়েছে ওয়াশিংটনে বসে, আই. এম. এফ. অফিসে বসে, দিল্লীতে বসে নয়। শ্রীমতী ইন্দিরা গান্ধী ভারতবর্ষকে যে জায়গায় নিয়ে গেছেন তাতে আজকে আমাদের ভাবতে হচ্ছে আমরা স্বাধীন কিনা। আমাদের কোন প্রভু চটে গেল কিনা শ্রীমতী ইন্দিরা গান্ধীকে সেই কথা ভাবতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে পশ্চিমবাংলা সরকারকে কাজ করতে

হচ্ছে। তার মধ্যে যতটুকু সুযোগ-সুবিধা জনসাধারণকে দেওয়া যায় সেই চেষ্টা করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শুধু একটি কথা বলতে চাই, বামফ্রণ্ট সম্পর্কে ওঁরা তো অনেক কথা বললেন—ওঁরা মুখে একটি কথা সোচ্চার করে বলতে চাচ্ছেন, আর অন্তরে অন্য কথা বলছেন। সেই কথা ওঁরা কিন্তু প্রকাশ করে ফেলছেন। এই বিষয়টি আমি আপনার দৃষ্টিতে একটু আনতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১৮ তারিখে স্টেটসম্যান পত্রিকায় একটি রিপোর্ট বেরিয়েছে। কংগ্রেস (ই) নেতারা সেখানে আলোচনা করছেন কি? পশ্চিমবঙ্গের বামফ্রণ্ট সরকারের এই বিপুল সাফল্যের জন্য পঞ্চায়েতগুলি ভাল কাজ করে গেছে, যার জন্য এত বিপুল ভোটে তারা জয়ী হয়েছে। কাজকর্ম হয়েছে বলে গ্রামের অনেক পরিবর্তন হয়েছে, গ্রামের গরীব মানুষের উন্নয়ন হয়েছে, তাই এই সাফল্য সম্ভব হয়েছে। ইন্দিরা গান্ধীর নেতাদের কথা। স্যার, ১৮ তারিখের স্টেটসম্যান পত্রিকার রিপোর্ট আমাদের নয়—ওদের। স্যার, আমি রিপোর্টটি একটু পড়ে দিচ্ছি সেখানে বলা হচ্ছে—In their analysis, the C.P.I.(M) has won an absolute majority in the Assembly election, mainly through its work in Panchayat. In contrast the Congress (I) has completely neglected the rural areas since the inception of Congress (I) কংগ্রেস (ই)-র জন্ম থেকে তারা কোনদিনও গ্রামের দিকে তাকায় নি। পঞ্চায়েত নির্বাচনের পর বামফ্রণ্ট সরকার গত ২/৩ বছর ধরে যেভাবে গ্রাম উন্নয়নের চেষ্টা করেছে তারজন্যই এই সাফল্য সম্ভব হয়েছে এবং এই নির্বাচনে তারই প্রতিফলন ঘটেছে। যার জন্য এ্যাবসলিউট মেজরিটি নিয়ে, বিরাট মেজরিটি নিয়ে আগের থেকে বেশী সদস্য নিয়ে বামফ্রণ্ট সরকার ক্ষমতায় এসেছে। ওঁরা অসত্যের ঢাক পেটান। ওঁদের কথার কোন দাম দেবার প্রয়োজন নেই। আপনি জানেন শ্রীমতী গান্ধী কি ভাবে দেশ চালাচ্ছেন। ইন্দিরা গান্ধীর দলের মুখ্যমন্ত্রী আন্তুলে কত বড় কেলেঙ্কারি করল। গোটা দেশের মানুষ ছি ছি করল। শ্রীমতী গান্ধী আন্তুলেকে কি বললেন? যেদিন কোর্টে গেল সেদিন শ্রীমতী গান্ধী বললেন পদত্যাগের দরকার নেই, কাজ চালিয়ে যাও। এই হচ্ছে ভারতবর্ষের প্রধানমন্ত্রী—আমাদের ভাবতে লজ্জা হয়। একটা দুর্নীতিগ্রস্ত মানুষের কোর্টে বিচার হচ্ছে তখনও ভারতবর্ষের প্রধানমন্ত্রী বলছেন জনগণ তাকে চাইছেন। এই কথা ভাবতে আমাদের লজ্জা হয়। ওরা পাওয়ার সম্পর্কে বলেছেন। শ্রীমতী গান্ধী যেখানে শাসন করছেন খাস দিল্লীতে লোড শেডিং হচ্ছে। এতে শ্রীমতী গান্ধী নিজে উত্তপ্ত। শ্রীমতী গান্ধী দিল্লীর লোড শেডিং-এ উত্তপ্ত হয়ে পাওয়ার মিনিস্টার

এনার্জি মিনিস্টার গনি খান চৌধুরীকে ধমক দিয়ে দিল্লীর লোডশেডিং তাড়াতাড়ি বন্ধ করতে বলেছেন।

[ 5.15—5.25 P.M. ]

ওঁরা এখানে লোড শেডিং নিয়ে চিৎকার করছেন, অথচ দিল্লীতে লোড শেডিং সম্বন্ধে শ্রীমতী ইন্দিরা গান্ধী কি বলেছেন সেটা মনে রাখেন না। তারপর জুট সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে, কিন্তু জুটের ব্যাপারে ওঁরাই যে সম্পূর্ণভাবে দায়ী সেকথা ওঁরা মনে রাখেন না। জুট কর্পোরেশন করেছেন কেন্দ্রীয় সরকার এবং তাদের বলা হয়েছে ১৭৫ টাকা কুইন্টাল দরে জুট কিনতে। স্যার, আমরা দেখেছি জুট নিয়ে মিলের গেটে চাষী যদি যায় তাহলে সে জুট কেনা হয় না, সেখানে মালিকদের দালাল বা এজেন্টদের মাধ্যমে জুট কেনা হয় এবং সেই জুটের দাম দেওয়া হয় ২৪০ টাকা কুইন্টাল। স্যার, আরো অনেক কথা বলার ছিল, সময় নেই, তাই সব কথা বলতে পারছি না, তবে এটুকু বলি শিশিরবাবু ওঁদের দলে কি করে ভিড়লেন সেটা আমরা বুঝতে পারছি না। স্যার, ওঁদের চরিত্র সম্পর্কে একটা কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করবো। স্যার, আমি একটি চিঠি এখানে পড়ছি, চিঠিটি লিখেছেন ওঁদের দলের একজন এম এল এ শ্রীশান্তিরাম মাহাতো। তিনি লিখছেন জয়পুর পি এস-এর ও. সি-কে। চিঠিটি হচ্ছে, "স্যার, প্রথমে আপনি আমার প্রণাম গ্রহণ করিবেন। তারপর জানাই যে, জয়পুর থানার অন্তর্গত রোজা গ্রাম থেকে কোন ব্যাপারে শ্রীগোপাল চ্যাটার্জী আপনার অফিসে কেস দাখিল করতে আসতে পারেন। সেই ব্যাপারে আপনি বিরোধীদের কোনরূপ এ্যাকশান লইবেন না। সেটা অন্য কোন ব্যাপার নয়, সেটা নারী ধর্ষণের ব্যাপার, পরে সাক্ষাতে আলোচনা হবে।" স্যার, এই হচ্ছে ওঁদের এম এল এ-এর কীর্তি, আর শিশিরবাবুর মতন একজন ভদ্রলোক ওঁদের দলে গিয়ে ভিড়েছেন। আমি স্যার, এই চিঠিটি আপনাকে দিয়ে দিচ্ছি। এই বলে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, একটু আগে একটা সৌহার্দ্যপূর্ণ আবহাওয়ার সৃষ্টি হওয়ায় আমরা দেখলাম কেউ কোন রেজলিউশান আনলেন না। সেই ঘটনা ঘটার পর আবার কটূক্তি করাটা ঠিক নয়।

**মিঃ স্পীকারঃ** ওটা এক্সপাঞ্জ করার দরকার হলে এক্সপাঞ্জ করা হবে আপনি এখন বসুন।

**শ্রীশান্তিরাম মাহাতোঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য শ্রীসুমন্ত হীরা মহাশয় আমার নাম নিয়ে যে কথা বললেন এবং চিঠিটি পড়লেন সে সম্পর্কে আমি বলতে চাই, এটা সম্পূর্ণ ভিত্তিহীন কথা এবং একটি জাল চিঠি তিনি পড়েছেন।

**শ্রীননী করঃ** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, স্যার, একটু আগে সুমন্ত হীরা মহাশয় একটি চিঠি পড়েছেন এবং তারপর শান্তিরামবাবু সে সম্বন্ধে তাঁর বক্তব্য রেখেছেন। আমরা চাই, চিঠিটির জেরক্স কপি সার্কুলেট করা হোক, কেননা এটি এখন হাউসের সম্পত্তি।

**শ্রীঅজিত কুমার পাঁজাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গভর্নর'স এ্যাড্রেসের ওপর তিনটি এ্যামেণ্ডমেন্ট এনেছি এবং সেগুলির সমর্থনে আমার বক্তব্য রাখছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্য রাখার আগে একটা জিনিস এখানে উল্লেখ করব যে, অতীতে এই বিধানসভায় রাজ্যপালরা পার্লামেন্টারি প্রোসিডিয়র অনুযায়ী বিবৃতি দিতেন, কিন্তু এবারে রাজ্যপাল পার্লামেন্টারি প্রোসিডিয়র বিরোধী বিবৃতি দিয়েছেন। স্যার, আপনি জানেন রাজ্যপাল যখন হাউসে প্রথম বিবৃতি দেন তখন তিনি শুধু সভার মাননীয় সদস্যদের উদ্দেশ্যে বলেন না, তিনি সারা পশ্চিমবাংলার জনসাধারণকে জানাবার জন্য বলেন যে, নতুন সরকার আসার পরে তাঁরা কি কি করবেন। পার্লামেন্টারি প্রাকটিসে ইংরাজীতে পরিষ্কার ভাবে লেখা আছে, 'প্রেসিসলি মাষ্ট বি স্টেটেড'। সুতরাং তাঁরা কি করবেন, না করবেন তা পুঙ্খানুপুঙ্খভাবে রাজ্যপালের বিবৃতিতে লিখে দেওয়া উচিত। সরকার কি কি আইন করেছেন এবং কি কি নতুন আইন করবেন, এগুলি লিখে দেওয়া উচিত। শুধু নতুন আইনই নয়, আগামী সময়ে কি কি জিনিস হবে, সে সম্পর্কেও রাজ্যপাল নিশ্চিত করে তাঁর বিবৃতির মাধ্যমে সকলকে জানাবেন।

(গোলমাল)

**শ্রীসুনীতি চট্টরাজঃ** স্যার, আমি ওঁদের সাবধান করে দিচ্ছি, ওঁরা যদি এ রকম করেন, তাহলে আমরাও ওঁদের নেতাকে বলতে দেব না।

**মিঃ স্পীকারঃ** মাননীয় সদস্যদের আমি আবার বলছি, যখন কোন মাননীয় সদস্য তাঁর বক্তব্য রাখবেন তখন কোন ডিস্টার্বেন্স হওয়া উচিত নয়, কিন্তু আমি বার বার এটা দেখছি যে, উভয় পক্ষই এটা ভায়লেট করছেন। আমি আবার বলছি, কোন মাননীয় সদস্য বক্তৃতা রাখার সময়ে কেউ তাঁকে বাধা দেবেন না, ডিস্টার্ব করবেন না।

**শ্রীঅজিত কুমার পাঁজাঃ** স্যার, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু আমার যে সময়টুকু ওরা ইচ্ছে করে নষ্ট করে দিলেন, আমি আশা করি আপনি আমাকে সেটুকু দেবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যা বলছিলাম তা হচ্ছে, আমরা এখানে যে প্রিন্সিপল পালন করতে চেয়েছি সেগুলি আমাদের এখানে অনেক দিন ধরেই পালিত হচ্ছে। সুতরাং গভর্নর'স এ্যাড্রেস সম্বন্ধে পেজ কমিটি অনেক দিন আগে যা বলে গেছেন তা আজকে আবার আমাদের দেখা উচিত এবং সে অনুযায়ী রাজ্যপালের বিবৃতি দেওয়া উচিত। কমিটির বক্তব্য বইতে ইংরাজীতে লেখা আছে, সুতরাং আমি সেটা ইংরাজীতেই পড়ে দিচ্ছি: As regards the content of the Governor's Address, the Pace Committee recommended the Governor's Address should enumerate with precision all the Legislative and other important business that the Govt. propose to bring before the House during the year. No legislation, not listed, in the Governor's Address should be allowed to be brought without the express consent of the House on the advice of the Business Advisory Committee.

[ 5.25—5.35 P.M. ]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল যখন বিবৃতি রাখলেন তখন তিনি যে তাঁর কথাই বললেন তা নয়, সরকার পক্ষ যেটা লিখে দিয়েছেন—সেখানে সেটা পড়তে হয়—সেটা তিনি পড়েছেন। তাই গভর্নরস এ্যাড্রেসের ব্যাপারে আমরা সরকার পক্ষকেই দায়ী করব। তাঁর বক্তব্যের মধ্যে আশ্চর্যজনকভাবে তিনটি জিনিসকে—যে-কোন সরকার সমাজবাদী সরকারই বলুন,

কমিউনিস্ট সরকারই বলুন—প্রাধান্য দিয়ে থাকেন। প্রথমটি হচ্ছে শিক্ষা দ্বিতীয়টি হচ্ছে, স্বাস্থ্য এবং তৃতীয়টি হচ্ছে আইন-শৃঙ্খলা। আপনারা নিজেরা বিবৃতিটি পড়লে বুঝতে পারবেন যে, শিক্ষা, স্বাস্থ্য এবং আইন-শৃঙ্খলা সম্বন্ধে একটি কথাও মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা নেই। যে-কোন সমাজবাদী রাষ্ট্রে, যে-কোন সোস্যালিস্ট কান্ট্রিতে নিশ্চিত করে আমরা যে জিনিসগুলি দেখতে চাই এবং পেতে চাই সেগুলি এখানে দেখতে পাচ্ছি না। এর মধ্যে কি লিখেছেন, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমরা প্রথমে জানতে চাইছি যে, তিনি গত ৫ বছরে পুলিশ দপ্তরে কি কাজ করেছেন? অবশ্য মাননীয় মুখ্যমন্ত্রীকে কিছু বলতে গেলেই তিনি প্রথমে আমাদের দিকে তাকিয়ে বলেন, তারপর সমস্ত শালীনতা বর্জন করে দর্শকের গ্যালারীর দিকে আঙ্গুল উঠিয়ে বলতে শুরু করেন। আমরা জানি তিনি ভুল করছেন, তিনি অনেকদিনের পার্লামেন্টারিয়ান, অথচ তিনি আইন-শৃঙ্খলা সম্বন্ধে গভর্নরের এ্যাড্রেসের মধ্যে কিছু বলতে পারলেন না। কি করে বলবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন-শৃঙ্খলা সম্বন্ধে বলতে গেলে প্রথমেই আমাদের মনে পড়ে যায় যে, কি করে এই আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে। আমাদের সারা পশ্চিমবঙ্গে গত ৫ বছর ধরে দেখতে পাচ্ছি—আপনারা চীৎকার করছেন কংগ্রেসের গুণ্ডারা করছে, আমরা চীৎকার করেছি আপনাদের গুণ্ডারা করছে—কংগ্রেস বা কমিউনিস্ট যেই হোক পশ্চিমবঙ্গের মানুষ খুন হচ্ছে। আমাদের তো মাত্র ৫৩ জন সদস্য, অথচ আপনারা বলছেন আমরা খুন করছি। তা আইন-শৃঙ্খলা তো মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে, যে-কোন সমাজবিরোধীকে তিনি নির্দিষ্ট করে পুলিশে দিন, আইন অনুযায়ী তাকে আটকে রাখুন। আজকে বর্ণালীর দীর্ঘনিশ্বাসের কথাটা ভেবে দেখুন। একটা হাসপাতালের সেবিকা—আমরা জানি গভর্নমেণ্ট চালাতে গিয়ে সমস্ত ঘটনার জন্য মুখ্যমন্ত্রী বা পুলিশমন্ত্রী দায়ী হতে পারে না, স্বাস্থ্যমন্ত্রী দায়ী হতে পারেন না, তার জন্য মানসিক প্রস্তুতি দরকার—বর্ণালী খুন হল। সেবিকারা এলেন, মুখ্যমন্ত্রী মহাশয় বললেন যে, স্বাস্থ্যমন্ত্রীর সংগে দেখা করুন, দলে দলে সেবিকারা চলে গেলেন স্বাস্থ্যমন্ত্রীর সংগে দেখা করতে। অথচ স্বাস্থ্যমন্ত্রী মহাশয় বললেন, আমি দেখা করব না এবং তিনি তাঁদের সেক্রেটারীর সংগে দেখা করতে বললেন। আমি শুধু মানসিক প্রস্তুতির কথা বলছি, মানসিক দৃষ্টিভঙ্গি দিয়ে দেখতে হবে যে ঘটনা ঘটে গেল মাননীয় স্বাস্থ্যমন্ত্রী হাউসে বললেন যে, এটা কলঙ্কজনক ব্যাপার—কিন্তু তিনি তাঁর মানসিক দৃষ্টিভঙ্গির কি পরিচয় রাখলেন? একবার দেখা করতে পারলেন না। ৬৮ হাজার হাসপাতাল কর্মী স্বাস্থ্যমন্ত্রীর বিভাগে কাজ করছেন, তাঁদের সংগে দেখা করে এতটুকু সহানুভূতিও তিনি দেখাতে

পারলেন না। কোন রাজনীতির কথা নয়, দু' পক্ষ থেকেই, সমাজবিরোধী, কংগ্রেস, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি, ফরওয়ার্ড ব্লক, সি পি আই, সি পি এম, আর সি পি আই, যেই হোক তার শাস্তি হওয়া দরকার। আমরা কি নিশ্চিত করে এটা ঠিক করতে পারি না? কো-অপারেশন ছাড়া যদি ভেবে থাকেন যে, এই মাত্র ৪৯ জনকে চেঁচিয়ে দমিয়ে রাখবেন, তাহলে ভুল করবেন। ঐরকম বড় আমরাও ছিলাম—জেনে রাখুন চেঁচিয়ে দমিয়ে রাখতে গেলে ৫ বছর আগে যে ২২ জন ছিলেন আবার সেই রকম ২২ জনে পরিণত হবেন। আইন-শৃঙ্খলার কথা বলতে গেলে ৩০শে মার্চের কথা মনে পড়ে যায়। এই হাউসের কাছে ৩০শে মার্চ মিছিল নিয়ে কৃষক, শ্রমিক, যুব সম্প্রদায় দলে দলে এসেছিলেন, তাঁরা কি বলেছিলেন? আপনি তখন মন্ত্রিসভার একটি বিশেষ দপ্তরের মন্ত্রী হয়ে এই হাউসে ছিলেন। ৩০শে মার্চ আপনি জানেন যে, তাঁরা এসে শান্তিপূর্ণভাবে বক্তব্য রেখেছিলেন।

আমার নিজের চোখে দেখা, আপনি ছিলেন না, তাই আপনি জানেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ এক ঝলক গুলি মারলো এবং গুলি মারার সংগে সংগে পড়ে গেল সুদেব চট্টরাজ। পড়ে গেল আরো কত যুবক—ট্রামের ভেতর থেকে তরুণ ছেলে পড়ে গেল আমাদের চোখের সামনে। আমরা তখন সবাই মিলে আপনার কাছে গিয়েছিলাম, আপনি তখন বিচারমন্ত্রী। আমরা গিয়েছিলাম মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে—আমরা গিয়ে বলেছিলাম বিচার বিভাগীয় তদন্ত করুন। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী বিচার বিভাগীয় তদন্তের দিকে যেতে চান না। তিনি ডিপার্টমেণ্টাল এনকোয়ারী শুরু করে দিলেন। ২৩ এপ্রিল সারা পশ্চিমবাংলায় বাংলা বন্ধ ডাকা হ'ল। এই ২৩শে এপ্রিল বাংলা বন্ধ সম্পূর্ণ সফল, ঠিক সাড়ে চারটার সময় কে বা কারা জগুবাজার-এর সামনে দোতলা বাসের উপর আগুনে বোমা ফেলল। সেটা কারা ফেলেছে এই হাউসের মধ্যে জানান। মাননীয় মুখ্যমন্ত্রী যখন তাঁর জবাবী ভাষণ দেবেন আশা করি সেই ভাষণে তিনি জানাবেন। আমি জানতে চাচ্ছি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এক, দুই, তিন, চার করে তাদের নাম জানান। এই নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে চিঠি লিখেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী চিঠির উত্তর দিলেন না, অন্য ভাবে এড়িয়ে চলে গেলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দু-একটি তথ্য আপনার কাছে তুলে ধরতে চাই। আইন-শৃঙ্খলার অনেক কথা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে—আইন শৃঙ্খলার সুন্দর অবস্থা। আপনার কাছে যদি তথ্য তুলে ধরি তাহলে আপনি নিশ্চিতভাবে জানতে পারবেন যে, পশ্চিমবাংলাতে আইন-শৃঙ্খলাকে কি অবস্থায় রেখে দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালে যখন তাঁরা গদিতে এলেন—শুনুন আমি যে

রিপোর্টগুলি দিচ্ছি সেইগুলি আপনাদের দেওয়া রিপোর্ট—তখন থেকে ১ বছরে হত্যা ৩৭, ডাকাতি ৩৭, লুটতরাজ ৭৬, এ্যাটেমপ্ট টু মার্ডার ৩৩৭টি হয়েছে। তারপর ১৯৭৮ সাল থেকে ১৯৮১ সাল পর্যন্ত হত্যা হ'ল ১৫১, ডাকাতি ৯৭, লুটতরাজ ৩১৯, হত্যার চেষ্টা ৭৮১। এই পরিসংখ্যান পশ্চিমবাংলার পুলিশের পরিসংখ্যান থেকে নেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবার এঁরা আসার পর আইন-শৃঙ্খলার অবস্থা আপনার কাছে তুলে ধরতে চাই। ২১শে মে থেকে ২২ জুন অবধি খুন ১৬৮টি, জখম ১৫৮টি, ডাকাতি ৩৫ এবং নারী ধর্ষণ ১১, ছিনতাই ১৩টি। এই সোর্স আমার নিজের সোর্স নয়। আমি তাই এই তথ্য আপনার কাছে তুলে ধরতে চাই। আমি যে তথ্য দিয়েছি তার সোর্স হচ্ছে স্টেটসম্যান নিউজ পেপার, আনন্দবাজার, যুগান্তর, আজকাল, বসুমতী এবং সত্যযুগ। আপনি মিলিয়ে দেখবেন সত্যযুগের সংগে। ২২শে মে থেকে ২২শে জুন অবধি যদি কাগজের পাতাগুলি পড়েন তাহলে দেখতে পাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা সম্বন্ধে অনেক কিছু বলার ছিল, কিন্তু বলা হ'ল না। কিশলয় থেকে জাতীয় সংগীত তুলে দেওয়া হ'ল, শিক্ষামন্ত্রী চুপ করে বসে রইলেন এবং মাননীয় সদস্যরা অত্যন্ত খুশি হলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অদ্ভুত ব্যাপার, আপনি দেখলে অবাক হবেন "কুমোর পাড়ার গরুর গাড়ি, বোঝাই করা কলসি হাঁড়ি" ছোটবেলায় আমরা পড়তাম, কিন্তু এটা এখন আর আমরা বলতে পারবো না। যদি বলেছেন তাহলে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির খাঁড়া আপনার ঘাড়ে উঠে গেছে সংগে সংগে। কি বললেন আপনারা—দেওয়ালে লিখে দিলেন মাতৃ ভাষা মাতৃ দুগ্ধ।

[ 5.35—5.45 P.M. ]

জ্যোতিবাবু এখানে এসে যে বয়ান রেখেছিলেন তা তিনি ইংরাজীতে রেখেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে ড্রেস পরে রয়েছেন সেটা কি মাতৃ ভাষায় মাতৃ দুগ্ধ থেকে এসেছে? সুতরাং আপনাদের কাছে আমার অনুরোধ দু' পক্ষই চিন্তা করে দেখুন, বুঝে দেখুন শিক্ষা ক্ষেত্র সম্বন্ধে আমি যা জানতে চেয়েছি সেটা ঠিক কিনা। আইন-শৃঙ্খলা সম্বন্ধে জানতে চেয়ে জ্যোতিবাবুর কাছে জানতে চেয়েছি ৩রা এপ্রিলের ঘটনা সম্বন্ধে সে সম্বন্ধে উনি এখানে বলুন এবং ঐদিনের ঘটনায় দোষীদের নাম আশা করি তিনি বলবেন। যদি এ ব্যাপারে উনি তদন্ত করতে চান, তাও করে দেখুন। তদন্ত করলে উনি বুঝতে পারবেন এখন আইন-শৃঙ্খলার অবস্থা কি আছে। আমি বিদ্যুতের অবনতি সম্বন্ধে বলেছি

আসুন না, এ ব্যাপারে আমরা কো-অপারেশান করি, আমরা যাঁরা এম এল. এ. আছি তাঁরা সবাই মিলিতভাবে। বিদ্যুতের ক্ষেত্রে অবনতির কথা আমরা এখানে সব সময়ে বলে যাচ্ছি, এই দপ্তরের অকর্মণ্যতা সম্বন্ধে। আসুন না, এ ব্যাপারে আমাদের সবাইকে নিয়ে একটা কমিটি তৈরী করি এবং একসঙ্গে খতিয়ে দেখি। আইন-শৃঙ্খলা সম্বন্ধে পুলিশের মধ্যে যে সমস্ত গোলমাল রয়েছে—তা নিয়ে আপনারাও বলেছেন। আপনারা আরও বলেছেন স্বাস্থ্যকেন্দ্রগুলি সম্বন্ধে, সেখানে অব্যবস্থা রয়েছে, ডাক্তার নেই বলে বলেছেন। আপনারা আমার কথা শুনতে চান না, কিন্তু পার্লামেন্টারী ডেমোক্রেসিতে তো এরকম হতে পারে না। আপনারা এখানে রিগিং করে জিতেছেন শুধুমাত্র মন্ত্রী হবার জন্য, একথা যদি ভেবে থাকেন, তাহলে ভুল করছেন। এখানে বিরোধীদের সঙ্গে কো-অপারেশানের কথাও ভেবে দেখতে হবে। আর তা না ভেবে শুধুমাত্র যদি ভেবে থাকেন মন্ত্রিসভা গঠন করতে, মন্ত্রিত্বে বসার জন্য এখানে এসেছেন, তাহলে বুঝতে হবে গণতন্ত্রে অপঘাত সৃষ্টি করতে আপনারা এখানে এসেছেন। আপনারা চাইছেন যাতে জনসাধারণের বিশ্বাস সম্পূর্ণভাবে নষ্ট হয়ে যায়, কারণ আপনারা অলবেডি ইন পাওয়ারে আছেন। আপনারা চাইছেন পার্লামেন্টারী ডেমক্রেসিকে ধ্বংস করতে। এই কথা বলে, আমার যে তিনটি এ্যামেণ্ডমেন্ট এখানে দিয়েছি, আশা করি সেগুলি গৃহীত হবে। আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবলাই বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল ১৪ই জুন যে ভাষণ এখানে দিয়েছেন এবং সেই ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, আমি তার প্রতি সমর্থন জানিয়ে বক্তব্য শুরু করছি। বিরোধীপক্ষ থেকে যে বক্তব্য রাখা হয়েছে, দু-একজন ছাড়া সকলেরই বক্তব্য মূলতঃ একই সুরে বাধা। সেটা হচ্ছে "সব ঝুটা হ্যায়"। এই একটি সুর—রিগিং। অর্থাৎ রিগিং মাষ্টাররা আজকে বলছেন, "রিগিং রিগিং, রিগিং"। মাননীয় জয়নাল আবেদিন সাহেব এবং সাত্তার সাহেব, তাঁরা খুব ভাল ভাবেই জানেন নির্বাচন কারা পরিচালনা করে থাকেন, কিভাবে পরিচালিত হয়ে থাকে। জেনেশুনে তবুও কেন বলছেন? বলছেন শুধুমাত্র মুখ রক্ষার জন্য। দলীয় কর্মীদের মধ্যে যে হতাশা এসেছে, সেই হতাশা থেকে তাদের রক্ষা করবার জন্য এই কথা বলছেন। তাঁরা যদি জানতেন যে, তাঁরা ৫০/৫২টি আসনে জিতবেন, তাহলে কখনই কোর্টের দরজায় ধর্না দিতেন না। অজিতবাবুকে তাহলে সুপ্রিম কোর্ট থেকে ফিরে আসতে হোত না। লজ্জা করে না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা আজকে একটা কাল্পনিক বিষয়ের

উপর ভিত্তি করে এখানে চীৎকার করে যাচ্ছেন এবং ভাবছেন, এইভাবে যদি বলতে পারি তাহলে জনসাধারণকে বিভ্রান্তিকর অবস্থায় ফেলা যাবে। কিন্তু আমরা জানি পশ্চিমবাংলার জনসাধারণ বামফ্রন্টের প্রতি অকুণ্ঠ সমর্থন জানিয়েছেন। ডাঃ শিশির কুমার বসু যেটা বলেছেন—আপনাদের আসন-সংখ্যা যাই হোক না কেন, আপনারা নিশ্চয়ই সংখ্যাগরিষ্ঠ। আমরা জানি অসীম সংখ্যক মানুষ—তাঁরা নিশ্চয়ই জমিদার-জোতদার নয়, তাঁরা খেটে খাওয়া মানুষ—তাঁরা আপনাদের সমর্থন জানিয়েছেন। কিন্তু আমরাও চাই তাঁদের ভোট।

আগামী দিনে ভুল বুঝিয়ে আপনারাই আপনাদের বিপদ করে রেখেছেন। এবং এইভাবে আপনারা জিততে পারবেন না। গতবারের বামফ্রন্ট সরকার এবং যুক্তফ্রন্ট সরকারকে চক্রান্ত করে পতন ঘটিয়েছিলেন, কিন্তু এবার এই বামফ্রন্টকে পতন ঘটানো সম্ভব নয়। পশ্চিমবঙ্গের জনসাধারণ বুঝেছেন বামফ্রন্ট সরকার তাদের সরকার এবং তাই তাঁরা ভোট দিয়েছেন। সেখানে আপনারা তাদের ম্যানডেট দিয়ে ব্যর্থ হয়েছেন। পরবর্তী কালে যে চেষ্টা করেও আপনারা পারবেন না সেটাও আমরা জানি। আজকে অজিত পাঁজা দেশের আইন-শৃঙ্খলার কথা বললেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বিধানসভায় আলোচনা করছি। তিনি যে বক্তব্য রেখেছেন এই মাননীয় সদস্যকে আমি স্মরণ করিয়ে দিতে চাই যে, এই একই সময়ে হরিয়ানায় আরেকটি বিধানসভা চলছে। হরিয়ানার ক্ষেত্রে আপনারা জানেন, খবরের কাগজে লিখেছে, হরিয়ানার দর্শকদের সি. আর. পি. দিয়ে এবং কেন্দ্রীয় পুলিশ বাহিনী দিয়ে ব্যারিকেট করে সেখানকার এম. এল. এ. হোস্টেল এবং হোস্টেল কমপাউণ্ডে প্রবেশ করতে দেওয়া হয় নি। কিন্তু আমাদের এখানকার বিধানসভায় দর্শকদের ক্ষেত্রে সেরকম কোন ব্যবস্থা নেওয়া হয় নি। সেটা আপনারা সকলেই জানেন। এইদিকে আপনারা আইন-শৃঙ্খলার কথা বলে আপনারা খুনের কথা বলছেন। আপনারা নিজেরাই এখানে কত খুন করেছেন আপনারা চিন্তা করুন। আমি যে কথা বলতে চাই যে, মাননীয় রাজ্যপাল তার ভাষণে খুব সঠিকভাবে বলেছেন খুব শান্তিপূর্ণ এবং অত্যন্ত গণতান্ত্রিক পরিবেশে এই রাজ্যের নির্বাচন অনুষ্ঠিত হয়েছে। একথা এ রাজ্যের জনসাধারণ খুব ভালোভাবেই জানেন। পশ্চিমবঙ্গের জনসাধারণকে কোন ভাবেই তাই স্তব্ধ করতে পারবেন না আপনারা। আমাদের সমর্থনে তারা থাকবেনই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল তার ভাষণে যে কথা বলেছেন যে নীতিগুলি কার্যকরী করার জন্য আজকে নির্বাচনে তাঁরা অবতীর্ণ হয়েছিলেন এবং সেই কর্মসূচীর ভিত্তিতে তাঁরা এগিয়েছিলেন। সাধারণ মানুষ সেই নীতিকে অকুণ্ঠ সমর্থন জানিয়েছে। বামফ্রন্ট সরকার সেই নীতিকে কার্যকরী করবে। খেটে

খাওয়া মানুষের কিছুটা কল্যাণ করতে পারবে। ক্ষেতমজুর, ভাগচাষী এবং সাধারণ চাষী, কলকারখানার শ্রমিক এবং সরকারী কর্মচারী তাদের কিছুটা কল্যাণ করতে পারবে, তাদের অধিকার কিছুটা রক্ষা করতে পারবে। আপনারা জানেন আজকে ভারতবর্ষে যেভাবে স্বৈরতন্ত্র দেখা দিয়েছে এবং শ্রীমতী গান্ধী যেভাবে এক-নায়কতন্ত্রের প্রতিষ্ঠা করেছিলেন এবং তারই জন্য গোটা দেশে উনি জরুরী অবস্থা জারি করা হয়েছিল। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য ডাঃ শিশির বসু যে কথা বললেন যে, আমরা কতটুকু পড়ে কমিউনিস্ট হয়েছি। কিন্তু আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই যে, মার্কসবাদ থেকেই কমিউনিস্ট হয়। সুতরাং কমিউনিস্ট পার্টির আইডিওলজি আমরা ভুলে যাই না। বর্গাদারদের বর্গা রেকর্ড করার জন্য আপনারা রেগে গেছেন। আপনাদের রাগ হওয়াটা স্বাভাবিক। কিন্তু এই বর্গা রেকর্ড করে ভূমি সংস্কারের কাজ সম্পূর্ণ হয় নি। আমরা যে ল্যাণ্ড ডিষ্ট্রিবিউশান করে দিয়েছিলাম তা ঠিক কার্যকরী হয়নি। এই অর্থনৈতিক সংকটের মধ্যে কিছু করা সম্ভব নয়। এই বুর্জোয়া গণতন্ত্রে জোতদার-জমিদারদের অবসান যতদিন না হয় এবং ইন্দিরা গান্ধীর জোতদার-জমিদারী শাসন-ব্যবস্থাকে উৎখাত করা না যায় ততদিন এই সমাজ-ব্যবস্থার কোন পরিবর্তন হবে না। জনগণের সার্বিক কল্যাণের জন্য এটা করা দরকার।

[ 5.45—5.55 P. M. ]

সেজন্য আমরা আমাদের কর্মসূচীতে এই প্রতিশ্রুতি দিইনি যে, আমরা জনসাধারণের সার্বিক কল্যাণ করতে পারবো। আমরা বলেছি তাদের শ্রেণী সংগ্রামকে আমরা এগিয়ে নিয়ে যাবো। আপনাদের দ্বারা গণতন্ত্রের যে বিপদ উপস্থিত হয়েছে, ইন্দিরা গান্ধী যে স্বৈরতন্ত্র প্রতিষ্ঠা করার চেষ্টা করছেন তাকে প্রতিহত করা এবং গণতান্ত্রিক সংগ্রামকে এগিয়ে নিয়ে যাবার জন্য আমাদের এই সরকার কাজ করবে। সঙ্গে সঙ্গে গ্রামের ক্ষেতমজুর, গরিব চাষী, মধ্যবিত্ত কেরানিদের যতদূর কল্যাণ করা সম্ভব সে চেষ্টা আমরা করবো। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে শেষ করছি।

**শ্রীঅজিত পাঁজা** : স্যার, একটু আগে মাননীয় সদস্য আমার নাম করে বললেন, সত্য কথা বলেননি, সুপ্রিম কোর্ট থেকে অজয়বাবুকে কান মলে বিদায় করেছে। আমি বলছি বটতলা কেন্দ্র থেকে বটতলার জনসাধারণ ওদের নাক খত দিয়ে বার করে দিয়েছে।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি সংক্ষিপ্ত বক্তব্য রাখছি। রাজ্যপালের ভাষণ শুনে আমার মনে হয়েছে বাংলার সমস্যা তিনি প্রকৃতভাবে আমাদের সামনে তুলে ধরতে পারেন নি। আমার মনে হয় আইন-শৃঙ্খলার আবহাওয়া মনের মধ্যে নিরাপত্তার ভাব জাগিয়ে তোলে। কিন্তু সেই নিরাপত্তার ভাব যদি মনের মধ্যে না থাকে তাহলে অগ্রগতি সম্ভব নয়। পশ্চিমবঙ্গ যদি সংবাদের শিরোনামা হয় তাহলে আমরা দেখেছি প্রতিদিন গণধর্ষণ রাজনৈতিক খুন ইত্যাদির খবর থাকায় প্রতিহিংসাপরায়ন আমাদের মনের মধ্যে জেগে ওঠে। কিন্তু এসব বন্ধ করার কোন চেষ্টা দেখছি না। নির্বাচনের আগে আমরা দেখেছি ল এণ্ড অর্ডার ডিটোরিয়েশানের দিকে গেছে। আনন্দমার্গীদের উপর যে নারকীয় হত্যা হল তার সমাধান করার কি চেষ্টা হয়েছে? আমরা আশা করেছিলাম মুখ্যমন্ত্রী একটা আশ্বাস দেবেন যে, ভবিষ্যতে এ জিনিস আর হবে না। তাঁর বাড়ী থেকে ১০ মিনিটের পথ সেখানে যাবার প্রয়োজন মনে করলেন না। থানা থেকেও কোন পুলিশ সেখানে যায়নি। সেদিন তিনি পার্টির কাজে উত্তরবংগে চলে গেলেন এবং একটি কথা বলে গেলেন তোমরা ক্ষান্ত হও এবং বললেন শচীন সেন যদি এক হাজার ক্যাডার নিয়ে বের হয় তাহলে কি হবে। তাঁর মত মানুষের কাছ থেকে এটা আশা করিনি। আউটসাইড পিসের কথা বললাম, এবার আমি ইনসাইড পিসের কথা বলবো। সরকারী কর্মচারীদের কিভাবে আপনারা প্ররোচিত করেছেন তার জন্যই তিনি ময়দানে কয়েকদিন আগে বলেন মাইনে বাড়ান, ডি. এ. বাড়ানোর জন্য আর আন্দোলন নয় এবং সময়মত কাজ করতে হবে।

সেই সংগে সংগে তিনি পুলিশ বাজেট বাড়াতে চান, আমি প্রশ্ন রাখছি সেটা কি কংগ্রেস কর্মীদের নিধনের জন্য? বর্গা অভিযান নিয়েছেন, আমি ব্যক্তিগতভাবে সমর্থন জানাচ্ছি। কিন্তু প্রোডাকশনের ক্ষেত্রে তার ফলাফল কি হওয়া উচিত ছিল? ১৯৭৭ সালে ধানের উৎপাদন ছিল ১২০ লক্ষ টন, ১৯৮০-৮১ সালে সেই ধানের উৎপাদন হয়েছে ৭১ লক্ষ টন। এটা কি বর্গা অভিযানের উদ্দেশ্য? এবারে আমি শিল্পের কথা বলি। আমি একজন কর্মী, হাওড়া শহরের যেখান থেকে আমি নির্বাচিত হয়েছি সেই জায়গার শেফিল্ড অব ইণ্ডিয়া নাম ছিল, এখানকার কলকারখানা সারা ভারতবর্ষের কলকারখানার সংগে কমপিট করেছে, সেই শেফিল্ড অব ইণ্ডিয়া আজ অবলুপ্তির পথে। লোডশেডিং-এর জন্য এখানে ৫০ পার্সেন্ট প্রোডাকশান হয় না. তার উপর নানা রকম প্রবলেম আছে। যে কারখানা ৩০ পার্সেন্ট ডেফিসিয়েন্সি নিয়ে চলে সেই কারখানার মালিক এবং কর্মী টিকে থাকতে পারে না। আমি হাওড়া অঞ্চলের কারখানার কথা বলতে উঠেছি। এক একটা কারখানায় ২০ জনের বেশী

কাজ করে। সেই কারখানাগুলি আজ অবলুপ্তির পথে। আপনারা বেকারদের ৫০ টাকা করে বেকার ভাতা দিচ্ছেন, সেজন্য আমি আপনাদের অভিনন্দন জানাচ্ছি। কিন্তু জিজ্ঞাসা করি ৫০ টাকা কি তাদের ভিক্ষা দিচ্ছেন? যে সব যুবকরা হাত বাড়িয়ে আপনাদের সামনে দাঁড়াচ্ছে তারা কিছু করতে চায়, কিন্তু তাদের এই ভাতা দিয়ে কর্মবিমুখ করে দেওয়া হচ্ছে। তাদের অন্নের সুযোগ করে দিন বেকারভাতা না দিয়ে, তাতে আমি আরো বেশী আনন্দিত হব। আমি আপনাদের সামনে তুলে ধরতে চাই যে, ১৯৭০ সালে বেকারের সংখ্যা ছিল ৩৫ হাজার, ১৯৮০-৮১ সালে সেই সংখ্যা এসে দাঁড়িয়েছে ৭৫ হাজারে। সময়ের অভাবের জন্য আমি বলতে পারলাম না, রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিজয় পাল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করা হয়েছে আমি তা সমর্থন করছি। রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করে একথা বলতে চাই, এই যে বাজেট হচ্ছে এটা ভোট অন এ্যাকাউন্ট বাজেট। কিছুক্ষণ পূর্বে মাননীয় অজিত পাঁজা মহাশয় যে ব্যাখ্যা করলেন সেই ব্যাখ্যার সংগে এর কোন সামঞ্জস্য নেই এই জন্য যে, এটা পূর্ণাঙ্গ বাজেট নয়। এটা অন্ততঃ ব্যারিস্টার হয়ে তাঁর বোঝা উচিত ছিল। মাননীয় রাজ্যপাল তাঁর এ্যাড্রেসের মধ্যে যে পয়েন্টগুলি তুলে ধরেছেন তাতে আমরা মনে করি সংক্ষেপে আমাদের পশ্চিমবংগের অবস্থা এবং লেফ্‌টফ্রন্ট গভর্নমেন্ট কি করেছেন, কি করতে চাচ্ছেন এবং জাতীয় সমস্যা, জাতীয় সংহতি সম্পর্কে তিনি বলেছেন। তিনি আরো বলেছেন, আমি যা বলছি এর মধ্যে কিছু কিছু এমন বক্তব্য আছে, কিছু কিছু ত্রুটি-বিচ্যুতি থাকতে পারে যা তাঁর সরকার সংশোধন করে নেবেন। তিনি একথা বলেন নি যে, পশ্চিমবংগের সমস্ত সমস্যা সমাধান করে দিয়েছেন। রাজ্যপালের ভাষণে একথা বলা হয়েছে যে, সংক্ষেপে একটা ছবি তুলে ধরছি এবং আগামী দিনে কি করা হবে সে সম্পর্কে সংক্ষিপ্ত বক্তব্য রাখা হয়েছে। জাতীয় সংহতি সম্বন্ধে বলতে গিয়ে তিনি যে কথা বলেছেন আমি মনে করি সেটা সম্পূর্ণ সত্য এবং বাস্তব কথা বলা হয়েছে আমাদের এই পশ্চিমবংগ সম্পর্কে।

[5.55—6.05 P.M.]

বিশেষ করে ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে হরিজনদের হত্যা করা হচ্ছে, সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে, প্রাদেশিক দাঙ্গা হচ্ছে এবং আমাদের প্রধানমন্ত্রীর প্রদেশ

অর্থাৎ উত্তর প্রদেশে যে সমস্ত ঘটনা ঘটছে সেটা আমরা জানি। রাজ্যপালের ভাষণে জাতীয় সমস্যা, জাতীয় সংহতি সম্পর্কে যে বক্তব্য রাখা হয়েছে আমি মনে করি সেটা সঠিক ভাবেই রাখা হয়েছে। আমাদের জাতীয় সমস্যা, জাতীয় সংহতি একটা বিশেষ সমস্যা, কারণ এই সংহতি ধ্বংস করবার জন্য নানারকম চেষ্টা করা হচ্ছে। এই কিছুদিন আগে নির্বাচনের সময় কংগ্রেস পার্টি অন্যান্য কয়েকটি দলকে যেভাবে একত্রিত করবার চেষ্টা করেছে তাতে আমি মনে করি তাঁরা বিচ্ছিন্নতাবাদীর ধারক এবং বাহক। আমাদের এখানে আমরা ওই জাতীয় সংহতি রক্ষা করতে চাই এবং এই বিষয়ে আমি সকলকে সজাগ হতে অনুরোধ করছি। আসামে আজ দীর্ঘ দিন ধরে কি ঘটনা ঘটছে সেটা আমরা জানি। সেখানে দাঙ্গা হচ্ছে, মারামারি হচ্ছে এবং এই ভাবে একটা জাতিকে ধ্বংসের দিকে নিয়ে যাচ্ছে। আমি মনে করি কেন্দ্রীয় সরকারের নীতি ওখানে এই অবস্থার সৃষ্টি করেছে। কিছুক্ষণ পূর্বে মাননীয় সদস্য শিশির বসু মহাশয় এখানে বক্তব্য রেখেছেন এবং দেখলাম তিনি কংগ্রেসের প্রশস্তি গাইলেন। তিনি যে ঘর থেকে এসেছেন, যে বাড়ী থেকে এসেছেন তার একটা ঐতিহ্য আছে। ওটা নেতাজীর বাড়ী এবং শরৎ বসু সম্পর্কেও দেশবাসী শ্রদ্ধাশীল। আজকে ডাঃ বসু কংগ্রেসের প্রশস্তি গাইলেন, কিন্তু আমার মনে পড়ছে এই কংগ্রেসীরাই একদিন সুভাষচন্দ্রকে কংগ্রেস থেকে বিতাড়িত করেছিলেন। শুধু তাই নয়, তাঁরা আরও বলেছিলেন, নেতাজী যদি ভারতবর্ষে ঢোকেন তাহলে তাঁকে বেয়নেট দিয়ে সংবর্ধিত করা হবে। বড়ই দুঃখের কথা আজ ডাঃ বসু কংগ্রেসের প্রশস্তি গাইলেন। আমাদের স্বাধীনতার প্রাক্কালে গান্ধীজী কংগ্রেস সম্বন্ধে কি বলেছিলেন ? কংগ্রেসের নাম করে যা তা করা হবে, লোক ঠকানো হবে একথা তিনি বুঝতে পেরেছিলেন এবং সেই জন্যই বলেছিলেন কংগ্রেস ডিজলভ করে দাও। যাঁর নাম না নিয়ে তাঁরা জলপান করেন না তিনিই একথা একসময় বলেছিলেন। আজকে আমরা দেখছি কংগ্রেস (আই) হয়েছে এবং আরও নানা রকম কংগ্রেস হয়েছে—অর্থাৎ কংগ্রেসের মৃতদেহ নিয়ে টানাটানি করা হচ্ছে। স্বাধীনতার প্রাক্কালে ওঁরা যখন গান্ধীজীর কাছে মেসেজ চেয়েছিলেন তখন গান্ধীজী বলেছিলেন, এই স্বাধীনতা আমি চাইনি, আমি কি মেসেজ দেব ? তিনি মেসেজ দেননি এবং কোলকাতায় চলে এসে বেলেঘাটায় হিন্দু-মুসলমানের দাঙ্গা থামাবার চেষ্টা করেছেন। বিরোধী পক্ষের একজন মাননীয় সদস্য বলেছেন, জ্যোতিবাবু নাকি নির্বাচন চান না। কারা নির্বাচন চান না সেকথা মানুষ জানে। তাঁরা বলেছেন আমরা চাই কমিটেড জুডিসিয়ারী, আমরা চাই লিমিটেড ডিক্‌টেটরশিপ। তাঁরা চাচ্ছেন প্রেসিডেনসিয়াল ফর্ম অব গভর্নমেণ্ট।

মাননীয় সুব্রত মুখোপাধ্যায় একটা কথা বলেছেন। তিনি বলেছেন আজকে যে অবস্থার সৃষ্টি হয়েছে, তার জন্য সিভিল ওয়ার হবে। তাঁর এ কথাতে আমি বলতে চাই—তিনি যে গৃহযুদ্ধের আহ্বান করেছেন, তাতে তিনি দেশকে কোন্ পথে নিতে চাচ্ছেন, দেশবাসী তার জন্য প্রস্তুত আছে। গত ৩৩ বছর ধরে, ১৯৭৬ সালে যে কাণ্ড তাঁরা করেছেন, দেশবাসী তা জানে। আজকে বর্ণালী সম্বন্ধে কান্না করছেন, আমরা এই ঘটনার জন্য দুঃখ প্রকাশ করছি। তিনি সিভিল ওয়ারের কথা বলেছেন, তিনি, আমি বলব, মূর্খের স্বর্গে বাস করছেন। বাংলার যুবক, বাংলার মানুষ অনেক ত্যাগ করেছে, সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে সংগ্রাম করেছে, যদি প্রয়োজন হয়, প্রতি-ক্রিয়াশীলদের দালালদের বিরুদ্ধে যদি সিভিল ওয়ার করতে চান, তার জন্য পশ্চিম-বাংলার শ্রমিক কৃষক প্রস্তুত আছে এবং তার মোকাবিলা করবে এবং সিভিল ওয়ার নয়, সত্যিকারের নতুন সমাজ গঠনের জন্য বাংলার যুবসমাজ চেষ্টা করে যাবে, আর যদি সিভিল ওয়ার হয়, তবে তার জন্য দায়ী হবেন ওঁরাই। আমরা চাই অহিংসার মধ্য দিয়ে পরিবর্তন, কে অহিংস আর কে সহিংস ইতিহাস তার সাক্ষী। আজকের যুগ হচ্ছে গণতন্ত্র থেকে সমাজতন্ত্রের দিকে যাবার যুগ, আমার নিশ্চিত বিশ্বাস আগামী দিনে পশ্চিমবাংলার মানুষ, ভারতবর্ষের মানুষ সেই পথে যাবে, দেশে সমাজতন্ত্র গড়ে তুলবে।

**শ্রীঅবন্তী মিশ্র**ঃ মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপাল তার ভাষণ বিবৃত করে যে পুস্তিকা বিতরণ করেছেন, আমি তার তীব্র প্রতিবাদ করছি এবং তাঁর ভাষণের বিরোধিতা করে আমি যে তিনটি সংশোধনী প্রস্তাব এনেছি, তার সমর্থনে বক্তব্য রাখছি। পশ্চিম বাংলার কোটি কোটি মানুষের আশীর্বাদ এবং শুভেচ্ছা নিয়ে আমরা এই পবিত্র বিধানসভায় এসেছি পশ্চিমবাংলার জাতি ধর্ম নির্বিশেষে কোটি কোটি মানুষের কল্যাণের জন্য। আমাদের মাথার উপর লেখা আছে—সত্যমেব জয়তে।

[ 6.05—6.45 P.M. including adjournment ]

কিন্তু গত ১৯৭৭ সালের সাধারণ নির্বাচনে পশ্চিমবাংলার প্রশাসনে সি. পি. এম. প্রভাবিত বামফ্রন্ট এসে পাইকারী হারে কংগ্রেস কর্মী, কংগ্রেস সমর্থক, শান্তিপ্রিয় মানুষকে খুন-জখম করে, নারী ধর্ষণ করে, তাদের ঘর-বাড়ী পুড়িয়ে দিয়ে, তাদের জমি থেকে উচ্ছেদ করে যে নজির সৃষ্টি করেছেন মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন

উল্লেখ নেই। আমি মনে করি যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যে প্রধান কার্যালয় আলিমুদ্দিন ষ্ট্রীটে আছে সেখান থেকেই এই ভাষণ তৈরী করা হয়েছে এবং সেটাই এখানে বিতরণ করা হয়েছে। এটা রাজ্যপালের ভাষণ নয়, আমি মনে করি মাননীয় রাজ্যপালের ভাষণ মার্কসবাদী কমিউনিস্ট পার্টি প্রচারিত একটি প্রচারপত্র মাত্র। সরকার পক্ষের অনেক সদস্য বলেছেন ১৯৮২ সালের নির্বাচনে কোন রিগিং হয়নি। আমি প্রমাণ দিতে পারি এই বিধানসভায় দায়িত্ব নিয়ে যে, নির্বাচনে রিগিং করা হয়েছে। ওঁরা বলেছেন ওঁদের যে সি. পি. এম. মার্কা পঞ্চায়েত সদস্য এবং প্রধানরা, ওঁরা বলেন কি, আমরা দরিদ্র মানুষের লোক, আমরা দরিদ্র মানুষের প্রতিনিধিত্ব করছি, খেটে খাওয়া মানুষের প্রতিনিধিত্ব করছি, দরিদ্র মানুষের জন্য, খেটে খাওয়া মানুষের জন্য যারা খাদ্যের বিনিময়ে কাজ প্রকল্পের লক্ষ লক্ষ টাকা, লক্ষ লক্ষ টন গম এবং বিভিন্ন পরিকল্পনা খাতের টাকা ওঁরা আত্মসাৎ করেছেন। আমি দায়িত্ব নিয়ে এই সকল অভিযোগ আনছি। আমি এই কথা দায়িত্ব নিয়ে বলছি।

( গোলমাল )

চীৎকার করে আমাকে থামান যাবে না, আমার কণ্ঠকে রোধ করতে পারবেন না। স্মরণ করুন ১৯৭০ সালের ঘটনা, মাতৃজাতির উপর পাশবিক অত্যাচার করে তাদের উৎখাত করে দিয়েছেন। শুনতে চান ১৯৭২ সালের কথা। আপনাদের নির্যাতনের প্রতিবাদে পশ্চিমবঙ্গে যখন অনশন সত্যাগ্রহ করা হচ্ছিল কার্জন পার্কে, তখন কংগ্রেসের পূজ্য নেতা অজয় মুখার্জীর গায়ে আপনাদের কর্মীরা পচা ডিম ছুঁড়েছিল। তার পরিণতি ১৯৭২ সাল। ভুলে যাবেন না জনসাধারণ ক্ষমা করবে, আগামী দিনে তার প্রমাণ পাওয়া যাবে। মাননীয় রাজ্যপালের ভাষণের তীব্র প্রতিবাদ করে আমার বক্তব্য এইখানে শেষ করছি।

**শ্রীবঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল গত ১৪ তারিখে তাঁর সংক্ষিপ্ত যে ভাষণ দিয়েছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তাঁর ভাষণকে সমর্থন জানাতে গিয়ে বলি ইন্দিরা কংগ্রেসের তরফ থেকে এবং বিরোধী পক্ষ থেকে যে ২৩৩টি সংশোধনী দেওয়া হয়েছে আমি তার বিরোধিতা করছি। এই ছোট্ট বক্তব্যের মধ্যে ২৩৩টা যে সংশোধনী তাঁদের দিতে হল এটাই

তাদের দুর্বলতা প্রমাণ পেয়েছে। তাঁরা নির্বাচনের ব্যাপারে দুর্নীতির কথা বলেছেন এবং সঙ্গে সঙ্গে পঞ্চায়েতের কথাও বলেছেন। বিভিন্ন কাজে এই বামফ্রন্ট সরকারের যে কাজ করা হয়নি, কাজের যে গাফিলতি সে সম্পর্কে বলেছেন। আমি শুধু নির্বাচন সম্পর্কে একটি কথা বলতে চাই, মাননীয় অজিতবাবু এখানে উপস্থিত আছেন, নির্বাচনে ওঁরা কি রকম ভাবে কারচুপি করতে পারেন সেই কথারই উল্লেখ আমি এখানে করব। আমি একজন বিধানসভার সদস্য, গতবারেও এই বিধানসভার সদস্য ছিলাম। ঐ অজিতবাবুর দলের লোক, যাঁরা সেখানে আছেন তাঁদের দ্বারা যে ভুয়া স্তূপীকৃত ভোটারের আবেদন এসেছিল সেই ভুয়া ভোটারের আবেদনে তিনি স্বাক্ষর করে দিয়েছিলেন।

এই অজিতবাবুরা আমার নাম, আমাদের গোটা ফ্যামিলির নাম ভোটার লিস্ট থেকে বাদ দেবার চেষ্টা করেছিলেন। ওঁরা যে মিথ্যাবাদী প্রমাণিত হয়েছে। আজকে অজিতবাবু এখানে এসে অন্য কথা বলছেন। আমি এখানে দাঁড়িয়ে অসত্য কথা বলছি না, সত্য কথা বলছি। ওঁরা ১৯৭২ সালে যে রিগিং করেছিলেন তার নমুনা আছে। আমার সঙ্গে যে-কোন সদস্য চলুন আমি সেটা প্রমাণ করে দেব। ১৯৭২ সালের নমুনা অনুসারে ১৯৮২ সালে রিগিং করার ব্যবস্থা করেছিলেন। আমাদের পুরো ফ্যামিলির নাম বাদ দেওয়া হয়েছিল। আমি চ্যালেঞ্জ করে বলছি, আমার সঙ্গে চলুন আমি দেখিয়ে দেব। আমাদের ওখানকার বহু ফ্যামিলির নাম বাদ দেওয়া হয়েছে ভোটার তালিকা থেকে। যারা বাদ দিতে চায় তারা নিশ্চয় শান্তিপূর্ণ নির্বাচন চায় না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে ওঁরা মাঠ থেকে এসেছেন। নির্বাচনের উপর অনেক বক্তব্য বলে সাফল্যলাভ করতে পারেননি, মিথ্যা কথা বলে সাফল্য অর্জন করতে পারেননি বলেই সেই ক্ষোভটা এখানে এসে ঝাড়ছেন। বিধানসভায় দাঁড়িয়ে সেই ক্ষোভটা ঝাড়তে গিয়ে কি করলেন? ওঁরা নিজেরাই জাতীয় পতাকার অবমাননা করলেন। রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য না রেখে জাতীয় পতাকার অবমাননা করলেন। গোটা ভারতবর্ষকে ওঁরা অপমানিত করলেন। সেই জন্য ওখান থেকে ইন্দিরা গান্ধী ধমক দিয়ে বললেন, হাউসে তোমরা গঠনমূলক সমালোচনা কোরো, অশালীন কিছু বোলো না। তোমরা যে উপদ্রব করেছো, সেই উপদ্রব আর কোরো না। এই যে সুব্রতবাবু চীৎকার করছেন, উনি প্রাক্তন মন্ত্রী ছিলেন, উনি এতটুকু সৌজন্যবোধ, ভদ্রতা, শালীনতাবোধ পর্যন্ত ভুলে গেছেন। এখানে এসে কেবল হৈচৈ করছেন। এটা নিশ্চয় সংবিধান বিরোধী বলে আমি মনে করি। ওঁদের মত প্রাক্তন মন্ত্রী এখানে বক্তব্যের মাঝখানে চীৎকার করছেন সৌজন্যবোধ ভুলে গিয়ে। স্যার, আমার

আরো অনেক কিছু বলার ছিল, সময় অভাবে বলা হল না। আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুব্রত মুখার্জি:** স্যার, অন এ পয়েন্ট অব ইনফরমেশন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ, আপনি আমাকে একটু বলার সুযোগ দিয়েছেন—স্যার আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকের সংবাদপত্রে দেখলাম আমাদের জনৈক মন্ত্রী যতীন চক্রবর্তী ফুটবল খেলা দেখতে ২৫ দিনের জন্য বিদেশে যাচ্ছেন। স্যার, কোন অভিযোগ নয়, বিষয়টি বিচার করার জন্য অনুরোধ করছি। স্যার, উনি একটা গুরুত্বপূর্ণ দপ্তরের মন্ত্রী। স্যার সারা ভারতবর্ষে এই রকম কোন রেকর্ড নেই—স্বাস্থ্যের কারণে বিদেশ যায় সেমিনারে যায়, জাতীয় কোন প্রোগ্রামে যায়, রাজনৈতিক কাজে বিদেশ যায় স্পেনে ফুটবল খেলা দেখতে ২৫ দিনের জন্য মন্ত্রী যাচ্ছে—এই রকম কোন রেকর্ড নেই। যতীন চক্রবর্তী সেই রেকর্ড করলেন। স্যার, উনি জীবনে কোন দিন ফুটবলে পা দেন নি। পেলের খেলা দেখার জন্য যাচ্ছেন। মন্ত্রীরা অন্যের আমন্ত্রণ নিতে পারেন। নিজের টাকায় যেতে পারেন। কিন্তু তিনি সরকারী টাকায় যেতে পারেন কিনা—স্যার, এই ব্যাপারে একটা তছরূপের মামলা নিয়ে আসা উচিত।

**মিঃ ডেপুটি স্পীকার:** আজকে রমজানের ২ তারিখ আছে। এখন ৬-১৯ বাজে। ৬-২৯ মিনিটে এফতারের জন্য আমি এখন হাউস এ্যাডজোর্ন করছি। ৬-৪৫ মিনিটে আবার হাউস বসবে।

**(At this stage the house was adjourned till 6.45 P.M.)**

**(After adjournment.)**

[ 6.45—6.55 P. M. ]

**শ্রীশান্তিরাম মাহাতো:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৪ তারিখে মাননীয় রাজ্যপাল মহাশয় এই হাউসে যে বক্তব্য রেখেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমরা যে সংশোধনী এনেছি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, রাজ্যপাল মহাশয়ের ভাষণে এবারের নির্বাচনকে শ্রেষ্ঠ নির্বাচন বলে আখ্যা দেওয়া হয়েছে। স্যার, রিগিং নিয়ে আমাদের পক্ষ থেকে হাউসে অনেকেই

বলেছেন—সেখানে ভোটার লিস্ট থেকে আরম্ভ করে শেষ পর্যন্ত যে ব্যাপক কারচুপি হয়েছে সেকথা আমাদের সবাই বলেছেন। রিগিং যে হয়েছে সেটা খুবই সত্য কথা। তবে এবারে জ্যোতিবাবু রিগিং-এর পদ্ধতিটা একটু পাল্টে দিয়েছেন। স্যার, আপনার মাধ্যমে ওঁদের বলি, আপনারা যে এতসব এসেছেন এবং এখানে এসে যে গলা চড়িয়ে বলছেন জনগণের সমর্থন নিয়ে এসেছেন, তা কিন্তু নয়। স্যার, এবারে জনগণের সমর্থন দু' ভাগে ভাগ হয়েছিল—একটা বি. জি. প্রেস থেকে এসেছিল এবং আর একটা সরস্বতী প্রেস থেকে এসেছিল। সরস্বতী প্রেসের সমর্থন নিয়ে আপনারা এসেছেন, আর আমরা এসেছি বি. জি. প্রেসের সমর্থন নিয়ে। রিগিং যে সর্বত্র ব্যাপকভাবে হয়েছে লক্ষ লক্ষ ব্যালট পেপার পাওয়াই তার প্রমাণ। কাজেই ভোটে যে রিগিং হয়েছে সেটা আর অস্বীকার করে লাভ নেই। এরপর আইন-শৃঙ্খলার কথা। আমরা বলছি আইন-শৃঙ্খলা ভেঙ্গে গিয়েছে, আর সরকারপক্ষ বলছেন ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় এ রাজ্যে আইন-শৃঙ্খলার পরিস্থিতি ভালো। আমি কিছুদিন থেকেই লক্ষ্য করছি যে, এই হাউসে আমরা উভয়পক্ষ আইন-শৃঙ্খলার অবনতিজনিত ঘটনার উল্লেখ করার কম্পিটিশনে নেমে গেছি। আমরা যখনই এরাজ্যের আইন-শৃঙ্খলার অবনতির কথা উল্লেখ করছি তখনই সরকারপক্ষ থেকে অন্যান্য রাজ্যের কথা এখানে উল্লেখ করা হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে এখানে অন্য রাজ্যের কথা উল্লেখ করা উচিত নয় এবং আমরা তা করতে আসিনি। এ রাজ্যে খুন, জখম, ডাকাতি দৈনন্দিন ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। পুরুলিয়া জেলার প্রত্যেকটা রাস্তায় প্রতিদিন চুরি, ডাকাতি হচ্ছে। (সরকার পক্ষের জনৈক সদস্য: চিঠিটার কি হলো?) আপনারা এনকোয়ারী করুন না, তাহলেই জানতে পারবেন।

রাজ্যপালের ভাষণের মধ্যে নিজেদের ভুলত্রুটি স্বীকার করা উচিত ছিল, স্বীকার করতে অসুবিধা কোথায়? একথা বলা উচিত ছিল যে, আমরা কোনও উন্নয়নমূলক কাজ করতে পারিনি। আপনারা রাজ্যপালকে দিয়ে বলাতে পারতেন যে, আমাদের সরকার অনেক কাজই করেছে, আবার অনেক কাজ করতে পারেনি। কিন্তু আপনারা এসব কিছুই বলেন নি। রাজ্যপাল সরকারের গুণাগুণের কথা বলেছেন, সেই সঙ্গে দুর্বল শ্রেণীর মানুষের জন্য এবং অনুন্নত শ্রেণীর মানুষের জন্য অনেক কিছু করেছেন। অথচ দেবব্রতবাবু গত হাউসে পঞ্চায়েতে দুর্নীতি হচ্ছে বলে একটা স্টেটমেন্ট দিয়েছিলেন এবং তার জন্য তিনি ব্যবস্থা গ্রহণ করতে চেয়েছিলেন, কিন্তু আজকে পর্যন্ত আলিমুদ্দিন ষ্ট্রীট থেকে তাঁকে কোনও ব্যবস্থা গ্রহণ করতে দেওয়া হয় নি। আমার এলাকায় একজন ফরোয়ার্ড ব্লকের পঞ্চায়েত প্রধান ৮৬,০০০ টাকা

তছরূপ করে ১০ দিন হাজত বাস করেছে, অথচ সেই পঞ্চায়েতকে এখনো সুপারসিড করা হয় নি। দেবব্রতবাবু ইতিপূর্বে বলেছেন যে, ৪টি পঞ্চায়েতকে সুপারসিড করা হয়েছে, কিন্তু পুরুলিয়া জেলার জয়পুর পঞ্চায়েত সমিতির প্রধান অধর কুমার ৮৬,০০০ টাকা তছরূপ করে ১০ দিন হাজত বাস করেছে, অথচ সেই পঞ্চায়েত সমিতিকে সুপারসিড করা হয় নি।

আজকে গ্রামাঞ্চলের রাস্তাঘাটের অবস্থা কি? কোন গ্রামে কোন গাড়ি ঢুকতে পারে না, এ্যাম্বুলেন্স গ্রামে গিয়ে কোন রুগীকে নিয়ে আসতে পারে না। এর ফলে আজকে গ্রামের মানুষ সময় মত চিকিৎসার সুযোগ পর্যন্ত পাচ্ছে না, বিনা চিকিৎসায় মারা যাচ্ছে। আজকে পশ্চিমবাংলায় এ জিনিস চলছে, অথচ এর প্রতিকার করার কথা বললেই সরকার পক্ষ থেকে বলা হচ্ছে, আমরা জনগণের রায় নিয়ে এসেছি। আমি সম্পূর্ণ দায়িত্ব নিয়ে বলতে পারি যে, গত ৫ বছরে পুরুলিয়া জেলার কোথাও এক ইঞ্চিও রাস্তা হয় নি। এমন কি যেসব জাতীয় সড়ক ছিল সেগুলি পর্যন্ত ভেঙে চুরমার হয়ে গেছে। এসমস্ত বিষয়ে রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ থাকা উচিত ছিল। যতীনবাবু এখানে বসে আছেন, তাই আমি এগুলি তাঁর অবগতির জন্য উল্লেখ করছি।

স্বাস্থ্য দপ্তরের অবস্থাও অত্যন্ত শোচনীয়। জেলা স্তরের হাসপাতালগুলি পর্যন্ত নরককুণ্ড হয়ে রয়েছে। আমার এলাকায় ১৯৭২ থেকে '৭৭ সালের মধ্যে তিনটি প্রাইমারী হেলথ সেন্টার হয়েছিল, কিন্তু বর্তমানে তিনটির মধ্যে মাত্র একটিতে স্টাফ আছে। আমার জেলায় একটি মাত্র হাসপাতাল আছে, সেটির এমনই অবস্থা যে, ছাদ ভেঙে চোরে চুরি করে নিয়ে গেছে। আমরা পুলিশ সুপারকে জানিয়েছি, কিন্তু এখনো পর্যন্ত কোন ব্যবস্থা হয় নি। এসব জিনিস আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে থাকা উচিত ছিল। তাই আমি এই ভাষণের বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানিয়ে এবং এই ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার:** আরো কয়েকজন বক্তার বক্তৃতা বাকি আছে এবং তাঁরা সবাই সরকার পক্ষের সদস্য, কিন্তু আমাদের হাতে সময় খুব কম থাকার জন্য আমি আর তাঁদের বক্তৃতা করতে দিচ্ছি না। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে ভাষণ দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী জ্যোতি বসু:** স্পীকার মহাশয়, সময় কম, আমাকে একটু কম করে বলতে

হবে। তবে আমার একটা সুবিধা আছে, রাজ্যপালের বক্তৃতার ওপর আমরা যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব রেখেছি তার ওপর বিরোধী পক্ষের যে সমস্ত বক্তৃতা শুনলাম সে সমস্ত বক্তৃতায় তাঁরা মূলতঃ দু'টি বিষয়ের ওপর আলোচনা করেছেন। সুতরাং আমি সে দু'টি বিষয়ের ওপরই কিছু বলব। আমার আর একটা সুবিধা হ'ল যে, আমাদের পক্ষ থেকে যাঁরা বক্তৃতা দিয়েছেন তাঁরা ইতিমধ্যেই বিরোধী পক্ষের বক্তব্যের অনেক বিষয়ের জবাব দিয়ে দিয়েছেন। সুতরাং তাতেও আমার কাজ একটু সংক্ষেপ হয়েছে।

[ 6.55—7.05 P.M. ]

প্রথমে আমি যেটা বলেছিলাম তাই হয়েছে। বিরোধীপক্ষে এঁরা যদি কিছু একটা পান বলে মনে করেন সেটা নিয়েই নাচানাচি করেন, নিজেরা নিজেদের বুদ্ধিতে কিছু করেন না। কাগজে বেরিয়েছে কি, না ভোটার লিস্টে হীরেন মুখার্জীর নাম নেই। এখানে সবই বলা হচ্ছে, এতেই প্রমাণ হয়ে গেল। আমি সমস্তই খোঁজ নিয়েছি। হীরেনবাবু আজ ৩ বছর ধরে এখানে থাকেন না, দিল্লীতে থাকেন, দিল্লীর ভোটার লিস্টে কেন নাম নেই তার জবাবদিহি আমি করতে পারব না। তাঁর ছেলে, ছেলের স্ত্রী তাঁদের ভোটার লিস্টে নাম উঠেছে, ওঁরা ঠিক উল্টোটা বলছেন। সুপ্রীম কোর্ট বলেছেন, আমরা বলেছি যে, ইলেকশন কমিশন মোটামুটি ভোটার লিস্ট ঠিক করেছেন। ওঁরা ঠিক উল্টোটা বলছেন, আমাদের পক্ষের যাঁরা আছেন আমরা তাদের নাম বাদ দেবো কেন? সবাই নাকি সরকার পক্ষের লোক, সরকারকে সমর্থন করেন এই সব আজগুবি কথা শুনতে হচ্ছে। শুনেছিলাম তো নির্বাচন সম্বন্ধে কোন কথা হবে না, কিন্তু সবাই যখন নির্বাচন সম্বন্ধেই বললেন তখন আমাকেও বলতে হবে। রাজ্যপালের বক্তব্য বললে প্রথমেই হচ্ছে নির্বাচন। আমি লক্ষ্য করছি যে, হিটলার এবং গোয়েবলস, তাঁদের প্রচারমন্ত্রী যাঁরা ছিলেন সেই ৩০ দশকে তাঁরা বলতেন, তাঁদের থিয়োরী এবং থিসিস ছিল যে সাধারণ মানুষ, তাদের অত বুদ্ধি নেই এবং একটা মিথ্যা কথা যদি বড় করে বলা যায়—বিগ লাই—তাহলে কিছু লোক নিশ্চয়ই বিশ্বাস করবে। ওঁরা এটারই পদাঙ্ক অনুসরণ করতে চলেছেন দেখতে পাচ্ছি। আমি অন্য কিছু বলবার আগে আমার আর একটা বিষয়—একটা আনন্দের বিষয় যে, আমি একটা বই লিখেছিলাম সাবভারশান অফ পার্লামেন্টারী ডেমোক্রেসী ইন ওয়েস্ট বেঙ্গল, ঐ ১৯৭২ সালের পরে। প্রথমে সেটাকে তখন ওঁরা আমল দেননি, এখন সেটা থেকে উদ্ধৃতি দিচ্ছেন, কারণ আনন্দবাজার ওঁদের বলে দিচ্ছেন। তার

থেকে এ্যামংস্ট আদার থিংস আমি একটা বিষয়ের অংশ সেখানে দিয়েছিলাম সেটা পড়ে দিচ্ছি :

In a note to the Central Congress Leadership some leaders of the ruling Congress in West Bengal have stated "...it would have been much more honourable for the Congress to come back to power with a strength of 150 to 160 in a House of 280 through free and fair elections. The victory resulting from rigged election brought now glory to the Party. It would be impossible to prove the rigging of the elections in a court of law. Still it can be said without hesitation that the conscious people are hanging their heads in shame for being deprived of the right of franchise for terroristic and other unfair means".

এটা হয়েছিল ঐ ১৯৭২ সালে। এখন এটাকে বলে রিগিং। ওটা ১৯৭২ সালে হয়েছিল, এই বইটাতে ছিল এর অর্থ ওঁরা বুঝেছেন কিনা জানিনা, আর এই গল্পটা কতদিন চালাবেন জানিনা। ওঁরা দিল্লী ছুটেছেন, দিল্লীর টেলিভিসন ওঁদের ডেকে নিচ্ছেন এবং ওঁদের পক্ষ নিয়েই বলছেন যে রিগিং, রিগিং, রিগিং।

এটা শুধু ওঁরাই করেন নি, ওঁরা তো চুনোপুঁটি। ওঁরা প্রধানমন্ত্রীকে এনে, প্রধানমন্ত্রীকে দিয়ে বোলপুরে বলালেন যে, ইলেকটোরাল রোলে শতকরা ৩০ ভাগ হচ্ছে ভুয়া ভোটার।

আর তিনি বললেন যে, পশ্চিমবাংলার সরকারের উচিত হচ্ছে এই ভোটার লিস্ট ঠিক করে দেওয়া। তার পরের দিন ওনার সঙ্গে আমার দেখা হয়। আমি ওনাকে জিজ্ঞাস করি যে, আপনি হিসাবটা করলেন কি করে ? এখনও তো ফাইনাল রোল দেওয়া হয় নি যে, তিন কোটি ভোটার। আপনি কি করে জানলেন যে, শতকরা ৩০ ভাগ ভুয়া ভোটার ? উনি আমাকে বললেন যে, আমি আর কি করে দেখবো, কংগ্রেসের নেতারা আমাকে বলেছেন। সেই জন্য আমি এটা বলেছি। আমি বললাম, আমাকে কি করে বললেন যে, আমি ঠিক করে দেব ভোটার লিস্ট ? এটা তো সংবিধানের ব্যাপার, আমার তো কোন এক্তিয়ার নেই, আপনি তো সংবিধান জানেন। তিনি বললেন যে, না, আমার এটা ভুল হয়ে গেছে। এটা প্রেস কনফারেন্সে আমি বলিনি। ভোটার লিস্ট কারা তৈরী করেন ? ভোটার লিস্ট যাঁরা তৈরী করেন তাঁদের মধ্যে এক-তৃতীয়াংশ হচ্ছে সরকারী কর্মচারী, তারপর আছে পশ্চিমবাংলার শিক্ষক, আর আছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কিছু নাম নেওয়া হয়। তারপর যারা সেনসাস করেছিল ১০ বছর আগে তাদের একটা লিস্ট আছে, তাদের মধ্যে অনেকে হয়ত এখনও চাকুরী পায়নি, তাদের নেওয়া হয়। তাদের প্রতিশ্রুতি দেওয়া ছিল যে, আমাদের যদি কাজের কোন অসুবিধা হয় তাহলে ওদের

কিছু কিছু নিতে হবে। এরা কংগ্রেস নিয়োজিত লোক ছিল, এদের মাধ্যমে লোক গণনা করা হয়েছে। এদের গণনার দ্বারাই ভোটার লিস্ট তৈরী হয়েছে। এই ভোটার লিস্ট নিয়েই আবার ওঁরা হাইকোর্ট, সুপ্রিম কোর্টে গেলেন। ওঁদের মধ্যে এখানে ২/৩ জন আইনজীবী আছেন এবং ওঁদের আরো বড় বড় ব্যারিস্টার আছেন তাঁরা হলেন কংগ্রেসী নেতা। তাঁরা গেলেন সুপ্রিম কোর্টে এবং সুপ্রিম কোর্টে গিয়ে আমাদের সমস্ত পশ্চিমবাংলাকে অপমান করে একটা বিবৃতি দিলেন। কংগ্রেসের একজন নেতা সেই বিবৃতি দিয়েছে এবং সেটা হচ্ছে যে, পশ্চিমবাংলার লোক দিয়ে ভোটার লিস্ট তৈরী করা যাবে না, তারা সবাই দুর্নীতিগ্রস্ত। যখন এটা বলা হ'ল, তারপর সুপ্রিম কোর্টের জজ বললেন, সুপ্রিম কোর্টের প্রধান বিচার বিভাগ বললেন যে, আমরা এটা বিশ্বাস করি না। যেখানে পশ্চিমবাংলায় এতদিন ধরে স্বাধীনতার পর ভোটার লিস্ট তৈরী করেন সরকারী কর্মচারী, শিক্ষক ইত্যাদি, তারা সবাই দুর্নীতিগ্রস্ত হয়ে গেল এটা আমরা বিশ্বাস করি না। এটা শুধু আমাদের মান-সম্মান নয়, সারা পশ্চিমবাংলার মান-সম্মান নষ্ট হয়েছে। তারপর হচ্ছে যে, ওঁরা মামলায় ভোটার লিস্টের কথা বললেন। আপনারা জানেন যে, মামলাতে ওঁরা গিয়ে জজকে গালাগালি আরম্ভ করে দিলেন, যেমন এখানে ওরা করছে। জজ বললেন আপনাদের ক্ষমা চাইতে হবে—অশোক সেন এণ্ড কোম্পানিকে। তার পরের দিন গিয়ে ক্ষমা চাইলেন। তারপর সুপ্রিম কোর্টের জাজমেণ্টে বলতে হ'ল Voter lists were correctly prepared and there was no basis for any complaint that electoral rolls were rigged. আমরা বেঁচে গেলাম, পশ্চিমবাংলার নির্বাচকমণ্ডলী বেঁচে গেলেন তারপর নির্বাচন হ'ল এবং তার ফলাফল আপনারা দেখেছেন এবং এই চিৎকার শুনছেন। এখানে নির্বাচন সম্বন্ধে অভিযোগ হয়েছে—এই অভিযোগ সুপ্রিম কোর্ট এবং হাইকোর্টের উপর নির্ভর করে, এটা কি আপনারা জানেন না?

[ 7.05—7.15 P. M. ]

এখানে অভিযোগটা হচ্ছে বামফ্রন্ট সরকারের অসপিসাসে নির্বাচনটা হওয়া ভয়ঙ্কর অপরাধ। তাদের আসল উদ্দেশ্য ছিল তাদের অসপিসাসে নির্বাচন হবে এবং তারা সরকারে আসবে। কিন্তু যে সরকার ক্ষমতায় থাকে তাদের অসপিসাসে নির্বাচন হবে এটাই তো হচ্ছে আমাদের দেশের ব্যবস্থা। অথচ এটাতে ওরা বলছে, আমাদের ক্ষেত্রে এটা নাকি অপরাধ, ওদের নিয়ন্ত্রণে নির্বাচন হওয়া উচিত ছিল। অর্থাৎ রাষ্ট্রপতির শাসনাধীনে কংগ্রেসী নিয়ন্ত্রণাধীনে নির্বাচন হবে, এই

ছিল ওদের উদ্দেশ্য। নির্বাচন ওদের নিয়ন্ত্রণাধীনে না হয়ে যদি আমাদে নিয়ন্ত্রণাধীনে হয়, এতে কি এসে যায়? এর অর্থ আমি বুঝতে পারছি না। এ সম্পূর্ণভাবেই নির্বাচন কমিশনারের এক্তিয়ারের ব্যাপার।

**মিঃ স্পীকার :** আমাদের যে সময় নির্দিষ্ট ছিল, তাতে কাজ সম্পূর্ণ করা যা না, সেজন্য সদস্যদের কাছে ৪৫ মিনিট সময় বাড়িয়ে দেওয়ার জন্য অনুরো জানাচ্ছি। আশা করি, সকলে এটি অনুমোদন করবেন।

( সকলে এই বাড়তি সময় অনুমোদন করলেন )

**শ্রীজ্যোতি বসু :** এখানে নির্বাচন নিয়ে ইলেকশন কমিশন খুব চিন্ত ছিলেন। আশঙ্কা ছিল, কংগ্রেসীরা গোলমাল করতে পারেন। নকশালরা ও বলেছিল নির্বাচন করতে দেবে না। এছাড়া দার্জিলিং অঞ্চলে বিভিন্ন বিচ্ছিন্নতাবাদী রয়েছে, তারাও নির্বাচন হতে দেবে না বলেছিল। এইরকম অবস্থায় নির্বাচ অনুষ্ঠান করতে যাওয়ার রিস্ক ছিল। কারণ আমাদের হাতে যে পুলিশ ছিল তা হবে না দেখে আমরা কেন্দ্রের কাছে পুলিশ চেয়েছিলাম। এমন অবস্থায় কেউ কে আমাকে বলেছিলেন, আপনি এত ঝুঁকি নিচ্ছেন কেন। কেন্দ্রের কাছে পুলি চাইলে তারা ঠিকমত দেবে না, এছাড়া স্থানীয় কংগ্রেসীদের কাছেও সহযোগিত চাইতে হবে। কারণ এ সময়ে আপনাকে তো দেখতে হবে নিবাচনকে যেন কেউ লণ্ডভণ্ড করতে না পারে—শান্তিপূর্ণ নিবাচন যাতে হয় তা আপনাকে দেখতে হবে এটা পশ্চিমবাংলার সম্মানের প্রশ্ন। সেজন্য ১৪ হাজারের মত পুলিশ বিহার অন্ধ্র, উড়িষ্যা থেকে আনতে হয়েছিল। ঐ সমস্ত জায়গা থেকে সি. আর. পি, বড়ার সিকিউরিটি ফোর্স যাঁরা এসেছিলেন, তাঁরা সবাই পশ্চিমবাংলায় এসে কমিউনিস্ট হয়ে গিয়েছিলেন কিনা আমি বলতে পারব না। নির্বাচনের সময়ে আমরা দেখলাম কেন্দ্র থেকে সুপারভাইজার পাঠানো হল পর্যবেক্ষণের জন্য। এটা ১৯৮০ সাল থেকে চলে আসছে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অফিসার এবং এখানকার অফিসারদের পর্যবেক্ষক হিসাবে ইলেকশন কমিশন ঠিক করে দিয়েছিলেন। তারা কাউন্টিং-এর জায়গায় সর্বক্ষণই ছিলেন। আমাদের দলের এজেন্টরাও উপস্থিত ছিলেন সেখানে। ভোট গণনা থেকে সীল হওয়া পর্যন্ত ঐ সমস্ত পর্যবেক্ষকরা কাউন্টিং-এর জায়গায় উপস্থিত ছিলেন। আমি খোঁজ নিয়ে জেনেছি, দিল্লীতে তারা কেউ কমপ্লেন করেন নি ভোটে রিগিং হয়েছে বলে। ১৯৮০ সাল থেকে এখন

যন্ত দু'লাখ ভোটার বেড়েছে, ফলে ৩ হাজার পোলিং বুথ বাড়াতে হয়েছিল। যাতে ৭৭০ জন ভোটার এক এক জায়গায় ভোট দিতে পারে সেজন্য বুথের সংখ্যা বাড়াতে হয়েছিল। আগে ছিল ৮৬১ জন ভোটার এ্যাটাচ টু ইচ পোলিং বুথ। আর এবারে ৭৭০ জন, যাতে মানুষের ভোট দিতে সুবিধা হয়। ১৯৮০ সালে লোকসভার নির্বাচনে হিসাব করে দেখা গেছে, যে পোলিং বুথ ছিল, যে ভোট পড়েছে তাতে ৬০৯ জন ভোট দিয়েছেন এক একটা পোলিং স্টেশনে। এবারে সেখানে দিয়েছেন ৫৯২ জন। অর্থাৎ কমে গেল। এমন ভাবে ব্যবস্থা রাখা হয়েছিল যাতে লোকের ভোট দিতে সুবিধা হয়। কিন্তু বুথে ভোটের পরিমাণ কমে গেছে। ওঁরা ৬০১ সালের কথা বলছেন না। সে সময়ে আমার এখানে দেখেছিলাম ১১॥টার মধ্যে নির্বাচন শেষ, আর অন্যান্য জায়গায় বেলা ১ টা থেকে ১॥ টার মধ্যে শেষ হয়ে গেছিল। এবারে ভোট নেওয়া শুরু করা হয়েছিল ৭ টা ৭॥ টার সময়ে, আর শেষ হয়েছিল ৪ টার পরে। কাজেই যাদের ভোট দেবার ছিল, তাঁরা ভোট দিয়েছেন। ১৯৮০ সালে লোকসভার নির্বাচনে ভোট পড়েছিল ৭০ ভাগ। এবারে ভোট পড়েছে ৭৬-৭৭ ভাগের মত, কয়েক জায়গাতে কয়েক পার্সেন্ট বেশীও পড়েছে।

১৯৭৭ সালে ১৪ পার্সেন্টের বেশী ভোট হয়ে গেল। এইজন্য আশ্চর্য হবার কিছু নেই। আমার যে বইটা আমি লিখেছি সেটাকে ওঁরা বাইবেল বলে আখ্যা দিয়েছেন। আমার যে বইটা তার নাম সাবভারশান অফ পার্লামেন্টারী ডেমোক্রেসী ইন ওয়েস্ট বেঙ্গল। এই বইটাতে ভোট দিতে কত সময় লাগে তা লেখা আছে। সেখানে বইটাতে বলা হচ্ছে যে, এক মিনিট লাগে একটি ভোট দিতে। অর্থাৎ প্রথম এক জনকে ২৯ টি কাগজ নিতে হয়, তাতে সই করতে হয়। তারপরে ভোট দেয়। কিন্তু দ্বিতীয় জনকে ভোট দিতে সেরকম সময় লাগে না, কারণ তখন চেনের মত এটা চলতে থাকে। তাছাড়া গ্রামেগঞ্জে থাম ইমপ্রেশান দিয়ে ভোট দেওয়া হয়। তাতে ভোটারদের ভোট দিতে কম সময় লাগে। তারপরে রাজ্যপাল বলেছেন এখানে শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে। শান্তিপূর্ণ যে হয়েছে একথা ওঁরা স্বীকার করছেন। আনন্দবাজার পত্রিকা যখন বললেন যে, আপনারা কংগ্রেসীরা মূর্খ ছিলেন, তাই মারামারি করেছিলেন, পিস্তল ব্যবহার করেছিলেন এবং হামলা করেছিলেন এবং ১ টার মধ্যে ভোট শেষ করে দিলেন। অথচ ওরা কত চালাক দেখুন তো, ওরা শান্তিপূর্ণভাবে ভোট নিলেন, কিন্তু ভেতরে ভেতরে ব্যালট বাক্স হটাতে শুরু করলেন। কিন্তু ভোটাররা ভোট দিয়েছেন বিকেল সাড়ে ৪ টে পর্যন্ত। তাহলে এটা ধরে নিতে হয় এবসার্ড প্রোপাগাণ্ডা। ১৯৮০ সালে যে লোকসভা নির্বাচন হয় তখন যে ভোট দেওয়া হয়েছিল তাতে ৪২ টি আসনের মধ্যে ২০ টি আসনে আমরা ৭৪ থেকে ৭৫ ভাগ ভোট

পেয়েছিলাম। তখন তো রিগিংয়ের কথা হয় নি? ৭৪ ভাগ থেকে ৭৫ ভাগ বেশী সিট আমরা পেয়েছিলাম। তাহলে ১৯৭৭ সালে ভোটের ক্ষেত্রে ৫৬ ভাগ ভোট পড়লো সেখানে, অর্থাৎ লোকসভার নির্বাচনে ৭০ ভাগ তার মানে ১৪ পার্সেন্ট বেশী হল। এখন তাহলে ৭০ ভাগ থেকে ৭৬ ভাগ ভোট সেটা হতেই পারে। তারপরে এক্সটারনাল রিভিশন হয়েছে। ভুয়ো ভোটার ধরার জন্য হাউস টু হাউস ইনোমিরেশন হয়েছে। আমার আরেকটা জিজ্ঞাস্য যে, আমরা যদি রিগিং করবে তাহলে ৬ টি মন্ত্রী হারিয়ে এলাম কেন? এবং তাঁদের হারিয়ে অবাঞ্ছিত কতকগুলি লোক এসে গেল কি করে? মালদহ থেকে আপনারা অর্থাৎ কংগ্রেসীরা ৮০ থেকে ৮৫ ভাগ বেশী সিট পেলেন। সেখানেও কি রিগিং করেছিলাম? লেফট ফ্রন্ট কে সেখানে পেল না, আরেকটি জায়গাতেও ৭৮ থেকে ৮৫ ভাগ বেশী ভোট আপনারা পেয়েছেন। সেখানেও কি রিগিং? আর পশ্চিম দিনাজপুরে ৭৫ থেকে ৮১ ভাগ ভোট তুলনামূলক ভাবে বেশী পেয়েছেন আপনারা। এখানে কি রিগিংয়ের ব্যাপারে আপনারা আমাদের অফিসারদের সঙ্গে সহযোগিতা করেছিলেন?

[7.15—7.25 P.M.]

তারপর বনগাঁ, মথুরাপুর, বাদুড়িয়া ইত্যাদি সমস্ত জায়গায় ৮০ থেকে ৮৮ ভাগ ভোট পড়েছে। পাঁচলায় ৮১ ভাগ ভোট পড়েছে, সেখানে কংগ্রেস জিতেছে সিঙ্গুর, পুরশুড়ায় ৮২ ভাগ ভোট পড়েছে, সেখানেও কংগ্রেস জিতেছে। মেদিনীপুরের ২/১ টা জায়গায় এরকম হয়েছে। আমি হিসেব করে দেখলাম ২ টি কংগ্রেস মিলে ৫৩ জন এসেছেন, তার মধ্যে ২৯ জন জিতেছেন যেখানে ৮০ ভাগ ভোট পড়েছে এসব জায়গায় রিগিং ওঁরা করলেন। সেজন্য বলছি নিজেদের বুদ্ধিতে চলুন। আনন্দবাজার আপনাদের বুদ্ধি দিচ্ছে। আনন্দবাজারে দিনের পর দিন বের হল নির্বাচন হবে না, এখানে রাষ্ট্রপতি শাসন হবে এবং কংগ্রেসীরা সেগুলি বিশ্বাস করলেন বলে তাঁরা ঠিক তৈরী হতে পারলেন না—হলে হয়ত আরও ২/৪ টি সিট বেশি পেতেন। নিজেদের মস্তিষ্ক একটু ব্যবহার করুন, অপরের উপর নির্ভর করবেন না। (গোলমাল) রাগ করবার কিছু নেই। আমাদের বন্ধুদের বলছি এদের উপর রাগ করবেন না, বরং একটু করুণা দেখান। এদের জ্যোতিষীরা বলেছিলেন, রাজীব গান্ধীকে দিয়ে বলিয়েছিলেন যে, ১৬০ টি সিট ওঁরা পাবেন। একটা পরাজিত দলের আর্তনাদ আমরা শুনছি। কিন্তু মানুষ আপনাদের আমল দেবে না। এটাই হচ্ছে প্রথম কথা। দ্বিতীয় বিষয়, আইন-শৃঙ্খলা। (গোলমাল) সেখানে সমস্ত

অসত্য কথা বলা হয়েছে। বেশীর ভাগ ক্ষেত্রে দেখলাম ওঁরাই আইন-শৃঙ্খলা বিঘ্নিত করার চেষ্টা করছেন। বিভিন্ন জেলার যে খবর তাতে ওঁরাই দায়ী। ( গোলমাল )

[ 7.25—7.30 P. M. ]

( তুমুল হট্টগোল )

( কংগ্রেস বেঞ্চ থেকে কতিপয় সদস্য একসঙ্গে বলতে উঠলেন )

**শ্রীঅজিত কুমার পাঁজা :** অন এ পয়েণ্ট অব অর্ডার, স্যার।

**মিঃ স্পীকার :** আমি পরে শুনব, আপনি এখন বসুন।

**শ্রীজ্যোতি বসু :** নির্বাচনের ৩/৪ মাস আগে কংগ্রেসীরা মালদহে প্রচার করেছিলেন যে, ৩৫ জন কংগ্রেসী খুন হয়েছে। আমি সমস্ত রিপোর্ট নিয়ে দেখলাম নির্বাচনের আগে ৩/৪ মাসের মধ্যে একজনও খুন হয় নি। এতবড় অসত্য কথা এঁদেরই মন্ত্রীরা প্রচার করেছেন মালদহে যে খুন হয়েছে, রাজীব গান্ধীকে দিয়ে এইসব কথা বলিয়েছেন, পরে আমি রিপোর্ট নিয়ে জেনেছি যে, একজনও খুন হয়নি।

( তুমুল হট্টগোল )

নির্বাচনের পরে কংগ্রেস থেকে বলা হয়েছে যে, ৪০ জন মারা গেছে কংগ্রেসের। সর্বৈব মিথ্যা কথা, ৭ জন মারা গেছে। বাঁকুড়া, মেদিনীপুর, নদীয়ায় ৩ জন কংগ্রেসের লোক মারা গেছে। হাওড়া, মেদিনীপুরে ৩ জন সি পি এম'র লোক মারা গেছে এবং হুগলীতে মার্কসিস্ট ফরওয়ার্ড ব্লকের একজন মারা গেছে।

( তুমুল হৈচৈ )

( **শ্রীসুনীতি চট্টরাজ :** স্যার, থ্রেটনিং দিচ্ছে, অসভ্য কোথাকার, আমরা হাউস বয়কট করব )

( **শ্রীঅমল রায়ঃ** বয়কট করবে তো বয়ে গেল )

( তুমুল গোলমাল )

**শ্রীজ্যোতি বসুঃ** আমরা ভদ্রলোকের মত থাকব। মানুষ থেকে বিচ্ছিন্ন হয়ে সমাজবিরোধী পথে ওরা চলেছে, আইন-শৃঙ্খলার কথা বলে মানুষকে ক্ষ্যাপাচ্ছে, গুণ্ডাদের মোবিলাইজ করছে, এই জিনিস আমরা দেখছি। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষকে আমরা প্রতিশ্রুতি দিয়েছি সমাজবিরোধীদের কার্যকলাপ আমরা করতে দেব না, আপনারা এটা স্থির জানবেন। বাইরে গুণ্ডামী চিৎকার অভদ্রতা—আপনাদের এই জিনিস মানুষ কোনদিন ক্ষমা করবে না। মাননীয় স্পীকার মহাশয়, আমি যা বলেছি প্রতিটি সত্য কথা বলেছি, তাই ওঁদের গায়ে গিয়ে লেগেছে, সেজন্য সবাই চিৎকার করছেন। এই হচ্ছে ভদ্রতা, এই হচ্ছে ডেমোক্রাসি। এই কথা বলে ধন্যবাদসূচক প্রস্তাবের উপর সমস্ত সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** : Now I put to vote all the amendments except Nos. 2, 4, 7 10, 35, 36, 41 to 46, 49 to 51, 70, 77, 78, 81, 82, 83, 84, 97, 135, 136, 168 & 170 on which, I understand, division will be demanded.

Now I put to vote amendment Nos. 2, 4, 7, 10, 35, 36, 41 to 46, 49 to 51, 70, 77, 78, 81, 82, 83, 84, 97, 135, 136, 168 & 170.

The motions were then put and a division taken with the following results

## NOES

Abdur Razzak Molla, Shri
Abdus Sobhan Gazi, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Balai
Banerji, Shri Radhika Ranjan
Barma, Shri Manindra Nath
Basu, Shri Ajit
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Debi Prosad
Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Basu, Shri Subhas
Bera, Shri Pulak
Bhattacharya, Shri Lal Behari
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bose, Shri Biren
Bose, Shri Nirmal Kumar
Bouri, Shri Nabani
Chakrabarty, Shri Ajit
Chakrabarty, Shri Jatin
Chakraborty, Shri Deb Narayan
Chakraborty, Shri Shyamal

Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shri Sailendra Nath
Chowdhury, Shri Gunadhar
Chowdhury, Shri Benoy Krishna
Das, Shri Banamali
Daud Khan, Shri
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghatak, Shri Santi
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Gupta, Shri Jyotsna Kumar
Gupta, Shri Sitaram
Hazra, Shri Haran
Hira, Shri Samanta Kumar
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kujur, Shri Sushil
Kumar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Lama, Shri Dawa
Let, Shri Dhirendra
M. Ansar-Uddin, Shri
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Maji, Shri Swadeshranjan
Majumdar, Shri Sunil Kumar
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Purna Chandra
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mandi, Shri Rampada
Mandi, Shri Sambhunath
Mir Abdus Sayeed, Shri
Mir Fakir Mohammad, Shri
Mohammad Ramjan Ali, Shri
Mohanta, Shri Madhabendu
Moinuddin, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Dinabandhu
Mondal, Shri Raj Kumar
Mandal, Shri Sahabuddin
Mondal, Shri Shashanka Sekhar
Mondal, Shri Sudhansu Sekhar
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sufal
Nanda, Shri Kiranmoy
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Neogy, Shri Brajo Gopal
Nezamuddin Md., Shri
Pal, Shri Bijoy
Panda, Shri Bhupal Chandra
Pande, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Rai, Shri H. B.
Roy, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan
Ray, Shri Matish
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Sattik Kumar
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tarak Bandhu
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Saha, Shri Lakshi Narayan
Sarkar, Shri Kamal
Sarkar, Chri Sailen
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Prabodh Chandra
Sk. Siraj Ali, Shri
Soren, Shri Khara
Tirkey, Shri Monohar
Tudu, Shri Bikram
Uraon, Shri Subodh

## AYES

Abdul Mannan, Shri
Abdur Rauf Answari, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Adhikary, Shri Sisir
Banerjee, Dr. Ambika
Bapuli, Shri Satya Ranjan
Barman, Shri Dipendra
Basu, Dr. Hoimi
Bhunia, Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chandra, Shri Anup Kumar
Chattaraj, Shri Suniti
Chowdhary, Shri Abdul Karim
Chowdhury, Shri Humayun
Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Habibur Rahaman, Shri
Lutfal Haque, Shri
Mahata, Shri Subhas Chandra
Mahato, Shri Shantiram
Mahbubul Haque, Shri
Maity, Shri Mukul Bikash
Md. Shamsuzzoha, Shri
Mishra, Shri Abanti
Misra, Shri Kashinath
Mukherjee, Shri Samar
Mukherjee, Shri Subrata
Panja, Shri Ajit Kumar
Ray, Shri Naba Kumar
Roy, Shri Santi Mohan
Sadhukhan, Shri Tarapada
Sarkar, Shri Dhirendra Nath
Sha, Shri Ganga Prosad
Shaikh Imajuddin, Shri
Sinha, Shri Atish Chandra

## Abstentions

Shri Debaprasad Sarkar
Shri Prabodh Purkait

The AYES being 37 and the NOES 139, the motions were lost.

The motion of Shri Patit Paban Pathak that মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমব বিধানসভায় ১৪ই জুন, ১৯৮২ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন সেজন্য এই স তাঁহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে was then put and agreed to.

[ 7.35—7.45 P. M. ]

## Government Resolution

**Mr. Speaker :** মাননীয় চীফ মিনিস্টার একটা রেজলিউশন আনছেন, তাকে আমি সেই রেজলিউশন মুভ করতে বলছি। I have received a Resolution standing in the name of Shri Jyoti Basu on Israeli aggression in Lebanon and I request him to move it.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move this—a very important Resolution—as a last item of today's proceedings.

"This Assembly condemns the unwarranted and unprovoked aggression against Lebanon and the Palestine Liberation Organisation by Israel. This Assembly also urges upon the Government of India to take further steps so that this attcak may immediately be stopped in the interest of peace in West Asia and for saving the lives and properties of the innocent people of the area. This Assembly takes this opportunity to express solidarity with the freedom-loving people of Palestine and their struggle.

**Shri Abdus Sattar :** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যে প্রস্তাব এই হাউসের সামনে রেখেছেন আমি সেই প্রস্তাব সমর্থন করছি।

**Dr. Zainal Abedin :** Sir, I appreciate the readiness of the Chief Minister and the Leader of the House in accepting our celebrious suggestion with regard to condemnation of Israel for its naked aggression upon Lebanon and Palestine Liberation Organisation. I thank the Leader of the House and thank you also for moving this Resolution in this House which is to be adopted unanimously.

Thank you.

The motion of Shri Jyoti Basu was then put and agreed to unanimously.

**Shri Jyoti Basu :** স্পীকার মহাশয়, এটা কেন্দ্রের ব্যাপার, ওঁদের কাছে এটা যদি পাঠিয়ে দেন তাহলে ভাল হয়।

**Rulings**

**Mr. Speaker :** সেক্রেটারী এটা পাঠিয়ে দেবেন। During this session I received notices of questions of breach of privilege from the following members on the alleged grounds as noted against them :

| *Name of the Member* | **Grounds** |
|---|---|
| 1. Shri Subrata Mukherjee | Police officials described his allegati in the House regarding alleged rape two women in village Murarichak P. S. Sabang as baseless. |
| 2. *Shri Subrata Mukherjee* | *The S. P. Midnapur contradicted* statement in the House on 16.6. regarding alleged rape of two wom in village Murarichak of P.S. Saba thereby lowering him in public estee |
| 3. Shri Ambika Banerjee | The Chief Minister in a public spee gave a wrong impression to the pul that the Congress (I) members torn the national flag and ther lowered the dignity of the House. |
| 4. Dr. Zainal Abedin | His two amendments to the motion Vote of Thanks to the Governor his Address were disallowed. |
| 5. Shri Rajesh Khaitan | Statistical Appendix to the Econo Review was not supplied to members along with Budget papers. |
| 6. Shri Debiprosad Sarkar | The Dainik Basumati in its issue d 15.6.82 published a distorted proce ings of the House about the cond of S.U.C. members during Gover Address. |
| 7. Dr. Harmohan Sinha | Use of certain indecent expressions Dr. Zainal Abedin about a l member and other Left-Front memb |

I have carefully examined the matters raised in these notices in the light established parliamentary practices and conventions. It appears that question of breach privilege is involved in any of these notices. I there withhold my consent to raising of the matters as questions of breach of privi in the House. I may mention here that the Dainik Basumati in its issue d 17th June, 1982 expressed regret and corrected the proceedings as repo in their newspaper on 15.6.82. The matter has accordingly been drop there being no point in pursuing it further.

Regarding the notice given by Dr. Harmohan Sinha I find from a per of the relevant proceedings of the House that Dr. Zainal Abedin during speech on the motion for vote on account in the House on 18.6 82 used cer undignified and indecent expressions such as "রাজনৈতিক চামুণ্ডা" and "রা [illegible]" about a lady member of the House. According to the establis

rliamentary proctice use of such expressions is prohibited. Under Rule 5 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West ngal Legislative Assembly I order expunctions of these expressions from the ɔceedings of the House. But no question of breach of privilege arises in s matter as breaches of conventions, rules and practices are not regarded as ıreaches of privilege.

I have received another notice in which Shri Santashree Chattopadhaya has aised a question of breach of privilege against the Ananda Bazar Patrika for s editorial "বেশী কোনো কথা নয়" ( Beshi Kono Katha Nai ) published in its issue dated 21st June, 1982. The notice is under my consideration. I am asking the Editor of the Newspaper to state what he has to say in the matter. Further action will be taken on receipt of his reply.

এই সেসানে আমি মোশান আণ্ডার রুল ১৮২ এ ১১টি পেয়েছিলাম, ৩টি এ্যাডমিটেড হয়েছে, ৮টি ডিসএ্যালাউড হয়েছে। ৭টি লেয়িং অব রিপোর্টস পাওয়া গিয়েছিল, ৩টি লেড হয়েছে, ৪টি পরে লেড হবে। ১৮টি এ্যাডজোর্নমেন্ট মোশানস পেয়েছিলাম, ১৮টিই ডিসএ্যালাউড হয়েছে। ২২৪টি কলিং এ্যাটেনশানস পেয়েছিলাম, ৫টি এ্যাডমিটেড হয়েছে, ২১৯টি ডিসএ্যালাউড হয়েছে। ৬টি অর্ডিন্যান্সেস লেড হয়েছিল, ৬টিই এ্যাডমিটেড হয়েছে। ১টি রেজলিউশন আণ্ডার রুল ১৯৪ এ পেয়েছিলাম, ১টিই ডিসএ্যালাউড হয়েছে। ৬টি স্ট্যাটুটরি রেজলিউশনস পেয়েছিলাম, ৬টিই এ্যাডমিটেড হয়েছে। ১০৯টি কোশ্চেনস পেয়েছিলাম, ৬৩টি এ্যাডমিটেড হয়েছে, ১২টি রিপ্লায়েড হয়েছে।

[ 7.45—7.52 P. M. ]

Before adjournment of to-day's sitting I would like to make a declaration. The strength of the present House is 295 members. The Ruling Left Front has 238 members and the different opposition parties have the following number of members :

| | | |
|---|---|---|
| Congress(I) | ... | 49 |
| Congress(S) | ... | 4 |
| S.U.C.I. | ... | 2 |
| Gorkha League | ... | 1 |
| Total | ... | 56 |

Congress(I) has the largest numerical strength among the opposition parties and it is also able to command a minimum strength which will place it in a position to keep the House since the number of members belonging to his party is greater than the quorum fixed to constitute a sitting of the House. According to the established parliamentary convention I therefore, recognise

*Congress(I) as the chief opposition party and following the principle laid d in the Ministers of Crown Act, 1937 in England as also the past practic this House as a guide I declare the leader of Congress(I) Shri Abdus Satta the Leader of the Opposition.*

মাননীয় সদস্যগণ, এই অধিবেশনটি সংক্ষিপ্ত অধিবেশন, এই অধিবেশন হবার আগে আমি সরকার পক্ষ এবং বিরোধীপক্ষের সকল সদস্যকে অভি জানাচ্ছি। মাঝে মাঝে হিটেড ডিসকাশান হয়েছে, নানা রকমের ব্যা হয়েছে, কিন্তু তবুও আমি বলব, সবাই মোটামুটি সহযোগিতা করেছেন। আ যে অধিবেশনটি আসছে সেটা দীর্ঘদিনের অধিবেশন হবে, আমি আশা ক সেই সময় সকলের সহযোগিতা আমি পাবো। এই বলে সকলকে আ অভিনন্দন জানিয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি কিছু ব জন্য।

**শ্রীজ্যোতি বসুঃ** আপনি বোধহয় ফরম্যালি আমাকে বলতে বলছেন, ব কয়েকটি কথা বলছি। মাননীয় স্পীকার মহাশয়, আমি আগে যে কথাটি বলেছি সেটাই আবার বলছি। সংসদীয় গণতন্ত্রে সরকার পক্ষের যেমন একটি ভূ আছে তেমনি বিরোধীপক্ষেরও একটি ভূমিকা আছে এবং সেই ভূমিকা দু'পক্ষ পালন করতে হবে, এটাই হচ্ছে আমার কথা যা আমি বারবার বলছি। অ যদি পরস্পরকে সেইভাবে সাহায্য না করি এবং বিধানসভার যে ডিগ সেটা রক্ষা করার দিকে যদি আমরা নজর না রাখি তাহলে আমি জা জনসাধারণ, যাঁরা আমাদের এখানে পাঠিয়েছেন তাঁরা কি মনে করে যাই হোক, এটা প্রথম অধিবেশন, আমাদের অভিযোগ আছে, ওদেরও অভিযোগ আছে আমাদের সম্বন্ধে, আমি আশা করবো এর পর যে অধিবে আসছে—বাজেট অধিবেশন, আগস্ট মাসের কোন একটা সময় আমরা করবে সেই সময় সঠিকভাবে সমালোচনা আমরা শুনতে পাবো। আমরা অধিবেশনের কাজগুলি সঠিকভাবে চলুক। আর একটা কথা, পরস্পরকে শু হবে তো। না শুনলে কি করে বোঝা যাবে যে, কে কি বলতে চান? সেইভ আমাদের পক্ষের সদস্যদের আমি অনেকবার বলেছি—তাঁরা সে কথা রেখেছে আপনারা কথা শুনতে দেবেন। যেমন আপনারা আমাকে অনেক কথা ব দিলেন না—এতে কি লাভ হল? কেউ হয়ত মনে করবেন এতেই লাভ হল, ি আমি মনে করি এতে লাভ হয় না। কোন ঘটনা হয়ত এমন ঘটে যাতে সদ অনেক কথা বলতে চান, তাঁরা বলবেন, আমাদের সে কথা শুনতে হবে,

তেমনি আমরাও যা বলব তা আপনাদের শুনতে হবে। এগুলি আবার কিছু কিছু কাগজে ছাপানো হয়। এ তো শুধু আমরা নিজেদের জন্য আলোচনা করছি না, জনসাধারণের জন্যও আলোচনা করছি। সেখানে কে কি বলছেন তার চুম্বকের মধ্যে দিয়ে যদি কিছু বেরিয়ে আসে তা তারা বুঝতে পারবেন। এইভাবে আমরা মনে করি জনসাধারণের স্বার্থ আমরা রক্ষা করতে পারবো—সে আমরা সরকার-পক্ষেই থাকি আর বিরোধী পক্ষেই থাকি। এই কথা বলে, এখানে যাঁরা আছেন তাঁদের সবাইকে অভিনন্দন জানিয়ে, যেটুকু সহযোগিতা আমরা পেয়েছি তারজন্য ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআবদুস সাত্তার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে স্বল্পকালীন অধিবেশন হয়ে গেল সেই অধিবেশন আপনি যেভাবে পরিচালনা করেছেন সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি মুখ্যমন্ত্রী মহাশয়ের সঙ্গে একমত যে, সংসদীয় গণতন্ত্রে খানিকটা টলারেন্সের দরকার। কিন্তু প্রশ্ন হচ্ছে যে, যাঁরা দায়িত্বশীল পদে থাকেন তাঁদের উক্তি যদি কখনও কখনও অসমীচীন হয়, যেটা বলা উচিত নয়—ধরুন আমার পক্ষে যেটা বলা উচিত নয় সেটা যদি আমি বলি সাধারণভাবে আপনাদের গায়ে লাগবে, কিম্বা মুখ্যমন্ত্রী যিনি, তিনি তো একটি দলের মুখ্যমন্ত্রী নন, তিনি গোটা পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী, তিনি আমাদেরও মুখ্যমন্ত্রী, সেখানে যদি কোন দলকে ইঙ্গিত করে তিনি অসভ্য কিম্বা কিছু বলেন তাহলে আমাদেরও মনে লাগে। আমার দলের সদস্যদের আমি থামাবার চেষ্টা করেছি, কিন্তু সেখানে তাঁদেরও কিছু বক্তব্য আছে। সুতরাং আমি বলছি, এটা কিছু নয়, আজকে শুধু আসনগুলি পালটে গিয়েছে। আমরা ওখানে বসতে পারতাম, আপনারা এখানে বসতে পারতেন। আমি নতুন সদস্য নয়, আমি একজন পুরাতন সদস্য, আমি দেখেছি এসব জিনিস আগে হয়েছে, কিন্তু তবুও আমি বলব সংসদীয় গণতন্ত্রে খানিকটা টলারেন্স না থাকলে কখনও চলতে পারে না। পরস্পরকে না শুনলে আমরা কখনও এগুতে পারবো না। সুতরাং আজকে গণতন্ত্রকে যদি বাঁচাতে হয়, টিঁকতে হয় তাহলে সত্যিকারের টলারেন্স দরকার, তা না হলে কিছুতেই বাঁচবে না। সেইজন্যই আমি বলছি, বিশেষ করে যাঁরা দায়িত্বশীল পদে আছেন তাঁরা এ সম্পর্কে যেন সজাগ থাকেন। তা যদি থাকেন তাহলেই বাঁচবে। আমি যদি বেশী কিছু বলি তাহলে আমার সঙ্গে যাঁরা আছেন তাঁরাও আশকারা পাবেন। মুখ্যমন্ত্রী মহাশয় যদি একটা পার্টির সমস্ত মানুষকে আঘাত করে অসভ্য বলেন তাহলে আঘাত পাওয়া স্বাভাবিক।

আমরা জানি আপনি সবাইকে বলেছেন, কিন্তু মাঝে মাঝে এ জিনিস হয়েছে।

সুতরাং আমরা আশা করব ভবিষ্যতে যখন আবার আমরা এখানে মিলিত হব তখন আমরা সহনশীল হব, আমরা পরস্পর পরস্পরকে শোনবার চেষ্টা করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, যাঁরা বিরোধী পক্ষে আছেন তাঁদের দিকে একটু বেশী নজর দেবেন। এবারে আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে, আমরা যখন পয়েন্ট অফ অর্ডার তুলেছি এবং বার বার আপনার দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করেছি তখন আপনি ডান দিকে তাকিয়ে থেকেছেন, বাম দিকে তাকান নি। এর ফলে আপনি আমাদের পয়েন্ট অফ অর্ডার এ্যালাউ করেছেন, না ডিসএ্যালাউ করেছেন, কিছুই আমরা বুঝতে পারিনি। ভবিষ্যতে যাতে আর এরকম না হয় তার জন্য আমরা আপনার কাছে আশা রাখছি। আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এটা একটা সর্ট সেসন হয়ে গেল, পরবর্তীকালে যখন লম্বা বাজেট সেসন বসবে তখন আমরা আশা করব মাননীয় মুখ্যমন্ত্রীর কথা অনুযায়ী আপনি বিরোধী দলের দিকে একটু বেশী নজর দেবেন। এই আশা রেখে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শেষ ভাল যার সব ভাল তার। আজকে এই হাউসের স্বল্পকালীন অধিবেশনের শেষ দিনে পরস্পর এ্যাকোমোডেশন এ্যাণ্ড স্পিরিট রেখেছে অন সাচ এ্যান ইম্পর্টেন্ট এ্যাণ্ড ভাইটাল ইন্টারন্যাশনাল ম্যাটার, এই জন্য আপনাকে ধন্যবাদ, লীডার অফ দি হাউসকে ধন্যবাদ এবং লীডার অফ দি অপোজিশনকে ধন্যবাদ।

**Adjournment**

The House was then adjourned **sine die** at 7.52 p.m.

---

**Note :** The Assembly was subsequently provogated with effect from the 28th June, 1982 under notification No. 68 P.A. dt. 25.6.1983 of the Home (P.A.) Deptt., Govt. of W. Bengal.

# Index to the
# West Bengal Legislative Assembly Proceedings

**( Official Report )**

**Vol. 77, Seventy-seventh Session (June), 1982**

(The 14th, 15th, 16th, 17th, 18th, 21st, 22nd and 24th June, 1982)

[ (M) : Stands for Mention Cases

(Q) : Stands for Questions ]

---